ক-(২) মুক্তজীব ;—ভগবৎপ্রসাদে যাঁহাদের প্রকৃতিসম্বন্ধজনিত ক্লেশমল নিবৃত্তি হইয়াছে, ভগবদানন্দে উৎফুল্ল, স্তবপরায়ণ, সন্তোষানন্দ বৈকুণ্ঠে বর্ত্তমান মুনিগণ। ক-(৩) বদ্ধজীব—পাঞ্চভৌতিক অনিত্য সুখদুঃখানুভবী, আত্মদর্শনে স্পর্শনে অযোগ্য, অশুদ্ধ, অজ্ঞান, অন্যথাজ্ঞান ও বিপরীত জ্ঞানজনক দেহে আত্মবুদ্ধিযুক্ত, স্বদেহ পোষণে রত, বর্ণাশ্রমধর্ম্ম বিরুদ্ধ অসেব্য সেবা, ভূতহিংসা, পরদার পরদ্রব্যাপহরণ করতঃ সংসার বর্দ্ধক ভগবদ্বিমুখ চেতনগণ। ক-(৪) কেবল জীব ;—একক। ক্ষুৎপিপাসায় পীড়িত হইয়া অন্যবস্তুর অভাবে আপনাকে আপনি ভক্ষণ পান করেন। যোগাদি বাসনাজ্জিত কৈবল্য প্রাপ্ত জীবই কেবল জীব। ক-(৫) মুমুক্ষু ;—মুমুক্ষু জীবসকল সংসার দাবাগ্নি তপ্ত হইয়া সংসার-দুঃখনিবৃত্তির জন্য জ্ঞানদ্বারা প্রকৃত আত্ম বিবেক লাভ করত প্রকৃতিকে দুঃখাশ্রয় হেয়পদার্থ সমূহ স্বরূপ, আত্মাকে প্রকৃতি হইতে পরতত্ত্ব স্বরূপ এবং স্বয়ং প্রকাশ, স্বতঃসুখী, নিত্য অপ্রাকৃত স্বরূপ জানেন। আনন্দময় পরমাত্ম-বিবেককে অশক্ততা বশতঃ প্রকৃতির অল্পরসে আপনাকে পূর্ব্বে দুঃখিত থাকা বোধ করেন। আত্মপ্রাপ্তি সাধক জ্ঞানযোগ নিষ্ঠাফল স্বরূপ আত্মানুভবই একমাত্র পুরুষার্থ-বোধে সিদ্ধ অপ্রাকৃত শরীর প্রাপ্তি পর্য্যন্ত এই জগতে বর্ত্তমান থাকেন। মুমুক্ষুগণ উপাসক ও প্রপন্ন ভেদে দ্বিবিধ।

খ-(১) পরতত্ত্ব—পরশব্দে পরমেশ্বর। নিত্যবর্ত্তমান আদি জ্যোতিরূপ পরবাসুদেব। খ(২) ব্যূহতত্ত্ব,—সৃষ্টি-স্থিতি-সংহারকর্ত্তা সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ। খ(৩) ; 'বিভবতত্ত্ব, রামাদি অবতার। খ-(৪) অন্তর্য্যামিতত্ত্ব,—দুইপ্রকার। দাসের অন্তঃকরণে প্রবিষ্ট পরমাত্মা। বাসুদেব আমার প্রাণস্বরূপ এইরূপ চিন্তা হইতে স্বয়ং প্রবিষ্ট হইয়া বিচারবান পুরুষের অন্তঃকরণে সর্ব্বাঙ্গসুন্দর লক্ষ্মীরসহিত বর্ত্তমান পরমসুন্দর নারায়ণ। খ, (৫) অর্চ্চাবতার ;—দাসগণের অভিমত নাম ও রূপ বিশিষ্ট উপাস্য মূর্ত্তি। সর্ব্বজ্ঞ হইয়াও অজ্ঞপ্রায়, সর্ব্বশক্তি হইয়াও অশক্তপ্রায় ; পূর্ণকাম হইয়াও সাপেক্ষপ্রায়, রক্ষক হইয়াও রক্ষ্যপ্রায় ; স্বয়ং স্বামী হইয়াও ভক্তের স্বামিপ্রায় মন্দিরে বর্ত্তমান।

গ,-১,-ধর্ম্ম ;—প্রাণিরক্ষার একমাত্র উপায়রূপ বৃত্তির নাম ধর্ম্ম। গ, ২,-অর্থ;—বর্ণাশ্রমানুরূপ ধনধান্য সংগ্রহপূর্ব্বক দেবতা পিতৃ কর্ম্মে ও প্রাণিরক্ষা বিষয়ে উৎকৃষ্ট দেশকাল পাত্র বিচার পূর্ব্বক ধর্ম্মবৃদ্ধিতে ব্যয় করার নাম অর্থ। গ, ৩, কাম,—কাম দুই প্রকার, ইহলৌকিক ও পারলৌকিক। পিতৃ, মাতৃ, রত্ন, ধন, ধান্য, অন্ন, পানীয়, দারা, পুত্র, মিত্র, পশু, গৃহ, ক্ষেত্র, চন্দন, কুসুম, তাম্বুল, বস্ত্রাদি পদার্থে শব্দাদি বিষয়ানুভব জনিত সুখস্পৃহা। গ, ৪, আত্মানুভব,—দুঃখ নিবৃত্তিমাত্র অনুভব কেবলাত্মানুভব হয়। ইহাই এক প্রকার মোক্ষ। গ, ৫, ভগবদনুভব,—ভগবদনুভবই পরমপুরুষার্থ লক্ষণ মোক্ষানুভব। প্রারব্ধ-কর্ম্ম ও পুণ্য পাপনাশে, অস্তি, জায়তে, পরিণমতে, বিবর্দ্ধতে, অপক্ষীয়তে, বিনশ্যতি, তাপত্রয়াশ্রিত এই ছয় বিকার রহিত হইলে ভগবৎস্বরূপ আবরণপূর্ব্বক বিপরীত জ্ঞানোৎপাদক সংসারবর্দ্ধক স্থূলশরীর পরিত্যাগ করত সুষুম্নানাড়ী দ্বারে শিরঃ কপাল ভেদপূর্ব্বক নির্গত হইয়া সূক্ষ্মশরীরে অর্চ্চিরাদি মণ্ডলে প্রবেশপূর্ব্বক বিরজা স্নানে সূক্ষ্ম শরীর ও বাসনা রেণু দূরকরতঃ, সকল তাপ নিবর্ত্তক শ্রীবিগ্রহকরস্পর্শ লাভ করেন। তখন শুদ্ধসত্ত্বস্বরূপ পঞ্চোপনিষন্ময়, জ্ঞানানন্দজনক ভগবদনুভবপর তেজোময় অপ্রাকৃত দেহ প্রাপ্ত হইয়া কিরীটযুক্ত অমরগণমধ্যে মহামণিমণ্ডপে ভূ-শ্রীলীলা-সহিত বর্ত্তমান পরব্যোমনাথকে নিত্য অনুভবপূর্ব্বক তদীয় নিত্য-কৈঙ্কর্য্যে বর্ত্তমান থাকেন।

ঘ, ১, কর্ম্ম,—যজ্ঞ, দান, তপঃ, ধ্যান, সন্ধ্যাবন্দন, পঞ্চমহাযজ্ঞাদি, অগ্নিহোত্র, তীর্থযাত্রা, পুণ্যক্ষেত্রবাস, কৃচ্ছ্র-চান্দ্রায়ণ, পুণ্যনদীস্নান, ব্রত, চাতুর্ম্মাস্য, ফলমূলাশন, শাস্ত্রাভ্যাস, ভগবৎ সমারাধন, জপ, তর্পণ, কায়শোষণ ও পাপনাশাদি কার্য্যে শব্দাদি বিষয় গ্রহণকে কর্ম্ম বলা যায়। যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান ও সমাধিরূপ অষ্টাঙ্গযোগও কর্ম্মাঙ্গ। ঘ, ২, জ্ঞান,—আত্মতত্ত্বালোচনার নাম জ্ঞান। এই জ্ঞান যোগের সহকারী ঐশ্বর্য্যের প্রধান স্থান হৃদয়-মণ্ডল ও আদিত্য মণ্ডলে বর্ত্তমান সর্ব্বেশ্বরকে লক্ষ্মী সহিত পদ্ম, শঙ্খ, চক্র, গদাধারীরূপে অনুভব। এই শেষোক্ত জ্ঞান ভক্তিযোগের সহকারী।

ঘ, ৩, ভক্তি,—তৈলধরার ন্যায় অবিচ্ছিন্ন ভগবৎ স্মৃতি-বিস্তাররূপ অনুভবকে প্রীতিরূপে আনিবার যোগ্য-বৃত্তির নাম ভক্তি। ভক্তির স্বরূপ এই যে তাহা প্রারব্ধ কর্ম্ম নিবৃত্তি উপায়রূপ সাধ্য-সাধন অনুষ্ঠান দ্বারা আত্মার সঙ্কোচ বিকাশ করিতে যোগ্য হয়। ঘ, ৪, প্রপত্তি;—ভক্তি উপায়স্বরূপ হইয়া ভগবদ্বিষয়ানুভবরূপ যে উপেয় ভাবকে উৎপন্ন করে তাহা প্রপত্তি। প্রপত্তি দুই প্রকার, আর্ত্তরূপপ্রপত্তি ও দৃপ্তরূপপ্রপত্তি। নির্হেতুক ভগবৎ প্রসাদে শাস্ত্রাভ্যাসে, আচার্য্যোপদেশক্রমে জ্ঞানোৎপত্তি হইলে ভগবদনুভব হয়। তখন ভগবদনুভবের বিপরীত দেহসম্বন্ধ, দেশসম্বন্ধ ইত্যাদি দুঃসহ হইয়া উঠিলে শ্রীবেঙ্কটনাথের গর্ভ-জন্ম-জরাদি-ব্যাধি-মরণাদি নিবর্ত্তকত্ব বিচারপূর্ব্বক গত্যন্তরশূন্য আমি দাস এই বাক্যের সহিত শ্রীবেঙ্কটনাথের শরণাগত হইয়া নমস্কার করত নিজ আর্ত্তি জ্ঞাপন পূর্ব্বক একান্ত অনুগত হওয়ার নাম আর্ত্তরূপ প্রপত্তি। দৃপ্ত প্রপত্তি যথা,—দৃপ্ত-প্রপন্ন পুরুষ স্বর্গ-নরকে বিরক্তিপূর্ব্বক ভগবৎপ্রাপ্তি মানসে আচার্য্যোপদেশক্রমে উপায় স্বীকারপূর্ব্বক বিপরীত প্রবৃত্তিনিবৃত্তিপূর্ব্বক বেদবিহিত বর্ণাশ্রমানুষ্ঠান বাচিক মানসিক ও কায়িক ভগবৎকৈঙ্কর্য্যের অনুষ্ঠান করেন। ঈশ্বরের শেষিত্ব, নিয়ন্তৃত্ব, স্বামিত্ব, শরীরীত্ব, ব্যাপকত্ব, ধারকত্ব, রক্ষকত্ব, ভোক্তৃত্ব, সর্ব্বজ্ঞত্ব, সর্ব্বশক্তিত্ব, সম্পূর্ণত্ব, পূর্ণকামত্ব এবং নিজের শেষত্ব, নিয়াম্যত্ব, স্বত্ব, শরীরত্ব, ব্যাপ্যত্ব, ধার্য্যত্ব, রক্ষ্যত্ব, ভোগ্যত্ব; অজ্ঞত্ব, অশক্তত্ব, অপূর্ণত্ব অবগত হইয়া ঈশ্বরের কৃপানুসন্ধান করেন। ঘ, ৫, আচার্য্যাভিমান—আমি অশক্ত ও দীন এই বুদ্ধিতে উপযুক্ত ভাগবত আচার্য্যের নিকট আপনার দুঃখ জানাইয়া তাঁহার সহিত দৃঢ়সম্বন্ধে ভগবদ্ভজন করার নাম আচার্য্যাভিমান।

ঙ, ১, স্বরূপবিরোধী,—দেহাত্মাভিমান অর্থাৎ এই জড়দেহে-আত্মাভিমান, ভগবদ্দাস বলিয়া আপনাকে না জানা এবং নিজের স্বতন্ত্রতা এই কয়টী স্বরূপবিরোধী। ঙ, ২, পরতত্ত্ববিরোধী—দেবতান্তরে পরত্বপ্রতিপত্তি, সমত্ব প্রতিপত্তি, ক্ষুদ্র দেবতাবিষয়ে শক্তি যোগ প্রতিপত্তি, অবতারে মনুষ্যত্ব প্রতিপত্তি, অর্চ্চাবতারে অশক্তিযোগ প্রতিপত্তি, এইগুলি পরতত্ত্ববিরোধী। ঙ, ৩, পুরুষার্থবিরোধী—ভগবৎকৈঙ্কর্য্যে অনিচ্ছা এবং ভুক্তি মুক্তিরূপ পুরুষার্থান্তরে ইচ্ছা এই দুইটী পুরুষার্থ-বিরোধী। ঙ, ৪, উপায়বিরোধী—উপায়ান্তরে প্রতিপত্তি ও উপায়ে লাঘব বুদ্ধি এবং উপেয়তত্ত্বে গৌরব এই তিনটী উপায়বিরোধী। ঙ, ৫, প্রাপ্তিবিরোধী,—প্রারব্ধ শরীরে দৃঢ় সম্বন্ধ, অনুতাপ-শূন্যগুরূপসত্তি, ভগবদপচার, ভাগবদপচার, গুরুতর অন্যোপচার প্রভৃতি প্রাপ্তিবিরোধী।

এই প্রকার অর্থপঞ্চকে জ্ঞানোৎপন্ন হইলে মুমুক্ষু ব্যক্তির মোক্ষসিদ্ধি পর্য্যন্ত বর্ণাশ্রমানুরূপ অশনাচ্ছাদন স্বীকার-পূর্ব্বক সকল পদার্থ ভগবন্নিবেদিত করিয়া প্রসাদ প্রতিপত্তি দ্বারা জীবনধারণ করিবেন। তত্ত্বজ্ঞানোৎপাদক গুরুর নিকট তাঁহার অভিমত আচরণ করিবেন। ঈশ্বরের নিকট সর্ব্বদা দৈন্য, আচার্য্যের নিকট নিজে অজ্ঞতা; বৈষ্ণবের নিকট স্বীয় পারতন্ত্র্য, সংসারীর প্রতি উপেক্ষা প্রকাশ করিবেন। প্রাপ্যসাধনে অধ্যবসায়, বিরোধী বিষয়ে ভয়, ইতরবিষয়ে অরুচি, স্বদেহে অরুচি, স্বরূপজ্ঞান সংরক্ষণে আসক্তি করিবেন।

শ্রীমদ্‌গৌড়ীয় মতে ঐশ্বর্য্যপূর্ণ দাস্যরস বিচারে এই সমস্ত উপদেশই গ্রাহ্য। ঐশ্বর্য্যমিশ্র নারায়ণ-দাস্যরস ও মাধুর্য্যমূলক কৃষ্ণদাস্যরসে যে সূক্ষ্ম প্রভেদ আছে তাহা শ্রীমন্মহাপ্রভুর সেবকেরা অবগত আছেন। কৃষ্ণদাস্য রসে ও এই অর্থপঞ্চকের উপদেশ সকল সামান্য ভাবান্তর করিয়া লইলে কিছুমাত্র দোষ হয় না। এই দাস্যরসে বিশ্রম্ভ ভাব হইলে সখ্যরস হয়। তাহাতে আবার স্নেহযুক্ত হইলে বাৎসল্য হয়। সেইভাবে অসঙ্কোচ স্বাত্মনিবেদন জন্মিলে মহাপ্রভুর উপদিষ্ট মধুর ভাব হয়। সুতরাং শ্রীমদ্রামানুজস্বামীর সিদ্ধান্ত সমূহ আমাদের গৌড়ীয় প্রেমমন্দিরের ভিত্তি-স্বরূপ জানিয়া আমরা তাঁহাকে বারবার দণ্ডবৎ প্রণাম করি।

শ্রীলশ্রীজীবগোস্বামিপাদ ভক্তি সন্দর্ভে ১৯৮ সংখ্যায় অর্থপঞ্চকের বিষয় বলিয়াছেন। তাহা গৌড়ীয় শ্রীরূপানুগ ভজন প্রয়াসীর জ্ঞাতব্য।

# প্রভুপাদ শ্রীল সরস্বতী ঠাকুরের অভিধেয়তত্ত্ব বিচার

প্রয়োজনতত্ত্বলাভের জন্য যে অনুষ্ঠান করা যায়, তা'কে অভিধেয় বলা হয়। "বেদশাস্ত্র কহে—'সম্বন্ধ', 'অভিধেয়', 'প্রয়োজন'। "কৃষ্ণ' প্রাপ্য-সম্বন্ধ, 'ভক্তি'—প্রাপ্যের সাধন ॥" ( চৈঃ চঃ মঃ ২০।১২৪ ) ॥ 'বেদশাস্ত্র' যা'কে শ্রুতি বলা হয়, সেই জিনিষটীতে "সম্বন্ধজ্ঞানে"র কথাই বিশেষভাবে আলোচিত হ'য়েছে। শ্রুতিভাষ্য শ্রীমদ্ভাগবতে "অভিধেয়ে"র কথা আলোচিত হ'য়েছে। মহাভারতাদি গ্রন্থ রচনা ক'র্‌বার পরও শ্রীব্যাসের যে অবসাদ ও শ্রীনারদের সেই অবসাদের কারণ-নির্দ্দেশ, তন্মধ্যে জানা যায় যে, শ্রীকৃষ্ণের কথার সম্যক্ আলোচনার অভাবেই শ্রীব্যাসের ঐরকম অবস্থা হ'য়েছিল। অনেকে মনে ক'র্‌তে পারেন, ব্যাসদেব ত মহাভারতে ও অন্যান্য পুরাণে শ্রীকৃষ্ণের কথা যথেষ্ট ব'লেছেন, তাঁর শ্রীকৃষ্ণকথা আলোচনার অভাব কিসে হ'ল ? মহাভারতের মধ্যে যে শ্রীকৃষ্ণের কথা আলোচিত হ'য়েছে, তা' নারায়ণের কথা—বিষ্ণুর কথা। মহাভারতে অভিধেয়-বিচারেরও সুষ্ঠুতা প্রকাশিত হয় নাই। অর্জ্জুনগীতায় সম্বন্ধজ্ঞানের কথা আছে; অভিধেয়ের প্ররোচনা মাত্র আছে, কিন্তু সম্যগ্‌ভাবে বর্ণনা নাই। তাই ভারতার্থ-বিনির্ণয়ের জন্য শ্রীমদ্ভাগবতের অবতার।

শ্রুতির অধিকাংশ বাক্যসমূহেই শান্তরসের কথা আছে। অশান্তভাব নষ্ট হ'য়ে গেলে এই শান্তরসের উদয় হয়। পারমার্থিক রাজ্যের প্রথম পথিকগণের পক্ষে এই শান্তরসই প্রথম পাঠ। শ্রুতির ভাষ্য শ্রীমদ্ভাগবতে সেই সকল কথা আরও অধিক প্রস্ফুটিতরূপে বিবৃত হ'য়েছে। শ্রুতির কথাই বোধসৌকর্য্যার্থ কিঞ্চিৎ ভাষান্তরিত ও বিস্তৃত হ'য়ে বর্ণিত হ'য়েছে শ্রীমদ্ভাগবতে।

সাধনভক্তি-পর্য্যায়ে শ্রদ্ধাই মূল; ভাবভক্তি-পর্য্যায়ে রতি ও প্রেমভক্তি-পর্য্যায়ে প্রীতি বা রসই মূল বিষয়। এখানে প্রপঞ্চে চিদ্রস পাওয়া যায় না। সাহিত্য-দর্পণাদি অলঙ্কার-গ্রন্থে যে রসের বিচার, তাহা জড়রসের কথা। যেখানে কুণ্ঠধর্ম্ম প্রবল, আমরা সেই দেশের অধিবাসী হ'য়ে প'ড়েছি ব'লে নিগমকল্পতরুর গলিতফলের আস্বাদ পাচ্ছি না। যাঁ'রা মনে করেন—শ্রীগৌরসুন্দরের সেবা পরিত্যাগ ক'রে তাঁ'কে জীবকোটির অন্তর্গত বিচার ক'রেও শ্রীরাধাগোবিন্দের সেবা হয়, শ্রীমদ্ভাগবতের তাৎপর্য্য বুঝা যায়, সেইরূপ চিন্ত্য-ভেদাভেদবাদিগণ কখনও নিগম-কল্পতরুর অপ্রাকৃত রসাস্বাদ ক'র্‌তে পারেন না। যা'রা আধ্যক্ষিক, তা'রা কৃষ্ণভোগী বা গৌরভোগী, তারা জড়সম্ভোগবাদী।

প্রয়োজনবোধের বিপরীত ভাবই অনর্থ। শ্রীরামানন্দরায়, শ্রীল স্বরূপদামোদর প্রভু যে পথ গ্রহণের আদর্শ প্রদর্শন ক'রেছেন, শ্রীবলভদ্র ভট্টাচার্য্যের চরিত্রে সেইরূপ আদর্শের অভিনয় নাই। তিনি শ্রীমন্মহাপ্রভুর সেবা পৃথগ্‌ভাবে বরণের অভিনয় ক'রেছেন। তিনি সাক্ষাৎ ঔদার্য্যবিগ্রহ স্বয়ংরূপ কৃষ্ণের সেবা ক'রেও জালিয়াকে কৃষ্ণ মনে ক'রে সেই ভ্রান্ত-কৃষ্ণ-দর্শনের জন্য লালায়িত হ'য়েছিলেন। ব্রজে অবস্থান ক'রেও মকর-স্নানের জন্য ইচ্ছা প্রকাশ ক'রেছিলেন; যে গৌরসুন্দর সাধুগণের অগ্রণী, রাধাকৃষ্ণ-অভিন্নতনু, তাঁর পাদপদ্মসেবার অভিনয় ক'রেও কর্ম্ম-মিশ্রা সেবার আদর্শ প্রদর্শন ক'রেছিলেন। এই আদর্শের দ্বারা শ্রীমন্ মহাপ্রভু জানালেন—ভোগপরা বুদ্ধি বা কর্ম্মমিশ্র-বিচারে সেবা ক'রতে গেলে গৌরসুন্দরের সেবা হয় না। যে লোকের ভোগের দ্রব্য সংগ্রহ ক'রে দেয়, লোকের জিহ্বালাম্পট্যের প্রশ্রয় দান করে, সেইরূপ মৎস্যসংগ্রহকারী ধীবরকে কৃষ্ণজ্ঞানরূপ বিবর্ত্তবুদ্ধি—ইহাই আধ্যক্ষিকতা। জগতের লোক প্রকৃত কৃষ্ণ পরিত্যাগ ক'রে এরূপ কৃষ্ণ দেখ্‌বার জন্যই প্রমত্ত। বলভদ্র ভট্টাচার্য্যের আদর্শগ্রহণকারী ব্যক্তিগণ জড়চক্ষে কৃষ্ণদর্শন ও গুরুদর্শন ক'রবার জন্য ব্যস্ত এবং তারা অভক্ত হ'য়েও ভক্তখেতাব পাওয়ার জন্য ব্যগ্র। ভক্তিমান্ হওয়া এক জিনিষ, আর ভক্তব্রুব হওয়া আর এক জিনিষ। "য আত্মানং ভক্তং ব্রবীতি স এব ক্ত ব্রুবঃ।" অভক্তদিগকে ঘুষ দিলেই ভক্তব্রুব হওয়া যায়।

দশটাকা খরচ ক'র্‌লেই ক'লকাতা থেকে মথুরামণ্ডলে আস্‌তে পারি—এই বিচার বৈষ্ণবের বিচার নহে। মাথুরমণ্ডলকে দৃশ্য ও ভোগ্য বিশ্ব-জ্ঞান, মাথুরমণ্ডল দর্শন নহে। আমি ৪৮ সংস্কার-যুক্ত স্মার্ত্ত, আমি জগতের খুব প্রধান-ব্যক্তি—এরূপ বিচার জড়গুণান্তর্গত বিচার মাত্র। শ্যামানন্দ-কুলগৌরব গোপীবল্লভপুরের বিশ্বম্ভরানন্দ দেবগোস্বামীজীর সন্দর্ভ ও বৈষ্ণবশাস্ত্রে বিশেষ পাণ্ডিত্য ছিল। তিনি ব'ল্‌তেন—যা'রা চামড়ার গৌরবে বৈষ্ণব-বিদ্বেষে নিযুক্ত, তা'রা চর্ম্মকারশ্রেণীর। সাধু তুলসীদাসজীও এরূপ কথা ব'লেছেন—"হরি না ভজে তো চারো চামার।"

যাঁ'রা 'বর্ণাশ্রমাচারবতা' শ্লোক পর্য্যন্ত টিকেট কিনেছেন, তাঁ'দের অপ্রাকৃত দর্শন হয় নাই, তাঁ'দের কর্ম্মমার্গের বিচারই প্রবল। তার সঙ্গে ধর্ম্মের কিঞ্চিৎ আমেজ আছে মাত্র। যা'রা অহং-মমাপরাধে অপরাধী, তা'দের মুখে কখনও শুদ্ধ হরিনাম উচ্চারিত হ'তে পারে না।

শ্রীমদ্ভাগবত শুন্‌ব না, কেবল আমার ইন্দ্রিয়-তৃপ্তির জন্য ভাগবত-শ্রবণের যে অভিনয়, তাহা ভাগবত-শ্রবণ নয়। রসিকের নিকট হ'তে ভাগবত শ্রবণ ক'র্‌তে হ'বে—জড়রসিকের নিকট নয়। আর যদি অধোক্ষজ বস্তুতে ভক্তিযোগ বিহিত না হয়, তা'হ'লেও পণ্ডশ্রম হ'য়ে যাবে। আমরা কোথায় এসেছি?—শ্রীরাধাকুণ্ডে হরিভজনের আশা নিয়ে শ্রীগুরুপাদপদ্মের নিকট উপস্থিত হ'য়েছি। কিন্তু উপনীত হওয়ার কার্য্য থেকে অন্যমনস্ক হ'য়ে যদি বিপথগামী হই, তা'হ'লে ভীষণ অমঙ্গল হ'বে। এজন্য শ্রীল দাসগোস্বামী প্রভু শ্রীগুরুপাদপদ্মকে কিরূপভাবে বন্দনা ক'রেছেন, শ্রবণ করুন। "নামশ্রেষ্ঠং মনুমপি শচীপুত্রমত্র স্বরূপং রূপং তস্যাগ্রজমুরুপুরীং মাথুরীং গোষ্ঠবাটীম্। রাধাকুণ্ডং গিরিবর মহো! রাধিকা-মাধবাশাং প্রাপ্তো যস্য প্রথিত কৃপয়া শ্রীগুরুং তং নতোঽস্মি॥

আমাদের বড় আশা—শ্রীরাধাগোবিন্দের সেবা-লাভ। শ্রীগুরুপাদপদ্ম এই আশা সম্বর্দ্ধিত করেন। আশাভরৈরমৃতসিন্ধুময়ৈঃ কথঞ্চিৎ কালোময়াতিগমিতঃ কিল সাম্প্রতং হি। ত্বঞ্চেৎ কৃপাং ময়ি বিধাস্যসি নৈব কিং মে প্রাণৈর্ব্রজে ন চ বরোরু বকারিণাপি॥" নামসেবা-দ্বারাই শ্রীরাধাগোবিন্দের সেবালাভ হয়। শ্রীরাধাগোবিন্দের সেবালাভ ও নামসেবা পৃথক্ বস্তু নয়। নামসেবা কেবলমাত্র সাধন নয়—তাহা সাধ্য। আমাদের নামাপরাধ ক'র্‌তে হ'বে না, নামাভাসও আমাদের আদর্শ বা লক্ষ্য নয়। নামাভাসে মুক্তি হয়। মুক্তিস্পৃহা ভাগবতধর্ম্মের বিরোধী। "ধর্ম্মঃ প্রোজ্ঝিতকৈতবোঽত্র পরমোনির্ম্মৎসরাণাং...ইত্যাদি ( ভা ১।১।২ )

কৃষ্ণকে ঘোড়া ক'র্‌ব,—পঞ্চোপাসকের এইবিচার কর্ম্ম জড়-স্মার্ত্তের দৌরাত্ম্য। ইহা কি প্রশমিত হ'বে না? যে সকল লোক স্মার্ত্তানুগত বা পঞ্চোপাসকের অনুগত হ'য়ে নিজ পাণ্ডিত্য অর্জ্জন করেন বা আপনাদিগকে পণ্ডিত মনে করেন, আপনাদিগকে ভাগবতব্যাখ্যাতা বলেন, তাঁ'রা কৃষ্ণকে ও ভাগবতকে ঘোড়া ক'র্‌তে চাহে। যে সকল কৃষ্ণভোগি-সম্প্রদায় হ'তে আমরা সহস্রযোজন দূরে অবস্থিত থাক্‌ব।

শ্রীরাধামাধবের সেবার আশা সকলের চেয়ে বড় আশা। সেই আশায় সফলতা লাভ ক'র্‌তে হ'লে কুণ্ডতীরে ভজন ছাড়া আর কিছুতেই হয় না। তাহা শ্রীরূপগোস্বামী প্রভু ব'লেছেন, শ্রীরূপের ভৃত্যসূত্রে শ্রীল দাসগোস্বামী প্রভুও জানিয়েছেন। যে গুরুপাদপদ্ম নামাভাস বা নামাপরাধ দেন না,—শ্রীনাম দেন, তিনিই প্রকৃত গুরুদেব; আর যে গুরু শ্রীনাম-ভজনেরই সর্ব্বসাধন-শ্রেষ্ঠত্ব বলেন না, যে গুরু নাম-ভজনের জন্য মন্ত্র দেন না, শ্রীকৃষ্ণচৈতন্যকে জানিয়ে দেন না, তাঁ'র দ্বিতীয় স্বরূপ স্বরূপদামোদরের সহিত সাক্ষাৎ করিয়ে দেন না, শ্রীরূপের অপ্রাকৃত পাদপদ্ম-সেবার অধিকার দেন না, অথচ 'গুরু' নামে পরিচিত হ'য়ে ঐরূপ লঘু-ক্রিয়া প্রকাশ করেন, সেইরূপ লঘু আচরণ-কারীর সঙ্গের দ্বারা আমাদের মঙ্গল হ'বে না।

গৌড়মণ্ডল সাধক বা প্রবর্ত্তক ভূমি মাত্র—এই কথা শ্রীল দাসগোস্বামী প্রভু বলেন না। ব্রজমণ্ডল ও গৌড়-মণ্ডলের অভিন্নতা দর্শনই ঔদার্য্য-বিগ্রহ শ্রীগৌরপাদপদ্ম আশ্রয়পূর্ব্বক শ্রীরাধাগোবিন্দের সেবা।

ভাগবতের বিচার পরিত্যাগ ক'র্‌লে সামান্য নৈয়ায়িক, পতঞ্জলি ঋষির কোন সামান্য শিষ্য, যে কোন ভাসা বৈদান্তিক, যে কোন প্রচ্ছন্ন বা স্পষ্ট নাস্তিকের নিকট পরাভূত হ'তে হ'বে। কেবলমাত্র শ্রীমদ্ভাগবতের কথাই পুনঃ পুনঃ ব'ল্‌ব—জীবনের শেষ দিন, শেষ নিশ্বাস পর্য্যন্ত ব'ল্‌ব। আমাদের গুরুদেবের কথা, পরমগুরুদেবের কথা, পরাৎপর গুরুদেবের কথা চিরদিনই ব'ল্‌ব। তা' হ'তে একচুলও ভ্রষ্ট হ'ব না। এতদ্ব্যতীত অপরের সঙ্গ ক'র্‌ব না। তাদের প্রলোভনে প্রলুব্ধ হ'ব না। যে কয়দিন বেঁচে থাকি, যেন সমগ্র বিশ্বের নিকট শ্রীমদ্ভাগবতের কথা, শ্রীগৌরসুন্দরের বাণী সহস্র মুখে কীর্ত্তন ক'র্‌তে পারি। গুরুবর্গ এই আশীর্ব্বাদ করুন। সমগ্র জগতের নিকট এই প্রার্থনা করি, শ্রীরাধামাধবের আশা যেন লাভ হয়। শ্রীল দাসগোস্বামী প্রভুর পাদপদ্মের রেণু যদি লাভ হয়, তা' হ'লে জগতে আর কোন ধর্ম্ম থাক্‌তে পারে না। তা' হ'লে প্রাকৃত-সহজিয়াগিরি ছেড়ে যাবে। মায়াবাদ, নানাপ্রকার নাস্তিক্যবাদ, অধিক কি মুক্তির কামনা, এমন কি, বৈকুণ্ঠের ঐশ্বর্য্যপর বিচার পর্য্যন্ত শ্লথ হ'য়ে যাবে, শ্রীরাধামাধবের আশাই হৃদয়ের সম্রাজ্ঞী হ'বে। কৃষ্ণনাম মুখ দিয়ে বেরোবে না, যে পর্য্যন্ত আমরা অন্যবিচারবিশিষ্ট থাক্‌ব।

যে বস্তু আমাদের বর্ত্তমান ইন্দ্রিয়ের গোচরীভূত হন না, তদ্‌বিষয়ে জ্ঞানলাভ, তাঁহার সান্নিধ্য-প্রাপ্তি ও তাঁর সেবায় নিযুক্ত হওয়া এস্থান হ'তে কখনও সম্ভবপর হয় না। আমাদের যাবতীয় ( ঐহিক ) শক্তি তাৎকার্য্যে ( তৎপ্রাপ্তি চেষ্টায় ) নিযুক্ত ক'র্‌লেও আমরা সফল-মনোরথ হ'ব না। কারণ আমরা সীমা-বিশিষ্ট ক্ষুদ্রজীব, অমঙ্গল ছাড়া মঙ্গলের পথ অনুসন্ধান ক'র্‌তে পারি না। মঙ্গলের কথা নিজে নিজে আলোচনা ক'র্‌তে গেলেও সেই অধোক্ষজ বস্তুর কথা অক্ষজজ্ঞানগম্য হয় না। তা'ছাড়া আমরা রোগ শোকাদির দ্বারা প্রপীড়িত, পরাপেক্ষাযুক্ত। ইহজগতে অন্য কেহ নাই, যিনি আমাদের এ বিপদ্ হ'তে উদ্ধার ক'র্‌তে পারেন ; একমাত্র শ্রীহরির পরমপ্রিয় নিজজন ব্যতীত মঙ্গলের পরামর্শ আর কেউ দিতে পারেন না।

যেহেতু আমি দেখ্‌ছি, "যস্যান্তং ন বিদুঃ সুরাসুরগণাঃ"—সুর ও অসুরগণ যে দেবতার সন্ধান পান না, যোগিগণ ধ্যানাবস্থিত চিত্তে যাঁকে দর্শন করেন, বেদ সকল সামগানে যাঁ'র অভ্যর্থনা করেন, ব্রহ্মা-বরুণ-ইন্দ্র-রুদ্র-মরুতাদি দিব্য স্তবে যাঁ'র স্তুতি করেন, ক্ষুদ্র জীব আমার পক্ষে কি তাঁ'র অনুসন্ধান সম্ভব ? কিন্তু শ্রীগুরু-পাদপদ্মের কৃপায় তাঁ'র প্রাপ্তি সম্ভাবনা হ'য়েছে। যে জিনিষটির কোন সন্ধান পাওয়া সম্ভব নয়, তাঁ'র সম্বন্ধে নাম, মন্ত্র প্রভৃতি এত গুলি ব্যাপার যাঁ'র কৃপায় পাচ্ছি, তাঁ'র উপাস্য কি ? তা'তে আমরা জানি—"আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়স্তদ্ধাম বৃন্দাবনং রম্যা কাচিদুপাসনা ব্রজবধূবর্গেণ যা কল্পিতা। শ্রীমদ্ভাগবতং প্রমাণমমলং প্রেমা পুমার্থো মহান্ শ্রীচৈতন্যমহাপ্রভোর্মতমিদং তত্রাদরো নঃ পরঃ॥

শ্রীচৈতন্যদেব যে বিষয়ের মীমাংসা ক'রেছেন, তাঁ'র বিরোধী বিচার জগতে থাক্‌তে পারে না। জগতের অন্যান্য মতবাদ নানা বিবাদমান চিন্তাস্রোতের মধ্যে আবদ্ধ। চেতনের ভাব উন্মেষিত হ'লে যে বিষয় উদ্ভাসিত হয়, তা' আমরা শ্রীচৈতন্যের কৃপায় পেয়েছি। শ্রীচৈতন্যদেব কোন্ কথা ভাগবত হ'তে সংগ্রহ ক'রেছেন ?—"আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়ঃ।" "আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরারাধনং পরম্"—শাস্ত্রে যত রকম নিয়োগ আছে, সকল ব্যাপারের একমাত্র শেষ কথা—ভগবানের আরাধনা। ভগবান্ পূর্ণবস্তু। যে কাল পর্য্যন্ত আমরা অপূর্ণের দিকে আকৃষ্ট থাকি, যে কাল পর্য্যন্ত আত্মম্ভরিতা, অহঙ্কার—'কর্ত্তাহহং' অভিমান প্রবল থাকে, ততদিন পূর্ণের দিকে অভিযান ক'র্‌তে পারি না। আমরা ভ্রান্ত হ'য়ে নানারূপ কল্পনা করি এবং তত্তদ্রূপে আকৃষ্ট হওয়ায় অপূর্ণতারই ফল লভ্য হয়। সুতরাং এবিষয়ে শ্রীচৈতন্যদেবকে নির্ভর করাই একমাত্র উপায়। তিনি কোন লৌকিক বাদ-প্রতিবাদ করেন নাই, পরমার্থ ব্যতীত অন্য কথায় সম্পূর্ণ উদাসীন ছিলেন, জীবের পরম মঙ্গলের কথা ব্যতীত অন্য কথা বলেন নাই। তিনি বলেন—"আনের হৃদয় মন মোর মন বৃন্দাবন।"—তিনি বলেন, সকল আরাধনার একমাত্র আরাধ্য বিষয় ব্রজেন্দ্রনন্দন। তা' মথুরেশ দ্বারকেশ বিচারে মাত্র আবদ্ধ নয়। তিনি ব্রজবাসীর উপাস্য—যাঁ'রা ব্রজে যেতে

পেরেছেন, তাঁ'দেরই উপাস্য। তাঁ'দের সেবা 'নেতি নেতি' বিচারে—স্বানুভবানন্দ-বিচারে প্রতিষ্ঠিত নয়। কুরূপে প্রতিষ্ঠিত কোন অনিত্য বিচারই গ্রহণীয় নহে। ব্রজেন্দ্রনন্দনই একমাত্র আরাধ্য। যিনি সকল অবতারাবলীর মূল আশ্রয় অর্থাৎ বাসুদেব সঙ্কর্ষণাদি চতুর্ব্ব্যূহ, কারণার্ণবশায়ী প্রভৃতি পুরুষাবতার এবং মৎস্যকূর্ম্মাদি বৈভবাবতার-সমূহ যাঁ'র অংশ-কলা, ইহাঁদের সকলের ভগবত্তা যাঁ' হ'তে, সেই অখিলরসামৃতমূর্ত্তি কৃষ্ণচন্দ্রই একমাত্র আরাধ্য বস্তু। বৃন্দাবনে তাঁ'র লীলার পরম চমৎকারিতা ও পূর্ণতা প্রকাশ হ'য়েছে। যাঁ'রা সাধারণ কাব্যামোদী বা দর্শনামোদী, তাঁদের ক্ষুদ্র ক্ষুদ্র চেষ্টায় আবদ্ধ না থেকে বৃন্দাবনে শ্রীগোপীনাথের ক্রীড়াগুলি আমাদের আলোচ্য হ'ক। অগ্রজ বলদেব, শ্রীদামাদি সখাগণের সেবা-বিচার যাঁ'র প্রতি বিহিত, রক্তক-পত্রক-চিত্রকাদির সেবা-গ্রহাতিশয্য যাঁ'র জন্য, গো-বেত্র-বিষাণ-বেণু-যামুনসৈকত-কদম্ব প্রভৃতিরও সেব্য যিনি, সেই নন্দনন্দনের ক্রীড়াগুলিই আমাদের একমাত্র আলোচ্য বিষয় হ'ক। কৃষ্ণের লীলার অনুকূল মুকুন্দদয়িত বস্তুসকল আমাদের পরমপূজ্য হ'ক, প্রাকৃত তৃণ-গুল্ম-বিচারের হেয়ত্ব আমাদিগকে গ্রাস না করুক, বহির্জ্জগতের বস্তুদর্শনের দ্রষ্টৃ-হিসাবে তাহাদের ভোগকর্ত্তা আমি,—এই প্রকার যে সকল চেষ্টা আমাদিগকে সর্ব্বক্ষণ গ্রাস ক'রেছে, অহঙ্কার-বিমূঢ় ক'রে যে দুর্দ্দৈবে আবদ্ধ রেখেছে, তা' হ'তে পরিত্রাণ নিজ চেষ্টায় হয় না। কারণ "দৈবী হ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।" ভগবান্ ও মায়া স্বতন্ত্র। ভগবান্ বাস্তব সত্য। মায়া নশ্বর-ধর্ম্মী। মায়ারচিত জগতের নশ্বর ধর্ম্ম বদ্ধজীবকে কর্ম্মে প্রবৃত্ত করায়। "কর্ম্মণাং পরিণামিত্বাদাবিরিঞ্চ্যাদমঙ্গলম্। বিপশ্চিৎ নশ্বরং পশ্যে-দদৃষ্টমপি দৃষ্টবৎ॥ লৌকিক দর্শনে চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক্ ও মন দ্বারা জ্ঞান সংগ্রহ ক'রে সেই সংগৃহীত জ্ঞানের উপর যে প্রত্যক্ষানুমান ও শব্দের বিচার করি, সে সবই আমাদের অমঙ্গলের হেতু। কর্ম্মের কর্ত্তৃত্ব-ধর্ম্ম বজায় রেখে যে বেদানুশীলন, তা' অপরা বিদ্যার অন্তর্গত। 'দ্বে বিদ্যে বেদিতব্যে পরাপরা চেতি॥' পরা ব্যতীত যে বিদ্যা, তা' ভোগ্য বিদ্যা—অপরা বিদ্যা। তা'তে বিমূঢ় হ'য়ে যে অমঙ্গল বরণ করি, তা' থেকে পরিত্রাণের উপায় থাকে না। বিরিঞ্চি-লোক পর্য্যন্ত অমঙ্গলের আশঙ্কা আছে। বিপশ্চিৎ অর্থাৎ পণ্ডিতগণ জানেন যে, এটা নশ্বর। বর্ত্তমান দৃশ্য জগতের—চতুর্দ্দশ ভুবনান্তর্গত মানবের চেষ্টাধীন যে সকল ব্যাপার, তা' প্রতি মুহূর্ত্তেই আমাদিগকে প্রতারিত করে—বিবর্ত্ত-গর্ত্তে ফেলে দেয়,—"তেজোবারিমৃদাং যথা বিনিময়ঃ" বিচার অনুধাবন ক'র্‌লে জানা যায় যে আপাত দর্শন অনেকস্থলে বস্তুর প্রকৃত দর্শনে ব্যাঘাত করে। ভগবানের অনুগ্রহ না হ'লে প্রকৃত দর্শন হয় না। সুতরাং আমাদের বিচার করা আবশ্যক—আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়স্তদ্ধাম বৃন্দাবনম্। অখিলরসামৃতমূর্ত্তি ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্রের ক্রীড়াক্ষেত্র—শ্রীধাম বৃন্দারণ্য সেই জিনিষটা কৃপা ক'রে আমাদের কাছে এসে উপস্থিত হ'লেই আমাদের মঙ্গল। সেখানে সেব্য বিষয় এক, আর তাঁর পাঁচ প্রকার আশ্রয় জাতীয় সেবক। ইহ জগতে সেবা-বিমুখ হ'য়ে নিজে সেব্যভাবে বিরাজমান হেতু কর্ম্মাগ্রহিতা, কিন্তু তা'র মূল্য অন্ধকপর্দ্দক। কর্ত্তৃত্বাভিমানে ইন্দ্রিয় পরিচালনায় নানা দোষযুক্ত অবস্থা এসে আমাদের সর্ব্বনাশ করে। যাঁদের করুণায় আমাদের সকলের সর্ব্বপ্রকার মঙ্গল ঘটে, তাঁ'দের করুণার আশ্রয় ব্যতীত আমাদের অন্য কোন উপায় নাই। পঞ্চপ্রকার সেবকের সর্ব্বক্ষণ অখিলরসামৃতমূর্ত্তির নবনবায়মান সেবা ব্যতীত ইতর চেষ্টা নাই। পঞ্চরসরসিক ব্যতীত তাঁ'র সেবা আর কেউই বুঝেন না। এমন কি, স্বয়ংপ্রকাশতত্ত্ব শ্রীবলদেব, যিনি সকল ব্যূহ, অবতার, অন্তর্য্যামী প্রভৃতির একমাত্র মালিক—মহাবৈকুণ্ঠে অবস্থিত চতুর্ব্ব্যূহতত্ত্ব, কারণ-গর্ভ-ক্ষীর-বারিতে অবস্থিত পুরুষাবতারত্রয় এবং মৎস্যাদি বৈভব-অবতার-সমূহ যাঁ'র অংশ, সেই বলদেব প্রভুরও সেব্য—স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্র। যাঁ'র ভগবত্তা হ'তে অন্যের ভগবত্তা প্রকাশিত হয়, সেই মূল পদার্থ স্বয়ং ভগবান্‌ই আমাদের একমাত্র আরাধ্য হউন।

ভগবানের পঞ্চপ্রকার সেবকগণের মধ্যে "ব্রজবধূবর্গেণ যা কল্পিতা"—ব্রজবধূগণ যে সেবা ক'রেছেন, তা'ই সর্ব্বশ্রেষ্ঠ, তাঁদের মত সেবা আর কেউ করেন নাই। যেমন উদ্ধব ব'লেছেন—"আসামহো চরণরেণুজুষামহং

ভাগবতের বিচার পরিত্যাগ ক'র্‌লে সামান্য নৈয়ায়িক, পতঞ্জলি ঋষির কোন সামান্য শিষ্য, যে কোন ভাস্য বৈদান্তিক, যে কোন প্রচ্ছন্ন বা স্পষ্ট নাস্তিকের নিকট পরাভূত হ'তে হ'বে। কেবলমাত্র শ্রীমদ্ভাগবতের কথাই পুনঃ পুনঃ ব'ল্‌ব—জীবনের শেষ দিন, শেষ নিশ্বাস পর্য্যন্ত ব'ল্‌ব। আমাদের গুরুদেবের কথা, পরমগুরুদেবের কথা, পরাৎপর গুরুদেবের কথা চিরদিনই ব'ল্‌ব। তা' হ'তে একচুলও ভ্রষ্ট হ'ব না। এতদ্ব্যতীত অপরের সঙ্গ ক'র্‌ব না। তাদের প্রলোভনে প্রলুব্ধ হ'ব না। যে কয়দিন বেঁচে থাকি, যেন সমগ্র বিশ্বের নিকট শ্রীমদ্ভাগবতের কথা, শ্রীগৌর-সুন্দরের বাণী সহস্র মুখে কীর্ত্তন ক'র্‌তে পারি। গুরুবর্গ এই আশীর্ব্বাদ করুন। সমগ্র জগতের নিকট এই প্রার্থনা করি, শ্রীরাধামাধবের আশা যেন লাভ হয়। শ্রীল দাসগোস্বামী প্রভুর পাদপদ্মের রেণু যদি লাভ হয়, তা' হ'লে জগতে আর কোন ধর্ম্ম থাক্‌তে পারে না। তা' হ'লে প্রাকৃত-সহজিয়াগিরি ছেড়ে যাবে। মায়াবাদ, নানা-প্রকার নাস্তিক্যবাদ, অধিক কি মুক্তির কামনা, এমন কি, বৈকুণ্ঠের ঐশ্বর্য্যপর বিচার পর্য্যন্ত শ্লথ হ'য়ে যাবে, শ্রীরাধামাধবের আশাই হৃদয়ের সম্রাজ্ঞী হ'বে। কৃষ্ণনাম মুখ দিয়ে বেরোবে না, যে পর্য্যন্ত আমরা অন্যবিচার-বিশিষ্ট থাক্‌ব।

যে বস্তু আমাদের বর্ত্তমান ইন্দ্রিয়ের গোচরীভূত হন না, তদ্‌বিষয়ে জ্ঞানলাভ, তাঁহার সান্নিধ্য-প্রাপ্তি ও তাঁর সেবায় নিযুক্ত হওয়া এস্থান হ'তে কখনও সম্ভবপর হয় না। আমাদের যাবতীয় ( ঐহিক ) শক্তি তাৎকার্য্যে ( তৎপ্রাপ্তি চেষ্টায় ) নিযুক্ত ক'র্‌লেও আমরা সফল-মনোরথ হ'ব না। কারণ আমরা সীমা-বিশিষ্ট ক্ষুদ্রজীব, অমঙ্গল ছাড়া মঙ্গলের পথ অনুসন্ধান ক'র্‌তে পারি না। মঙ্গলের কথা নিজে নিজে আলোচনা ক'র্‌তে গেলেও সেই অধোক্ষজ বস্তুর কথা অক্ষজজ্ঞানগম্য হয় না। তা'ছাড়া আমরা রোগ শোকাদির দ্বারা প্রপীড়িত, পরাপেক্ষাযুক্ত। ইহজগতে অন্য কেহ নাই, যিনি আমাদের এ বিপদ্ হ'তে উদ্ধার ক'র্‌তে পারেন ; একমাত্র শ্রীহরির পরমপ্রিয় নিজ-জন ব্যতীত মঙ্গলের পরামর্শ আর কেউ দিতে পারেন না।

যেহেতু আমি দেখ্‌ছি, "যস্যান্তং ন বিদুঃ সুরাসুরগণাঃ"—সুর ও অসুরগণ যে দেবতার সন্ধান পান না, যোগিগণ ধ্যানাবস্থিত চিত্তে যাঁ'কে দর্শন করেন, বেদ সকল সামগানে যাঁ'র অভ্যর্থনা করেন, ব্রহ্মা-বরুণ-ইন্দ্র-রুদ্র-মরুতাদি দিব্য স্তবে যাঁ'র স্তুতি করেন, ক্ষুদ্র জীব আমার পক্ষে কি তাঁ'র অনুসন্ধান সম্ভব ? কিন্তু শ্রীগুরু-পাদপদ্মের কৃপায় তাঁ'র প্রাপ্তি সম্ভাবনা হ'য়েছে। যে জিনিষটির কোন সন্ধান পাওয়া সম্ভব নয়, তাঁ'র সম্বন্ধে নাম, মন্ত্র প্রভৃতি এত গুলি ব্যাপার যাঁ'র কৃপায় পাচ্ছি, তাঁ'র উপাস্য কি ? তা'তে আমরা জানি—"আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়স্তদ্ধাম বৃন্দাবনং রম্যা কাচিদুপাসনা ব্রজবধূবর্গেণ যা কল্পিতা। শ্রীমদ্ভাগবতং প্রমাণমমলং প্রেমা পুমার্থো মহান্ শ্রীচৈতন্যমহাপ্রভোর্মতমিদং তত্রাদরো নঃ পরঃ॥

শ্রীচৈতন্যদেব যে বিষয়ের মীমাংসা ক'রেছেন, তাঁ'র বিরোধী বিচার জগতে থাক্‌তে পারে না। জগতের অন্যান্য মতবাদ নানা বিবাদমান চিন্তাস্রোতের মধ্যে আবদ্ধ। চেতনের ভাব উন্মেষিত হ'লে যে বিষয় উদ্ভাসিত হয়, তা' আমরা শ্রীচৈতন্যের কৃপায় পেয়েছি। শ্রীচৈতন্যদেব কোন্ কথা ভাগবত হ'তে সংগ্রহ ক'রেছেন ?—"আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়ঃ।" "আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরাধ্যনং পরম্"—শাস্ত্রে যত রকম নিয়োগ আছে, সকল ব্যাপারের একমাত্র শেষ কথা— ভগবানের আরাধনা। ভগবান্ পূর্ণবস্তু। যে কাল পর্য্যন্ত আমরা অপূর্ণের দিকে আকৃষ্ট থাকি, যে কাল পর্য্যন্ত আত্মম্ভরিতা, অহঙ্কার—'কর্ত্তাহহং' অভিমান প্রবল থাকে, ততদিন পূর্ণের দিকে অভিযান ক'র্‌তে পারি না। আমরা ভ্রান্ত হ'য়ে নানারূপ কল্পনা করি এবং তত্তদ্রূপে আকৃষ্ট হওয়ায় অপূর্ণতারই ফল লভ্য হয়। সুতরাং এবিষয়ে শ্রীচৈতন্যদেবকে নির্ভর করাই একমাত্র উপায়। তিনি কোন লৌকিক বাদ-প্রতিবাদ করেন নাই, পরমার্থ ব্যতীত অন্য কথায় সম্পূর্ণ উদাসীন ছিলেন, জীবের পরম মঙ্গলের কথা ব্যতীত অন্য কথা বলেন নাই। তিনি বলেন—"আনের হৃদয় মন মোর মন বৃন্দাবন।"—তিনি বলেন, সকল আরাধনার একমাত্র আরাধ্য বিষয় ব্রজেন্দ্রনন্দন। তা' মথুরেশ দ্বারকেশ বিচারে মাত্র আবদ্ধ নয়। তিনি ব্রজবাসীর উপাস্য—যাঁ'রা ব্রজে যেতে

পেরেছেন, তাঁ'দেরই উপাস্য। তাঁ'দের সেবা 'নেতি নেতি' বিচারে—স্বানুভবানন্দ-বিচারে প্রতিষ্ঠিত নয়। কুরূপে প্রতিষ্ঠিত কোন অনিত্য বিচারই গ্রহণীয় নহে। ব্রজেন্দ্রনন্দনই একমাত্র আরাধ্য। যিনি সকল অবতারাবলীর মূল আশ্রয় অর্থাৎ বাসুদেব সঙ্কর্ষণাদি চতুর্ব্যূহ, কারণার্ণবশায়ী প্রভৃতি পুরুষাবতার এবং মৎস্যকূর্ম্মাদি বৈভবাবতার-সমূহ যাঁ'র অংশ-কলা, ইহাঁদের সকলের ভগবত্তা যাঁ' হ'তে, সেই অখিলরসামৃতমূর্ত্তি কৃষ্ণচন্দ্রই একমাত্র আরাধ্য বস্তু। বৃন্দাবনে তাঁ'র লীলার পরম চমৎকারিতা ও পূর্ণতা প্রকাশ হ'য়েছে। যাঁ'রা সাধারণ কাব্যামোদী বা দর্শনামোদী, তাঁদের ক্ষুদ্র ক্ষুদ্র চেষ্টায় আবদ্ধ না থেকে বৃন্দাবনে শ্রীগোপীনাথের ক্রীড়াগুলি আমাদের আলোচ্য হ'ক। অগ্রজ বলদেব, শ্রীদামাদি সখাগণের সেবা-বিচার যাঁ'র প্রতি বিহিত, রক্তক-পত্রক-চিত্রকাদির সেবা-গ্রহাতিশয্য যাঁ'র জন্য, গো-বেত্র-বিষাণ-বেণু-যামুনসৈকত-কদম্ব প্রভৃতিরও সেব্য যিনি, সেই নন্দনন্দনের ক্রীড়াগুলিই আমাদের একমাত্র আলোচ্য বিষয় হ'ক। কৃষ্ণের লীলার অনুকূল মুকুন্দদয়িত বস্তুসকল আমাদের পরমপূজ্য হ'ক, প্রাকৃত তৃণ-গুল্ম-বিচারের হেয়ত্ব আমাদিগকে গ্রাস না করুক, বহির্জ্জগতের বস্তুদর্শনের দ্রষ্টৃ-হিসাবে তাহাদের ভোগকর্ত্তা আমি,—এই প্রকার যে সকল চেষ্টা আমাদিগকে সর্ব্বক্ষণ গ্রাস ক'রেছে, অহঙ্কার-বিমূঢ় ক'রে যে দুর্দ্দৈবে আবদ্ধ রেখেছে, তা' হ'তে পরিত্রাণ নিজ চেষ্টায় হয় না। কারণ "দৈবী হ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।" ভগবান্ ও মায়া স্বতন্ত্র। ভগবান্ বাস্তব সত্য। মায়া নশ্বর-ধর্ম্মী। মায়ারচিত জগতের নশ্বর ধর্ম্ম বদ্ধজীবকে কর্ম্মে প্রবৃত্ত করায়। "কর্ম্মণাং পরিণামিত্বাদাবিরিঞ্চ্যাদমঙ্গলম্। বিপশ্চিৎ নশ্বরং পশ্যেদদৃষ্টমপি দৃষ্টবৎ॥ লৌকিক দর্শনে চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক্ ও মন দ্বারা জ্ঞান সংগ্রহ ক'রে সেই সংগৃহীত জ্ঞানের উপর যে প্রত্যক্ষানুমান ও শব্দের বিচার করি, সে সবই আমাদের অমঙ্গলের হেতু। কর্ম্মের কর্ত্তৃত্ব-ধর্ম্ম বজায় রেখে যে বেদানুশীলন, তা' অপরা বিদ্যার অন্তর্গত। 'দ্বে বিদ্যে বেদিতব্যে পরাপরা চেতি॥' পরা ব্যতীত যে বিদ্যা, তা' ভোগ্য বিদ্যা—অপরা বিদ্যা। তা'তে বিমূঢ় হ'য়ে যে অমঙ্গল বরণ করি, তা' থেকে পরিত্রাণের উপায় থাকে না। বিরিঞ্চি-লোক পর্য্যন্ত অমঙ্গলের আশঙ্কা আছে। বিপশ্চিৎ অর্থাৎ পণ্ডিতগণ জানেন যে, এটা নশ্বর। বর্ত্তমান দৃশ্য জগতের—চতুর্দ্দশ ভুবনান্তর্গত মানবের চেষ্টাধীন যে সকল ব্যাপার, তা' প্রতি মুহূর্ত্তেই আমাদিগকে প্রতারিত করে—বিবর্ত্ত-গর্ত্তে ফেলে দেয়,—"তেজোবারিমৃদাং যথা বিনিময়ঃ" বিচার অনুধাবন ক'র্‌লে জানা যায় যে আপাত দর্শন অনেকস্থলে বস্তুর প্রকৃত দর্শনে ব্যাঘাত করে। ভগবানের অনুগ্রহ না হ'লে প্রকৃত দর্শন হয় না। সুতরাং আমাদের বিচার করা আবশ্যক—আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়স্তদ্ধাম বৃন্দাবনম্। অখিলরসামৃতমূর্ত্তি ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্রের ক্রীড়াক্ষেত্র—শ্রীধাম বৃন্দারণ্য সেই জিনিষটা কৃপা ক'রে আমাদের কাছে এসে উপস্থিত হ'লেই আমাদের মঙ্গল। সেখানে সেব্য বিষয় এক, আর তাঁর পাঁচ প্রকার আশ্রয় জাতীয় সেবক। ইহ জগতে সেবা-বিমুখ হ'য়ে নিজে সেব্যভাবে বিরাজমান হেতু কর্ম্মাগ্রহিতা, কিন্তু তা'র মূল্য অন্ধকপর্দ্দক। কর্ত্তৃত্বাভিমানে ইন্দ্রিয় পরিচালনায় নানা দোষযুক্ত অবস্থা এসে আমাদের সর্ব্বনাশ করে। যাঁ'দের করুণায় আমাদের সকলের সর্ব্বপ্রকার মঙ্গল ঘটে, তাঁ'দের করুণার আশ্রয় ব্যতীত আমাদের অন্য কোন উপায় নাই। পঞ্চপ্রকার সেবকের সর্ব্বক্ষণ অখিলরসামৃতমূর্ত্তির নবনবায়মান সেবা ব্যতীত ইতর চেষ্টা নাই। পঞ্চরসরসিক ব্যতীত তাঁ'র সেবা আর কেউই বুঝেন না। এমন কি, স্বয়ংপ্রকাশতত্ত্ব শ্রীবলদেব, যিনি সকল ব্যূহ, অবতার, অন্তর্য্যামী প্রভৃতির একমাত্র মালিক—মহাবৈকুণ্ঠে অবস্থিত চতুর্ব্যূহতত্ত্ব, কারণ-গর্ভ-ক্ষীর-বারিতে অবস্থিত পুরুষাবতারত্রয় এবং মৎস্যাদি বৈভব-অবতার-সমূহ যাঁ'র অংশ, সেই বলদেব প্রভুরও সেব্য—স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্র। যাঁ'র ভগবত্তা হ'তে অন্যের ভগবত্তা প্রকাশিত হয়, সেই মূল পদার্থ স্বয়ং ভগবান্‌ই আমাদের একমাত্র আরাধ্য হউন।

ভগবানের পঞ্চপ্রকার সেবকগণের মধ্যে "ব্রজবধূবর্গেণ যা কল্পিতা"—ব্রজবধূগণ যে সেবা ক'রেছেন, তা'ই সর্ব্বশ্রেষ্ঠ, তাঁদের মত সেবা আর কেউ করেন নাই। যেমন উদ্ধব ব'লেছেন—"আসামহো চরণরেণুজুষামহং

স্যাং বৃন্দাবনে কিমপি গুল্মলতৌষধীনাম্। যা দুস্ত্যজং স্বজনমার্য্যপথঞ্চ হিত্বা ভেজুর্মুকুন্দপদবীং শ্রুতিভির্বিমৃগ্যাম্।" (ভাঃ ১০।৪৭।৬১) শ্রুতিগণ বিশেষরূপে যাঁ'কে অনুসন্ধান করেন, সেই যে মুকুন্দ-পদবী, পরম মুক্তাবস্থায়ও যিনি সেব্য, তাঁ'কে সেবা ক'র্‌বার জন্য গোপীসকল স্বজন পরিত্যাগ ক'র্‌তেও প্রস্তুত হ'য়েছিলেন। আমরা স্বজন পরিত্যাগ ক'র্‌তে প্রস্তুত নই—ব্রজে যাবার জন্য ব্যস্ত হই না। 'স্বজন' বলি যা'দের, তা'রা তাৎকালিক স্বজন। স্বজনাখ্য ব্যক্তিগণকেও গোপীগণ পরিত্যাগ ক'রেছিলেন, তাঁ'রা আর্য্যপথ, তা' পর্য্যন্ত ত্যাগ ক'রে মুকুন্দপদবী গ্রহণ ক'রেছিলেন। ব্রজের গুল্ম-লতা-ওষধি-সমূহের মধ্যে অবস্থান ক'র্‌লে গোপীপদরেণু লাভ ঘটে। বৃন্দাবনের তৃণগুল্মাদি চিন্ময়; সে সব আত্মজগতের কথা, অনাত্মজগতের কথা নয়; তা'দিগকে জড়ের বিচারদ্বারা আচ্ছাদিত ক'রে নষ্ট করা উচিত নয়। বৃন্দাবনের চিন্ময় ব্যাপারে ইহ জগতের ব্যাপারের সাদৃশ্য থাক্‌লেও উহা তা' নয়। ইহ জগতের ভোক্তৃ-ভোগ্যাভিমানে যে জগদ্দর্শন হ'চ্ছে, তা'তে বৃন্দাবনের চিন্ময় বস্তুগুলিকে দর্শন কর্‌তে গেলে প্রাকৃত সহজিয়ার ধর্ম্ম হ'বে, অপ্রাকৃত সহজধর্ম্ম হ'বে না।

"রম্যাকাচিদুপাসনা ব্রজবধূবর্গেণ যা কল্পিতা"—ব্রজবধূগণ যেরূপে কৃষ্ণসেবা ক'রেছেন,—তটস্থ হ'য়ে বিচার ক'র্‌লে জানা যায়, সেইটিই সর্ব্বোত্তম। এটার প্রমাণ কি? না, শ্রীমদ্ভাগবতই অমল প্রমাণ। 'প্রমাণ' ব'লে অসংখ্য কথা বেদ ও বেদানুগ শাস্ত্রে কথিত হ'য়েছে, কিন্তু অপরা বিদ্যার অনুশীলনকারীর বিচার মলযুক্ত ব'লে তা' গ্রহণীয় নয়। অনেকের বিচারে নির্ব্বিশেষবাদই শ্রেষ্ঠ, কিন্তু সেটি সমল—অশুদ্ধ; কিন্তু ভাগবত অমল প্রমাণ, ইহাতে অন্তর্নিহিত স্বার্থপরতামূলে আবরণের বুভুক্ষা ও মুমুক্ষা রূপ জাল-জুয়াচুরী কৈতব নাই। পাণ্ডিত্য-প্রতিভা-দ্বারা যাঁ'রা বেদের সংহিতা-ব্রাহ্মণ-উপনিষদাদির ব্যাখ্যা করেন, তাঁরা অপস্বার্থপরতায় দীক্ষিত ব'লে তাঁ'দের প্রমাণ কৈতবযুক্ত; সুতরাং তাঁ'দের কথা গ্রাহ্য নয়।

ভাগবতের দ্বিতীয় শ্লোক "ধর্ম্মঃ প্রোজ্ঝিতকৈতবোঽত্র পরমো নির্ম্মৎসরাণাং সতাং" আমাদের আলোচ্য হউক। ভগবতেই সকল শাস্ত্রের আলোচনা হ'য়েছে—ভাগবত ব্যতীত অন্য শাস্ত্রের অধ্যয়ন প্রয়োজন নাই, ভাগবতেই সব আছে, তাতেই সব পাব। 'শুশ্রূষুভিঃ' ব'লে একটি বিষয় ব'লেছেন; শুশ্রূষু অর্থাৎ সেবাধর্ম্মযুক্ত ব্যক্তি। "তদ্বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া"—ঘোড়ার সেবা ক'র্‌লে 'সহিস্', কুকুরের সেবা ক'র্‌লে 'ভাঙ্গী', লোহার কাজ ক'র্‌লে 'কামার', স্বর্ণের কাজ ক'র্‌লে স্বর্ণকার হ'ব, আর ভগবানের সেবা ক'র্‌লে 'ভক্ত' হওয়া যাবে। জগতে যে-সকল কথা নিয়ে মনুষ্যজাতি ব্যস্ত, সেই সমস্ত পরিচ্ছিন্ন পদার্থ-গ্রহণাভিলাষী হ'য়ে 'ভাগবত'কে পণ্যজ্ঞান না ক'রে ভাগবত হ'য়ে যাওয়া দরকার। কিন্তু 'ভাগবত হ'য়ে গেছি—ভাগবত প'ড়ে ফেলেছি মনে ক'রলে সর্ব্বনাশ। অনন্তকোটি জীবনেও ভাগবত পড়া হয় না। এটা পুতুল খেলা নয়—অভিনয় মাত্র নয়। ভগবৎ-সান্নিধ্য—বাস্তবসত্যের সান্নিধ্য লাভ ক'র্‌তে হ'বে—তাঁর সেবায় নিযুক্ত হ'তে হ'বে। আমি ভোক্তা, দ্রষ্টা, শ্রবণকারী, আস্বাদনকারী, চিন্তাকারী প্রভৃতি দুর্ব্বুদ্ধি হ'লে সীমাবিশিষ্ট পদার্থের আলোচনা হ'য়ে যায়; ভক্তির দ্বারাই ভগবান্ লভ্য হ'ন। মায়ারচিত ব্যাপারকে ভক্তি ব'লে কর্ম্মাধিকার, জ্ঞানাধিকার, কর্ম্মজ্ঞানমিশ্র যোগাধিকার বা অন্যাভিলাষিতায় বাস ক'র্‌লে অমঙ্গলের হাত থেকে পরিত্রাণ হয় না। যতক্ষণ বুঝে নেবো মনে করি, ততক্ষণ ভাগবতের কাছে যেতে পারি না। বৈয়াকরণ লিঙ্গবিচারোত্থ অনুস্বার-বিসর্গপড়া ভাষাজ্ঞান—শব্দ-শব্দীতে ভেদবুদ্ধি নিয়ে ভাগবত পড়া হ'বে না। যাঁ'রা ২৪ ঘণ্টা ভগবৎসেবা কচ্ছেন, তাঁ'দের কাছে গিয়ে ভাগবত পড়তে হ'বে—"যাহ ভাগবত পড় বৈষ্ণবের স্থানে।" তাঁ'দের কাছে জান্‌তে হ'বে ভাগবত কি জিনিষ, কোন্ কোন্ অক্ষরাত্মক হ'য়ে কোন্ কোন্ শাস্ত্রে ভাগবতের বিচার আছে; কোন্‌গুলি ভাগবতের কথা নয়, তা'ও বুঝা যা'বে।

এই ভাগবত কাহার প্রিয়, কি বস্তু, তাঁহাতে কিরূপ জ্ঞানপ্রদত্ত হয়, জ্ঞানবিরাগভক্তিযুক্ত নৈষ্কর্ম্য বিচার

ইহাতে আছে কি না এবং ভক্তিসহকারে শ্রবণ-পঠন-বিচারন-ফলে বিশেষ মুক্তি লাভ হয় কি না প্রসঙ্গে শ্রীমদ্ভাগবতের শেষেই এই শ্লোকটী দৃষ্ট হয়—"শ্রীমদ্ভাগবতং পুরাণমমলং যদ্বৈষ্ণবানাং প্রিয়ং যস্মিন্ পারমহংস্যমেকমমলং জ্ঞানং পরং গীয়তে। যত্র জ্ঞানবিরাগভক্তিসহিতং নৈষ্কর্ম্ম্যমাবিষ্কৃতং তচ্ছৃণ্বন্ সুপঠন বিচারণপরো ভক্ত্যা বিমুচ্যেন্নরঃ।" অভক্তি-দ্বারা বিমুক্তি বা বিশেষ মুক্তি হ'বে না। সেইজন্য 'ভক্ত্যা' অর্থাৎ ভক্তি অবলম্বন-পূর্ব্বক-এই কথা ব'লেছেন। কৃষ্ণ, "তদ্বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া" একথা যে অর্জ্জুনকেই ব'লেছেন, তা'র পরে আর সেটার কোন মূল্য থাক্‌বে না তা' নয়। সেবাবৃত্তি সহকারে শ্রবণ ক'র্‌তে হ'বে। অতঃ শ্রীকৃষ্ণনামাদি ন ভবেদ্ গ্রাহ্যমিন্দ্রিয়ৈঃ। সেবোন্মুখে হি জিহ্বাদৌ স্বয়মেব স্ফুরত্যদঃ"। সেবোন্মুখ জিহ্বায় অর্থাৎ ভক্তিমানের জিহ্বায় ও ওষ্ঠে স্বয়ং প্রকাশিত হ'বেন। স্বয়ংরূপ স্বয়ং প্রকাশ বস্তু এমন ন'ন, যে অন্য কাহারও দ্বারা পরিচিত হ'বেন।

বেদান্তভাষ্যকার ব'লেছেন—"অনন্তকল্যাণগুণৈকবারিধিবিভুশ্চিদানন্দঘনো ভক্তৎপ্রিয়ঃ।" উহা রজঃ-সত্ত্বাদিগুণের কথা নয়। গুণাতীত, 'নির্গুণ' শব্দে যাঁ'কে ব'লেছে। তাহা এই গুণকে থামিয়ে দেওয়া নয়—অসদ্‌গুণ-নিরাসমাত্র নয়। হরির ক্রিয়াকে কালক্ষোভ্য ক্রিয়ার অন্তর্গত মনে ক'র্‌লে "অধোক্ষজ" বলা হ'চ্ছে না। প্রত্যক্ষ, পরোক্ষ বা অপরোক্ষ বিচারের অতীত অধোক্ষজের কথা। 'হরি' শব্দে ময়ূরের ডাল, সিংহ, চোর ইত্যাদি কোষোক্ত শব্দ লক্ষ্য ক'র্‌লে হ'বে না। 'নির্গুণ হরি' ব'ললে সিংহকে বুঝতে হ'বে না,—হরির্হি নির্গুণঃ সাক্ষাৎ। নৃসিংহ, মৎস্যাদিকে 'হরি' বলাই সঙ্গত। তাঁদিকে 'হরি' বল্‌লে ইন্দ্রিয়জজ্ঞানের মল দূর হয়।

"প্রেমা পুমার্থো মহান্" পুরুষের অর্থ—'প্রেমা'। মায়িকজগতের চিন্তাস্রোত বুভুক্ষা ও মুমুক্ষা নিয়ে যাঁ'রা ব্যস্ত অর্থাৎ কর্ম্ম ও জ্ঞানপন্থী সম্প্রদায়ের সঙ্কীর্ণ বিচারমাত্র পরমপুরুষার্থ নহে। পরমপুরুষার্থ—বাস্তব, তাহা নশ্বর অবাস্তব ছায়াবাজী নয়। জড়জগতের দাম্পত্য-প্রেম, বাৎসল্য-প্রেম, ইত্যাদি চিন্তাস্রোতে আবদ্ধ থাকা 'প্রেম' শব্দের লক্ষীভূত বস্তু নয়, অখিলরসামৃতমূর্ত্তি ভগবদ্‌বস্তুর প্রীতি আকর্ষণ করাই 'প্রেম'।

"তচ্ছৃণ্বন্ সুপঠন্ বিচারণপরো ভক্ত্যা বিমুচ্যেন্নরঃ।" ভাগবত শ্রবণ ক'রে নিজে পাঠ ক'র্‌তে হ'বে। অমুকে পাঠ ক'র্‌বে, আমি শুনে কিছু পুণ্য সঞ্চয় ক'র্‌বো, তা' নয়। স্মরণাগ্রহে পরিপাক ক'র্‌তে হ'বে, অবিস্মৃতির বিচার করা দরকার। শুধু বিচার নয়, তৎসহকারে ভক্তি লাভ হ'লে বিমুক্তি হ'বে। আত্যন্তিক দুঃখনিবৃত্তিরূপ মুক্তি বিমুক্তি নয়। "মুক্তির্যঃ প্রস্তরত্বায় শাস্ত্রমূচে মহামুনিঃ। গোতমং তং বিজানীথ যথাবিথ তথৈব সঃ।।"

শ্রীমদ্ভাগবত অমল প্রমাণ। ইহাতে মলযুক্ত কথা প্রবেশ ক'রে পুরাণ হ'য়েছে তা' নয়। ইহা বিষ্ণুভক্তের প্রিয়, জগতে অন্য কোন বস্তু তাঁ'দের প্রিয় নয়; বিষ্ণুপাদপদ্মই একমাত্র প্রিয়। নিত্যত্বের যাঁ'রা ভিক্ষুক, চেতনের, পূর্ণত্বের বিচারকারী যাঁ'রা, তাঁ'রা বৈষ্ণব। তাঁ'রা শ্রীমদ্ভাগবতকে একমাত্র প্রমাণ ব'লে অবলম্বন ক'রেছেন।

শ্রীমদ্ভাগবতের আনুগত্যে বেদশাস্ত্র আলোচনা কর্‌তে হবে। ঈশ-কেন-কঠাদি শ্রুতিসকল ব্রাহ্মণ-সংহিতাদি, শিক্ষাকল্প, ব্যাকরণ, জ্যোতিষাদি বেদাঙ্গ আলোচনা করা যাবে—যদি ভগবান্ স্মরণপথে আসেন, নচেৎ অপরা বিদ্যা হ'য়ে যাবে। "যস্মিন্ পারমহংস্যমেকমমলং জ্ঞানং পরং গীয়তে" সমল মনুষ্যজাতির চিন্তাস্রোতের জ্ঞান দ্বারা ভাগবত বিদিত হ'ন না। তাহাতে অমল জ্ঞানের কথা আছে। অন্য পুঁথিতে সেরূপ "পরং জ্ঞানের" কথা নাই। যা'তে নৈষ্কর্ম্ম্যবাদ আবিষ্কৃত হ'য়েছে। "বিপশ্চিন্নশ্বরং পশ্যেৎ" যা'রা দেখ্‌ছেন, তাহাদের নৈষ্কর্ম্ম্য হচ্ছে না। জ্ঞানবিরাগভক্তি সহিতই নৈষ্কর্ম্ম্য। ভগবানের সেবা ব্যতীত কিছু ক'র্‌ব না। ভক্তিতে যদি নির্ব্বিশেষরাহিত্য এসে যায় ত' হলে চিৎসাহিত্য হ'ন না। অজ্ঞব্যক্তি যে ভক্তি করেন, তার কথা ভাগবতে বলেন নাই। সর্ব্বাপেক্ষা সুচতুর ব্যক্তির যে সেব্যের উপলব্ধি, তাহাই ভক্তি। অমুক ব্যক্তি বড় ভক্ত, কিন্তু জড়বিলাসী—এরূপ কথা সোনার পাথরবাটীর মত। জড়বিলাসযুক্ত ভাগবত পাঠ হ'লে তদ্বিনিময়ে বিদ্যাসুন্দর পাঠ করাই ভাল। মূর্খের ভাগবত পাঠ ও দ্বিতীয়াভিনিবিষ্ট জড়বিলাসীর ভাগবত পাঠ সম্পূর্ণ উল্টো কথা। এ প্রসঙ্গে "ভক্তি পরেশানুভবো বিরক্তিঃ"

শ্লোকটি আলোচ্য। এক এক গ্রাস গ্রহণ ক'র্‌লে যেমন তুষ্টি, পুষ্টি ও ক্ষুন্নিবৃত্তি অনুপাতে হ'তে থাকে, সেইরূপ ভক্তি, জ্ঞান ও বৈরাগ্য একত্রে উদিত হয়। যিনি কৃষ্ণে আসক্ত, তিনি কৃষ্ণেতর পদার্থে বিরাগযুক্ত, কিন্তু কোন জিনিষ প্রাপঞ্চিক বিচারে ছেড়ে দেন না। যে কাল পর্য্যন্ত জ্ঞানবৈরাগ্যযুক্ত ভক্তি উদিত না হ'বে, ততদিন কর্ম্মাগ্রহিতা যাবে না। ভগবদিতর বস্তুর সেবাকে 'ভক্তি' বলে না। দেশভক্তি, অধ্যাপক ভক্তি, খণ্ডপদার্থের প্রতি ভক্তি—অন্য রকম কথা। ভজনীয় বস্তুর প্রতি ভক্তি হওয়া, চাই, যাতে নিত্যত্ব আছে, আনন্দ আছে, খণ্ডিত নয়। যে পরিমাণে ভক্তি হ'বে, সেই পরিমাণে জ্ঞান বৈরাগ্য স্বতই উদিত হ'বে।

ধর্ম্মার্থকামমোক্ষপ্রার্থী কপটতাযুক্ত। শ্রীমদ্ভাগবত চতুর্ব্বর্গাভিলাষীর পাঠ্য নহে। তাহা পঞ্চমবর্গের সৌন্দর্য্য দর্শনে লোলুপ ব্যক্তির পাঠ্য। আমরা ভাগবতালোচনায় অবকাশ দিচ্ছি কোথায়? ভক্তির দ্বারা তা'র আলোচনা হ'বে। নচেৎ ভোগীর অনুভূতিতে আমাদের বিপন্ন ক'রবে। শ্রীগুরুপাদপদ্ম আশ্রয় ক'র্‌লে সেই বস্তুর অনুসন্ধান পাওয়া যায়, ব্রহ্মা-বরুণেন্দ্রাদিও যে বস্তুর অন্ত পান না। আর তিনি অখিলরসামৃতমূর্ত্তি, দ্বাদশরসে তাঁ'র সেবা হ'য়ে থাকে। তাঁ'র অবতারগণ পূর্ণরসের সেব্য নন। যিনি তাঁর সেবা করেন, তিনি শ্রীগুরুপাদপদ্ম।

শ্রীমন্মহাপ্রভুর বিচারে পাঁচ প্রকার ভক্তির অঙ্গ প্রধান। "সাধুসঙ্গ, নামকীর্ত্তন, ভাগবতশ্রবণ। মথুরাবাস, শ্রীমূর্ত্তির শ্রদ্ধায় সেবন॥ সকল সাধন-শ্রেষ্ঠ এই পঞ্চঅঙ্গ। কৃষ্ণপ্রেম জন্মায় এই পাঁচের অল্পসঙ্গ॥" ঐ গুলিই আমাদের পরম প্রয়োজনীয় বিষয়। এই পাঁচের অল্পসঙ্গ হ'তেই ভজনীয় বস্তুর অনুশীলন ক'রতে পারি। পাঁচের অল্পসঙ্গ-প্রভাবে ভগবদ্‌বস্তুর লাভ ঘটে। আমাদের বর্ত্তমান সময়ে ভাগবত-শ্রবণ ব'লে একটা কার্য্য প'ড়েছে। এমন গ্রন্থ শুনে লোকের বেশী কি লাভ হ'বে, কি প্রয়োজন সিদ্ধ হ'বে—এ সমস্ত পূর্ব্বপক্ষের আলোচনা হওয়া আবশ্যক—বিষয়টি ভাল ক'রে জানা দরকার।

অতি পূর্ব্বকালে জীবের হৃদয়ে উপাসনার বিচার ছিল, তাঁ'রা উপাস্যবস্তু-নির্ণয়ের প্রয়োজন বুঝ্‌তেন। কিন্তু কালে দেখা গেল, সকলের উপাস্য, আরাধ্য এবং উপাসনা বা আরাধনা এক নয়, তাঁ'দের অনেকগুলি গন্তব্য স্থান, প্রাপ্য বস্তুও রকম রকম। এজন্য বহু দেবতার উপাসনা প্রচলিত হ'ল। অতি প্রাচীনকালে 'হংস' ব'লে একটি মাত্র জাতি ছিলেন। তাঁ'রা এই জগতে বাস ক'রে ভিন্ন ভিন্ন উপাস্যের উপাসনা, পূজ্যের পূজা ক'র্‌তেন। তাঁ'দের মধ্যে যা'রা শ্রেষ্ঠ, তাঁ'রাই 'পরমহংস' অর্থাৎ পরমার্থ-পথের পথিক ব'লে অভিহিত হ'তেন। পূর্ব্বে বৈষ্ণব-গণের নাম ছিল পরমহংস। ভাগবত-সম্প্রদায়ের অতি পূর্ব্বকালের কথা আলোচনা ক'রলে আমরা এই 'হংস' ও 'পরমহংসের' কথা জান্‌তে পারি। এঁদের পদ্ধতি ছিল—একায়নপদ্ধতি। শ্রীমদ্ভাগবত-গ্রন্থ সেই প্রাগ্‌বৈদিক-যুগেরও আলোচ্য বিষয় ছিল ব'লে শ্রীমদ্ভাগবতকে পারমহংস্য বা পারমহংসী সংহিতা, সাত্বত সংহিতা প্রভৃতি বলা হয়। 'সংহিতা' অর্থে সঙ্কলিত গ্রন্থ, পরমহংসগণের আলোচ্যবিষয় সংগৃহীত হ'য়েছে যা'তে। একায়নীদিগের মধ্যে পাঁচ জায়গা হ'তে যে জ্ঞান সংগ্রহ হ'ত, তাঁ'কে 'পঞ্চরাত্র' বলা হয়। পুষ্কর, হয়শীর্ষ, নারদ-পঞ্চরাত্র প্রভৃতি পাঞ্চরাত্রিক গ্রন্থ। শ্রীমদ্‌ভাগবত একায়নপদ্ধতির একমাত্র গ্রন্থ; ইহাকে পাঞ্চরাত্রিক গ্রন্থও বলা হয়।

একায়ন-স্কন্ধ ও বহ্বয়ন শাখাগুলি—এই দুই প্রকার বেদের স্কন্ধ-শাখা। চ্যুতগোত্রীয় ঋষিগণ বহ্বয়ন-শাখা-বলম্বী, অচ্যুত-গোত্রীয়গণই একায়নপন্থী। একায়ন পদ্ধতিতেই পূর্ণ সমন্বয় বিচার ও একপথের বিচার। সত্যযুগে যে কথা ভাগবত ব'লেছেন, সেই কথার বিচার ক্রমশঃ ক্ষীণ হ'য়ে এলে বেদবিভাগ ও বর্ণবিভাগাদি আরম্ভ হয়। একপাদ-ধর্ম্মক্ষয়ে বেদ বিভক্ত হইয়া ঋক্, সাম, যজুঃ প্রভৃতি সংহিতা, উপনিষদ্ এবং ব্রাহ্মণ, ক্ষত্রিয়াদি বৃত্তবিচারে বর্ণবিভাগ হ'য়েছিল। ত্রেতার পূর্ব্বে বর্ণবিভাগ ছিল না, সকলেই এক হংসজাতির অন্তর্গত ছিলেন। নিষ্ক্রিয় হ'য়ে যাঁ'রা পরমার্থপথে অগ্রসর হ'তেন, তাঁ'রাই পরমহংস। বৈষ্ণববিদ্বেষী মত ক্রমশঃ প্রবল হ'বার সঙ্গে সঙ্গে ঋক্-সামাদি বেদবিভাগ ও হংসজাতির মধ্যে ব্রাহ্মণাদি বর্ণবিভাগ আরম্ভ হয়। প্রাগ্‌বৈদিকযুগে বিষ্ণুভক্তির কথা ছাড়া অন্য কথা

ছিল না, ত্রেতারম্ভ হইতেই অন্যান্য কথা বিস্তার লাভ ক'রেছে। কিছুকাল পূর্ব্বে এদেশে সাত্বতব্রাহ্মণের ছিলেন, তাঁ'দের মধ্যে বিষ্ণুভক্তির কথাই প্রবল ছিল। তাঁ'দেরই বংশধর—এখন 'সাত্বতী' কথা থেকে তা'র অপভ্রংশ 'সাতশতী' বা শাশ্বতী ব'লে আপনাদিগকে পরিচয় প্রদান করেন। কান্যকুব্জ হ'তে পঞ্চব্রাহ্মণ আস্‌বার পূর্ব্বে বঙ্গে সাত্বত বা বৈষ্ণব ব্রাহ্মণগণ বাস কর্‌তেন। প্রত্যক্ষ জড়বিচারপর বৌদ্ধরাজগণের প্রবল পরাক্রমে বৈষ্ণবধর্ম্মের প্রচার ন্যূনাধিক স্তব্ধীভূত হয়। বুদ্ধের সময় থেকে বেদবিরোধী বিচার প্রবর্ত্তিত হ'য়েছে, কল্কির সময় তা' থাম্‌বে, রৌহিণেয় রামের পরে একটি (বুদ্ধ) হ'য়েছেন, আর একটি (কল্কি) হ'বেন। ভিন্ন ভিন্ন নিমিত্তের বশবর্ত্তী হ'য়ে বিষ্ণুর এই সকল অবতার-প্রাকট্য। এঁ'রা নিত্য বৈকুণ্ঠে আছেন। কিছুকালের জন্য আমাদের প্রতি কৃপালু হ'য়ে তাঁ'দের এদেশে আসা বা জীবহৃদয়ে অবতরণই—অবতার। কিন্তু তাঁ'দের অপ্রকটলীলা-ভূমিকা পার্থিব প্রাকৃত অবর-ভূমিকা নহে। বৈকুণ্ঠবস্তুতে কোন প্রকার অবরতা আরোপিত হ'তে পারে না। যাবতীয় অবরতা ঐহিক সৃষ্টির মধ্যে আবদ্ধ। হিরণ্যকশিপু নিত্য বৈকুণ্ঠে নাই। তবে তা'র ভাব সেখানে নিয়ে গেলে বিষ্ণু-কর্ত্তৃক লীলাপোষণ জন্য তা'র ভাববিধ্বংস পরিজ্ঞাত হ'তে হয়। হিরণ্যকশিপু এদেশের অচিৎ পার্থিব ত্রিগুণান্তর্গত পদার্থবিশেষ, সেদেশের লীলা-পুষ্টি জন্য তত্তচ্চিন্ময়ভাবমাত্র বর্ত্তমান; তথায় জড়াধিষ্ঠান নাই। প্রকটলীলা ও অপ্রকটলীলা ব'লে দু'টি কথার বিচার আছে। প্রকটলীলায় জড়জগতে বৈভবাবতার-সমূহের প্রাকট্য হ'লেও অপ্রকট বৈকুণ্ঠে তাঁহারা পূর্ণভাবে আছেন। এটা জড়জগৎ, উহা বিভিন্ন ইন্দ্রিয়গ্রাহ্য ভূমিকার পার্থক্য-বিজড়িত হ'য়ে এখানে এসে উপস্থিত হ'য়েছে। সেখানে কোন অনুপাদেয় অবরাবিরোধিধর্ম্ম নাই। সব ভাবই তথায় আছে, কিন্তু তা'তে বৈচিত্র্যসত্ত্বেও প্রপঞ্চের ন্যায় প্রেমের অভাব নাই, প্রত্যেক কার্য্যই বিষয়ের প্রীতিজনক; অচেতন, অপূর্ণ ও আনন্দবাধময় নহে। বিরোধ, অভাব, অনুপাদেয়, হেয়, পরিচ্ছিন্নের অবরতা আপেক্ষিকতা ব'লে কোন কথা বৈকুণ্ঠরাজ্যে নাই। এই দুষ্প্রাপ্য বৈকুণ্ঠকথা প্রচার করা দরকার, যা'তে ক'রে ভাগবতের কথা লোকের কর্ণে প্রবিষ্ট হ'য়ে অন্য কথায় বৃথা শ্রদ্ধা থেমে যায়। ভাগবতবিরোধিসম্প্রদায়ের নানা বিতণ্ডা একবার ভাগবত আলোচনা ক'র্‌লে থেমে যায়। বর্ত্তমানে হরিকথার মহাদুর্ভিক্ষ উপস্থিত হ'য়েছে। এজন্য ভাগবতের প্রচুর পরিমাণে আলোচনা হওয়া দরকার। ভাগবতকে যেন পণ্যদ্রব্য করা না হয়। সাংসারিক প্রয়োজন-সরবরাহের উপায়রূপে সময় কাটাবার অন্যতম জ্ঞানে বা অর্থ বিনিময়ে ভাগবতশ্রবণের বিচার হ'লে তা'তে ঐকান্তিক প্রয়োজনীয়তার উপলব্ধি বা আশানুরূপ ফল হ'বে না। শুদ্ধ সারস্বত-শ্রবণ-সদনের যত বৃহত্ত্ব লক্ষ্য ক'র্‌ব, যত আলোচনা বাড়বে, যত বড় বড় টাউন হল, বড় বড় অট্টালিকা ভাগবত শ্রবণ-সদন হ'বে, ততই লোকের মঙ্গল হ'বে, সকলে হরিকথা আলোচনা ক'র্‌বে, সর্ব্বত্র হরিকথাময় হ'য়ে যাবে—সেদিনই বিশ্ব পূর্ণ-সুখময় হ'বে। "মঠন্তি বসন্তি ছাত্রাঃ যস্মিন্", পরমার্থ-শিক্ষা-সদনই ভাগবত মঠ। শিক্ষাশিরোমণি পরমার্থানুশীলন ব্যতীত মঠের আর কোন কার্য্যই নাই। ভক্তিমঠে ভগবৎ-সেবানুরাগবিশিষ্টগণই বাস করুন্, সেবাবিমুখ বা সেবাবিরোধীর এস্থানে প্রয়োজন নাই, অন্যাভিলাষী, কর্ম্মি-জ্ঞানী প্রভৃতি অভক্তগণ এখানে বাসের সদুদ্দেশ্য বুঝ্‌বেন্ না। ভক্তিমঠে পঞ্চরাত্রবিধিতে মন্ত্রদ্বারা বিবিধ উপচারে ঠাকুরের অর্চ্চন হয়, ভোগ হয়, ভগবদ্ভোগ্য বস্তু তাঁ'তে সমর্পিত হইলে তদুপভুক্ত বিচারে প্রসাদ বলিয়া গ্রহণ করা হয়। ভগবানের কথাদ্বারাই সব সুবিধা হ'বে। এক ভাগবত মাত্র বজায় রেখে আর সমস্ত চিন্তা বাদ দিলেও চল্‌বে। "কিংবাপরৈঃ"। শ্রীমদ্ভাগবত পূর্ব্বপক্ষরূপে সমস্ত বিরুদ্ধকথার অবতারণা ক'রে তার সম্পূর্ণ অকর্ম্মণ্যতা চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে গিয়েছেন।

মানুষের ভাগ্য এত খারাপ হ'য়েছে যে, তা'রা 'বিদ্যাসুন্দর' পাঠের স্থানে বা বারবণিতাদিগের নর্ত্তনকীর্ত্তন-স্থানে ভাগবত পাঠ লাগিয়ে ইন্দ্রিয়তর্পণের বিচার গ্রহণ ক'রেছে, যেন ভাগবতও তা'দের ন্যায় অনর্থবৃদ্ধিকারি-জনগণের ঐজাতীয় কর্ণরসায়নের বস্তু! মানুষের ভগবানের সেবাবিচার এতটা ক'মে গিয়েছে যে, শতকরা

৯৯'৯৯.........পর্য্যন্ত বলিলেও ভ্রম হ'বে না। ভাগবতের কথাই যেন অনর্থ উৎপাদনের বা অনাদরের বস্তু (Negligible)। কোথায় অন্য সব কথা বাদ দিয়ে শতকরা শত ভাগই ভাগবতের কথা—নিত্যমঙ্গলের কথা প্রবল হ'বে, তা' না হ'য়ে উল্টো বিচার হ'য়ে উঠেছে। জীবের যাবতীয় সঙ্কীর্ণ বিচার থেমে যাক্। ভাগবতের কথা আলোচনা না ক'র্‌লেই আমরা অন্যান্য বিষয়ে মন দিব, বিশ্ব ব'লে—সংসার ব'লে ব্যাপারগুলি উপস্থিত হ'বে। যাঁ'রা জন্ম-জন্ম ধ'রে ভগবৎ-প্রসঙ্গবিমুখ হ'য়ে সংসারে দুঃখ কষ্ট—অশান্তি ভোগ ক'র্‌ছেন, তাঁ'রা কি এখনও স্বাস্থ্য-লাভ করার জন্য চেষ্টা ক'র্‌বেন না? প্রবৃত্তিমার্গে নানাপ্রবৃত্তি-দ্বারা চালিত হ'য়ে পদে পদে অশান্তি ভোগ ক'র্‌তে হয়, একমাত্র ভগবৎকথাশ্রয়েই পরমা শান্তি লাভ হ'তে পারে, মনুষ্যজাতির একথা কি এখনও বিচার্য্য হ'বে না?

ভক্তির কথাই কালপ্রভাবে প্রলয়ে বিনষ্ট হ'য়েছিল। ভগবৎকর্ত্তৃকই আদিকবি বিরিঞ্চির নিকট বেদনামে পরিচিত ভাগবতধর্ম্ম সৃষ্টি-প্রারম্ভে কথিত হ'য়েছিল। তাঁহাদিগের হইতে—পিতৃগণ হইতে দেবদানব-গুহ্যকগণ, মনুষ্য, সিদ্ধগন্ধর্ব্ব, বিদ্যাধর, চারণ, কিন্নর, কিংদেব-নাগগণ, রাক্ষসগণ, কিম্পুরুষগণ লাভ ক'রে স্ব-স্ব রজঃসত্ত্বতমো-গুণজাত প্রকৃতিবিচারে বিচিত্র বিচারপুষ্ট কাব্যসকল ব'লেছেন। বিভিন্ন প্রকৃতির অধিষ্ঠানক্রমে ভূতপতি-গণের মধ্যে বিভিন্ন বেদবিচারে বিভিন্নতা এসেছে। এদিকে কর্ম্মকাণ্ডীয়েরা বেদত্রয়ীর মধুপুষ্পিতবাক্যে আচ্ছন্ন হ'য়ে বেদের আশ্বলায়ন, সাংখ্যায়নাদি শাখা নির্ণয় ক'রে তাই নিয়ে ব্যস্ত হ'লেন; সবচেয়ে বুদ্ধিমান্ ভাগ্যবান্ যাঁ'রা, তাঁ'রা সুপ্রাচীন একায়ন পদ্ধতি আশ্রয় ক'র্‌লেন।

ভাগবত-সম্প্রদায়ের দুই প্রকার প্রবৃত্তি। এক সনৎকুমার হ'তে আর এক ব্রহ্মনারদাদি অস্মদ্ গুরুপারম্পর্য্য হ'তে। ধরা দ্বারা গঠিত শ্রীমূর্ত্তি—পরম ঐশ্বর্য্যময়ী মহালক্ষ্মী-পূজার বিচার থেকে যে অর্চ্চনপথ,—ঈশ্বরভাব যা'র অনুগত, সেই পদ্ধতি সনৎকুমার হ'তে এসে পৌঁছেছে।

অচ্যুতগোত্র ভাগবত পরমহংসকুল, আর চ্যুতগোত্র ঋষিকুল। এঁ'রা উভয়েই পরম সম্মানিত। এঁ'দের উভয়েরই মধ্যে পরজগতের আলোচনা ছিল। যাঁ'দের পরজগতের কথা আলোচনা আছে, তাঁ'দের খাজনা দিতে হ'ত না, তাঁ'রা বিনামূল্যে মঠমন্দিরে বাস ক'র্‌তেন। আলাদা ক'রে বিত্তসংগ্রহের প্রয়োজন হ'ত না। পৃথিবীতে সকলেরই কর্ত্তব্য স্বাধ্যায়নিরত ব্রাহ্মণ ও ভগবদ্ভক্ত বৈষ্ণবের সেবা করা। পৃথুমহারাজের সময়ে এই বিচার ছিল। তিনি সপ্তদ্বীপের একচ্ছত্র সম্রাট ছিলেন। ঋষিবংশের কোন দণ্ড নাই। কিন্তু তাই ব'লে ব্রাহ্মণ ব'লে পরিচয় দিয়ে ব্রাহ্মণেতর আচারে প্রবৃত্ত হ'লে বড়ই কলঙ্কের কথা। পৃথুমহারাজের সময় তা' ছিল না। ব্রাহ্মণ বিশুদ্ধ বৈদিক আচারে প্রতিষ্ঠিত ছিলেন, শ্রৌতগৃহ্যসূত্রানুসারে চল্‌তেন। আর অচ্যুত-গোত্রীয় বৈষ্ণবগণের পরমার্থানুশীলনই প্রবল ছিল। ব্রাহ্মণ বা বৈষ্ণব কেউই ফৌজদারী বা দেওয়ানী কোন অপরাধই ক'র্‌তেন না। ইহা আমরা ভাগবতে পাই। ভাগবতালোচনা ঋষিবংশের মধ্যেও ছিল। কিন্তু বর্ত্তমানে ভাগবতের পক্ষের লোক ব'লে যাঁ'রা পরিচয় দিচ্ছেন, তাঁ'রা আবার ভাগবতকে পণ্যদ্রব্য ক'রে ফেল্‌তে চান। শ্রোতার রুচির অনুকূলে বিমর্দ্দিত হ'য়ে লাভ-পূজা-প্রতিষ্ঠাকাঙ্ক্ষী কখনও ভাগবতের সেবক হ'তে পারেন না। ২৪ ঘণ্টার মধ্যে ২৪ ঘণ্টা যাঁ'রা ভগবানের সেবায় নিযুক্ত, অন্যাভিলাষ-কর্ম্ম-জ্ঞানাদি চেষ্টা হ'তে সম্পূর্ণ নির্ম্মুক্ত, ভাগবত তাঁ'দেরই আরাধ্য, তাঁ'রাই ভাগবতের আরাধনা জানেন। ভাগবতকে অর্থ-উপার্জ্জন, পুণ্য-সংগ্রহ বা দুঃখ-নিবৃত্তির দাওয়াইখানা মাত্রে পর্য্যবসিত করা ভাগবতের সেবা নয়।

শ্রীচৈতন্যদেব যখন জগতের দুঃখ জান্‌লেন, তাঁ'র পরমপ্রিয় সনাতন, রূপ, জীবগোস্বামিগণ যখন জগতের দুঃখে দুঃখিত হ'লেন, তখন তাঁ'রা ভাগবতকে পণ্যদ্রব্যে পরিণত ক'র্‌তে বাধা দিলেন। ভাগবতকে কালিদাস, মাঘ, শ্রীহর্ষ, ভারবী, ভর্ত্তৃহরি প্রভৃতি লিখিত বা অন্যান্য কাব্য বা পুরাণ-গ্রন্থের অন্যতমরূপে অথবা ভাগবতের আলোচনাকে

কালাপহারিণী ব্যবস্থা বিশেষে নিযুক্ত হ'তে দিলেন না। শ্রীচৈতন্যদেব—"চণ্ডীদাস বিদ্যাপতি রায়ের নাটকগীতি কর্ণামৃত, শ্রীগীতগোবিন্দ। স্বরূপ-রামানন্দ সনে মহাপ্রভু রাত্রিদিনে গায়, শুনে পরম আনন্দে॥ ( চৈঃ চঃ মঃ ২।৭৭ )॥ শ্রীমদ্ভাগবতের দশম স্কন্ধের কথাগুলি বাঙ্গালা পয়ার ছন্দে পাঁচালী আকারে 'শ্রীকৃষ্ণবিজয়' গ্রন্থও মহাপ্রভু আদর ক'রেছেন। হরিলীলা-শিখরিণী, মুক্তাফল প্রভৃতি ভাগবতের প্রাচীন টীকা আছে। শ্রীমাধ্বের নিজলিখিত টীকা আছে, মধ্বসম্প্রদায়ের বিজয়ধ্বজ প্রভৃতি ৮।১০ জন ভাগবতের টীকা লিখেছেন। রামানুজসম্প্রদায়ের বীররাঘবাদি আরও দু'জন ভাগবতের ব্যাখ্যা ক'রেছেন। কেবল কেবলাদ্বৈতবাদীর কেহই ভাগবতের টীকা লেখেন নাই। তাঁ'রা কেবল কপটতা ক'রে ব'লে বেড়ান ভাগবতে কেবলাদ্বৈতবাদের কথা আছে। কিন্তু আমরা ত' ভাগবতের কোথাও কেবলাদ্বৈতবাদের কথা দেখি না। ভাগবত থেকে শত সহস্র যোজন দূরে থাকে, এরূপ ধরনের কোন ব্যক্তি ভাগবতের কথা লিখ্‌বে বা জান্‌বে, ইহা কখনই সম্ভব নয়। মধুসূদন সরস্বতী ভাগবতের পক্ষের লোক নয়; তিনি অদ্বৈতবাদী। অঘবকপুতনাও কৃষ্ণের পক্ষের লোক ব'লে পরিচয় দিয়েছিল। শ্রীকৃষ্ণ মথুরামণ্ডলে ১৮টী অসুর নিধন করেন এবং দ্বারকায় বাসকালে জরাসন্ধাদি আর ১৮টী অসুর ধ্বংস ক'রেছিলেন। অসুরগণের কৃষ্ণকে ধ্বংস করাই প্রধান চেষ্টা, কিন্তু কৃষ্ণ তা'দের সকল চেষ্টাই ব্যর্থ ক'রে দেন। গীতা যদিও বৈষ্ণবদেরই পূজ্য গ্রন্থ, কিন্তু উহাকে পঞ্চায়িতী আখ্‌ড়ার লোক তা'দের প্রধান পুজ্য বস্তু ব'লে নানা টীকা টিপ্পনী রচনা ক'রে বৈষ্ণবধর্ম্মের সরল বিশ্বাসের প্রতি আক্রমণ ক'র্‌ছে। ভাগবতকেও ঐ রকম আপনার ক'র্‌তে গিয়ে তারা বিরুদ্ধ কথা প্রচার ক'রেছে।

ভাগবতের কথাকে লোকচক্ষু হ'তে আবৃত করবার জন্য, চেতনের বিলাসকে জড়বিলাসে পরিণত ক'রে যা'রা ভাগবতের সঙ্গে আত্মীয়তা দেখাতে যান, ভাগবত উপহার দিতে যান, তাঁ'রা যা'তে ঐ প্রকার দুশ্চেষ্টা হ'তে নিবৃত্ত হন্, ভাগবতকে কদর্থিত ক'র্‌তে প্রবৃত্ত না হন, এজন্য শ্রীচৈতন্যদেব তাঁ'দের নিকট থেকে ভাগবতকে রক্ষা ক'রেছেন। শেক্‌সপীয়ার, কালিদাস প্রভৃতি জড়কবির পার্থিব জড়রসের কাব্যসাম্যে ভাগবত নিয়ে খেলা করা', তাঁ'কে পণ্যদ্রব্যে পরিণত ক'র্‌বার দুর্ব্বুদ্ধি ত' অত্যন্ত অপরাধের কার্য্য। কতকগুলি লোক আবার শ্রীচৈতন্যদেবের অনুগত ব'লে পরিচয় দিয়েও ভাগবতের উদ্দেশ্য নষ্ট, কলঙ্কিত, কলুষিত ক'র্‌বার জন্য ব্যস্ত হ'য়েছে, তা'দের নিকট হ'তে শ্রীমদ্ভাগবতের কথা সংরক্ষণ করা, উজ্জ্বল ও পুষ্ট করা আমাদের প্রধান কর্ত্তব্য হ'য়ে প'ড়েছে। পাঁচের অল্পসঙ্গ হ'তেই যা'তে জীব শুদ্ধভক্তি অবলম্বন করতে পারেন, এজন্য শ্রীমদ্ভাগবতের অভ্যুদয়।

শ্রীমদ্ভাগবতের অনুগত বিশ্রম্ভভাব-পোষণকারী অনেক গ্রন্থ আছেন। ছয় গোস্বামিগণের রচিত গ্রন্থগুলি পরবর্ত্তিসময়ে গৌরানুগত সম্প্রদায়ে আলোচিত হ'য়েছে। শ্রীলচক্রবর্ত্তীপাদের ও শ্রীলবলদেব বিদ্যাভূষণ প্রভুর গ্রন্থ ও টীকা শ্রীবল্লভের সুবোধিনী, পুরুষোত্তম মহারাজকৃত গ্রন্থ ও টীকা এবং ঐ সম্প্রদায়ের আরও ২।৩টী ভাগবত টীকা আছে। এঁ'রা অবশ্য শ্রীচৈতন্যানুগত ন'ন। শ্রীচৈতন্যানুগতগণের ব্যাখ্যা একভাবে, আর চৈতন্যের কথা যা'রা শ্রবণ করেন নাই তাঁদের ব্যাখ্যা অন্য প্রকার। যাই হোক সকলেরই একমাত্র ভাগবতগ্রন্থই আলোচ্য।

শ্রীজীব গ্রন্থ রচনা ক'রে এদেশে পাঠিয়েছিলেন। শ্রীনিবাস আচার্য্য, ঠাকুর নরোত্তম, শ্যামানন্দ এদেশে সেই গ্রন্থ প্রচারে প্রচুর যত্ন ক'রেছেন। কিন্তু সাধারণ ব্যক্তিগণ কর্ম্মজড়স্মার্ত্তের বিরুদ্ধাচারকে বৈষ্ণবাচার ব'লে চালাচ্ছেন ও কলুষিত ক'র্‌বার অনেক যত্ন ক'রেছেন। বাঙ্গালাদেশে প্রাকৃতসহজিয়ার প্রবল দৌরাত্ম্য চ'লেছে, ভাগবতবিরোধী কথা শ্রীচৈতন্যদেবের অনুগত পরিচয়ে থাপিয়ে দিচ্ছে। লোককে খোসামোদ করার জন্য ভাগবতবিরোধী উল্টা কথা চালান' কতদূর অবিচার, কিরূপ দৌরাত্ম্য, তা' ভাষাদ্বারা প্রকাশ করা যায় না। সেজন্য আমরা ব'ল্‌ছি—ভারতে, কেবল ভারতে নয়, সমগ্র জগতে ভাগবতের কথা প্রচারিত হ'ক, অন্য সব কথা থেমে যাক্। ভাগবতের কথাই শ্রীচৈতন্যদেবের কথা। শ্রীচৈতন্যদেবের কথা সুষ্ঠুভাবে প্রচারিত হ'লে লোকের নিত্যমঙ্গল

নাশ্রয়েৎ কঃ কৃতী॥ —প্রভৃতি যে বিচার, সেই একা অব্যভিচারিণী ভক্তিগ্রহণ ব্যতীত জড়জগতেরই অধীনতা
স্বীকার ক'রতে হ'চ্ছে; জড়াতীত জগতে যেতে পারছি না। জড়জগতে ভেদজাতীয় বিচারের মধ্যে পরস্পরের যে
বৈষম্য বর্ত্তমান, তারই সঙ্গে সংশ্লিষ্ট হ'য়ে আবদ্ধ হ'য়ে প'ড়ছি। জড়ান্তর্গত রূপরসাদি আমাদিগকে গ্রাস ক'রছে।
এই রূপরসাদির মালিক কে? এ সকল কাহার ভোগ্য? এ বিচার না আসা পর্য্যন্ত—আমাদের এই বদ্ধভাব না
ছেড়ে দেওয়া পর্য্যন্ত পরমেশ্বরের অধিষ্ঠান উপলব্ধি হ'চ্ছে না। কৃষ্ণপাদপদ্মকে অধোক্ষজ না জান্‌লে ঐতিহাসিক
বা রূপক কৃষ্ণের উপাসনায় কি সুবিধা? অধোক্ষজ কৃষ্ণের সেবা ক'রলেই অনর্থ যাবে। 'অনর্থোপশমং সাক্ষাদ্‌-
ভক্তিযোগমধোক্ষজে' এটি শ্রীনারদের ব্যাসের প্রতি উপদেশ। ভয়নাশিনী বৃত্তি আত্মায় উদিত না হ'লে, ভীত
হওয়ার যোগ্যতা আত্মাতে থাক্‌লে কোন সুবিধা হ'বে না।

মানুষ যেকাল পর্য্যন্ত না চব্বিশ ঘণ্টা ভগবৎপাদপদ্মসেবায় নিযুক্ত না হ'বে, সেকাল পর্য্যন্ত মায়াদেবী তাঁকে
গ্রাস ক'রবে, বহুরূপিণী মায়া তাঁ'র ইন্দ্রিয়জ্ঞানের পদার্থ হ'বেন। আমি ভোগ ক'রবো upper hand আমার,
তা'দের lower office—এটা ভোগী কর্ম্মীর বিচার—প্রত্যক্ষ, পরোক্ষ ও অপরোক্ষবাদীর নিম্নার্দ্ধের বিচার।
অপরোক্ষবাদের উন্নতার্দ্ধে অধোক্ষজের কথা বুঝবার একটু চেষ্টা লক্ষিত হয়। অধোক্ষজ-বিচার এলেই সমস্ত
অমঙ্গল কেটে যায়। যিনি নিবৃত্ত, পরমানন্দে অবস্থান যাঁ'র, তাঁ'র হরিকথা ব্যতীত অন্য কার্য্য নাই। সর্ব্বক্ষণই হরি-
কথা, নিদ্রাকালেও হরিকথা, জাগ্রতকালে আরও হরিকথা। 'কো নিবৃত্তঃ' বিচারে উদাসীন হওয়া উচিত নহে।
এমন কোন্ মূঢ় আছেন, যিনি হরিকথা পরিত্যাগ ক'রে ইতরকথায় প্রবিষ্ট থাক্‌বেন। ভক্তিপথই কৈবল্যসম্মত
পথ। যাঁ'রা পৃথিবীতে মানুষ হ'তে পেরেছেন, তাঁ'দের জন্যই এই ভক্তিপথ। রাজযোগ, হঠযোগ এগুলি বাহ্য,
কৈতবাশ্রিত লোকের জন্য। হরিসেবাপরায়ণের জন্য নহে। ব্যভিচারিণী যুক্তি ভক্তি নয়। অক্ষজ-পদার্থকে
ঈশ্বরত্বে স্থাপন করা, আমি সেব্য, ঈশ্বর সেবক—এই বিচার হ'তে দুটো সর্ব্বনেশে বিচার এসে উপস্থিত হ'চ্ছে।

এক প্রকার—স্বর্গ, Paradise, বেহেস্তার সুখ আমি ভোগ ক'রবো। ঈশ্বরকে ভোগ ক'রতে দেবো না। শতকরা
শত ভাগই ঈশ্বর ভোগ ক'রবেন এবিচার ছেড়ে দিয়ে আমি ভোগ ক'রবো। আবার এক প্রকার ত্যাগী হ'য়ে নিজেই
ঈশ্বর হ'য়ে যাবো। অথবা ভোগও ক'রবো না, ত্যাগও ক'রবো না, ঈশ্বরকে সেবা ক'র্‌বার নামে বঞ্চনা ক'র্‌বো,
ফল নিজে পাব, ঈশ্বর হ'য়ে যাবো, ঈশ্বর কোন কাজের নয় সাব্যস্ত হ'বে—এগুলো অত্যন্ত দুর্ব্বুদ্ধি। সদানন্দযোগীন্দ্র
যেমন ব'ল্‌ছেন—"সদসদ্ হইতে পৃথক্ অনির্ব্বচনীয় অজ্ঞানসমষ্টির নাম ঈশ্বর।" আমাদের কথা তা' নয়।
তিনি আর একটি জিনিষ। ভাগবতের এই 'কৈবল্যসম্মত' কথাটি যাঁ'রা আলোচনা না ক'রেছেন, তাঁ'রা 'কৈবল্যৈক
প্রয়োজন' বুঝতে পারবেন না। 'কেবল' শব্দ কি? তা' ভক্তের কাছে না বুঝে যাঁ'রা নির্ব্বিশেষ মতাবলম্বিগণের
নিকট বুঝতে যান, তাঁ'রা মায়াবাদাশ্রয়ে নির্ব্বোধ। তাঁ'দের সঙ্গে আলাপ কেন ক'রবো? শ্রীমদ্ভাগবত সর্ব্ব-
বেদান্তসার, তাঁ'র বিচার থেকে চ্যুত হ'য়ে জড়জগতের লোকের খেয়ালীর বিচারে আমরা মনোযোগ দেবো না।
তা'র থেকে শত যোজন দূরে থাক্‌বো। তাঁ'দের বালভাষিত—'পরোক্ষবাদোবেদোঽয়ং বালানামনুশাসনম্'—
এই বিচার ক'রবো। তাঁ'দের কথার জবাব দেওয়াও অপ্রয়োজনীয়। অতি শিশু নির্ব্বোধ জড়জগতের কাম-
ক্রোধে আচ্ছন্ন বা এগুলো ছেড়ে দিয়ে যা'রা একটা কাল্পনিক অবস্থা মনে ক'রে তা'তে ব্যস্ত—ordinary economy
নিয়ে ব্যস্ত হ'য়ে পড়ে, Transcendental economy হ'তে বিচ্যুত হ'য়ে অন্য কাজে ব্যস্ত হয়, তা'দের সঙ্গ হ'তে
সম্পূর্ণ পৃথক্ থাকবো। জ্ঞানটা যখন গুণোর্ম্মি-চক্রে আর ঘুরে না, তখনই ভক্তিমার্গে রুচি আসে। রজঃ-সত্ত্ব-তমঃ,
জন্ম-স্থিতি-ভঙ্গ বা ভূত ভবিষ্যৎ বর্ত্তমান—এতে জ্ঞানকে চালিয়ে দিলে যে মূর্খতা আসে, তা অপনোদনের জন্য
শ্রীমদ্ভাগবত—"অনর্থোপশমং" শ্লোকে অধোক্ষজে ভক্তির বিচার ব'ল্‌ছেন।

অধোক্ষজ কে? কৃষ্ণই সেই অধোক্ষজ, ভজনীয় বস্তু। গুণোর্ম্মিচক্রে যতক্ষণ জ্ঞান ঘুরতে থাকে, প্রতিনিবৃত্ত

হয় না, ততক্ষণ ভগবদ্‌বস্তুই যে কৃষ্ণ, এটি উপলব্ধি হয় না—ভজনীয় বস্তু ভক্ত, ভজনের স্বরূপ উপলব্ধি হয় না। ভক্তিই যে পরম প্রয়োজনীয়, এ বিচার আসে না। নিত্যসেবকের স্বরূপ-জ্ঞান উদয় হ'চ্ছে না। নিত্য হরিসেবক যদি অভিমান করেন, আমি পুরুষ-স্ত্রী, মূর্খ-বিদ্বান্, রোগী-সুস্থ, রাজা-প্রজা, ধনী-দরিদ্র, তা' হ'লে অমঙ্গলের পথই বরণ করা হয়। ভাগবত বলেন—"কর্ম্মণাং পরিণামিত্বাদ" ইত্যাদি। দৃষ্ট লৌকিক বিনাশী পদার্থ ভোগ ক'রতে গিয়ে অসুবিধা হয় ব'লে মানুষ অদৃষ্ট পদার্থের স্তাবক হ'তে যায়। কিন্তু পণ্ডিতগণ দৃষ্ট ও ভোগকল্পিত অদৃষ্ট—উভয়কেই নশ্বর ব'লে বিচার করেন। অদৃষ্ট—যা' দেখে নাই অথচ গল্প ক'রছে অর্থাৎ ভোগ বা ভোগের বিপরীত ভাবটা, বুভুক্ষা বা মুমুক্ষার তাৎকালিকতা বা অনিত্যতারূপ নশ্বরতা দেখে থাকেন। ইহাতে সচ্চিদানন্দত্ব কখনই প্রযুক্ত হ'তে পারে না। ব্রহ্মার লোক পর্য্যন্তও পতিত হ'বার—অমঙ্গল বরণ ক'রবার যোগ্যতা থাকবে। উহা নিত্য নয়; নশ্বর। আমরা Realist, Idealist নই, বিশ্বকে মিথ্যা বলি না, উহা সত্য কিন্তু নিত্যসত্য নয়, নশ্বর।

যখন আমাদের রজঃ, সত্ত্ব, তমোগুণের ফুটবল হ'তে ইচ্ছা থাক্‌বে না, তখনই তা'তে অসঙ্গ হ'বে; কিন্তু যখন ব'ল্‌বো রজোগুণের দ্বারা তমঃকে বিনাশ ক'রতে হ'বে, অমনই রজঃ-সত্ত্ব-তমঃ তিন ভাই এসে মারামারি ক'রবে; যে-হেতু তোমরা ব'ল্‌ছো রজো দ্বারা তমো ধ্বংস ক'রবে, অথচ সত্ত্বগুণের monopolise ক'রবে, তা'কে ধ্বংস ক'রবে না। এ কিরূপ কথা? আমরা ব'লবো সত্ত্বকেও ধ্বংস ক'রতে হ'বে, বিশুদ্ধসত্ত্ব দ্বারা প্রাকৃত সত্ত্বগুণকে বিনাশ ক'রতে হ'বে। "সত্ত্বং বিশুদ্ধং" ইত্যাদি। অধোক্ষজ 'বাসুদেব' বস্তুই আমাদের সেব্য হউন।

আমাদের শত সহস্র চেষ্টা দ্বারা heaven and earth move ক'রলেও সেই unconquerable জিনিষটি পাব না। As an empericist আমরা অনন্তকোটিকাল ধ'রে জ্ঞান সংগ্রহ ক'রলেও শেষে to infinity ব'লে গোঁজামিল দেবো, series develop ক'রবার সময় নাই' বলবো। গণিতশাস্ত্রে যে প্রকার গোঁজামিল দিয়ে থাকে, সেই বস্তুতে সেরূপ গোঁজামিল চ'লবে না। ভক্তি ব্যতীত অন্য গতি নাই। ভগবান্‌কে ইন্দ্রিয়জাত পদার্থবিশেষ জ্ঞান ক'রতে হবে না। প্রাকৃত পদার্থে স্থূল ও সূক্ষ্ম এই দুই প্রকার বিচার আছে। এই প্রকৃতিজাত উপাধিদ্বয়ের অতীত বস্তুই অপ্রাকৃত। আমরা 'অধোক্ষজ' শব্দে Transcendental ব'লে Hegalian School এর একটা শব্দ বলি, কিন্তু এ দ্বারা অধোক্ষজ বা অপ্রাকৃতের ভাব সম্পূর্ণরূপে প্রকাশ হ'চ্ছে না। যেখানে বৈচিত্র্য বলা হ'চ্ছে না সেখানে Transcendental অতি ক্ষুদ্র কথা। আমরা বাস্তবিকই খুব বড় কথা ব'লতে ব'সেছি। পরমমুক্ত পুরুষের বিচারই ভক্তি। ভক্তিযোগই কৈবল্যসম্মত পথ।

গুণাতীত বস্তু বাসুদেবের শরণ গ্রহণ কর। তাঁ'র ভজন কর। তিনি আপেক্ষিক সত্ত্বগুণের অন্তর্গত বস্তু-মাত্র নহেন। তাঁ' হ'তে গুণসকল নির্গত হ'য়েছে, অভক্তসম্প্রদায়কে দূরস্থ ক'রবার জন্য। তাঁ' থেকে শিক্ষা লাভ ক'রে যা'তে শোধন হ'তে পারেন, সে রকম বিচার হ'চ্ছে। অরণং—শরণং, একমাত্র গতি তিনি। শ্রীমদ্ভাগবত সেই অধোক্ষজ বাসুদেবের শরণ গ্রহণ ক'রতে ব'লেছেন। সন্ত :—সাধুসকল; কর্ম্মী, জ্ঞানী, অন্যাভিলাষী, এরা সব অনিত্য-বিচারপর অসাধু। সৎকর্ম্মপরায়ণতা বা ব্রহ্মের সঙ্গে একীভূত হ'য়ে যাওয়ার বিচার—সবই অসৎ, অর্থাৎ এরা চিরদিন একরকম থাকে না, মুক্তিলাভেও এদের অবস্থার পরিবর্ত্তন হয়। কিন্তু ভক্তের তাদৃশ পরিবর্ত্তন বা পতন নাই। ভোগত্যাগাদি বদ্ধবিচারমুক্ত ভক্ত কখনই অভক্তসহ সমপর্য্যায়ে গণিত হইতে পারেন না।

"যেঽন্যেঽরবিন্দাক্ষ বিমুক্তমানিনস্ত্বয্যস্তভাবাদবিশুদ্ধবুদ্ধয়ঃ।" ইত্যাদি শ্লোকে বিমুক্তমানী ও ভক্তের কি সুন্দর বিচার প্রদত্ত হ'য়েছে; যা'র বিরুদ্ধ কথা মনুষ্যজাতি ব'লতে পারে না। যদি বলে, Balance loose ক'রে ব'লবে, নিজের ওজন না জেনে। বাস্তবসত্যের কথা আলোচনা হ'লে অন্যান্য সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র দার্শনিক বিচার থেমে যায়। অনর্থযুক্ত জীব বেদান্তের যে অর্থ ক'রছেন, অনর্থমুক্তেরা সে অর্থ স্বীকার করেন না। সেজন্য মুক্তানর্থ ব্যক্তির দ্বারাই উপনিষদের ব্যাখ্যা দরকার। যেমন রামানুজ, মধ্বাচার্য্য প্রভৃতি বেদান্তের ব্যাখ্যা

ক'রেছেন। এখনও পর্য্যন্ত সত্যকথা শ্রীকৃষ্ণপাদপদ্ম আশ্রয় ক'রলে জান্‌তে পারা যায়। শ্রীমদ্ভাগবতকে ধ্বংস? ক'রবার জন্য প্রচুর চেষ্টা চ'লেছে, কিন্তু তা' সফল হয় নাই—ভাগবত-সম্প্রদায়কে কেহই বিনাশ ক'রতে পারে না। কেবলাদ্বৈতবাদীদের কেহই এই গ্রন্থখানির টীকা ক'রতে সাহসী হ'ন নাই কেন না, প্রতিবাদ ক'রলেই নিজেদের বিচার-দৌর্ব্বল্য ধরা পড়বে। কেউ কেউ বলেন, মধুসূদন সরস্বতী শ্রীমদ্ভাগবতের তিনটী শ্লোকের টীকা ক'রেছেন; কিন্তু তাহা মায়াবাদ-হলাহলপূর্ণ। কেবলাদ্বৈতবাদ শ্রীমদ্ভাগবতে সম্পূর্ণরূপে নিরাকৃত—সমূলে বিনষ্ট হ'য়েছে। মানুষ মনুষ্যের রচিত গ্রন্থ প'ড়ে দুর্গতি বরণ ক'রছে। অধোক্ষজ কৃষ্ণের আলোচনা না ক'রে ভ্রমে প'ড়ছে। শ্রীমদ্ভাগবতের আশ্রয় না করাই দুর্ব্বুদ্ধির পরিচয়। "সর্ব্ববেদান্তসারং...কৈবল্যৈক প্রয়োজনম্।" উক্ত ভাগবতের কৈবল্য পাতঞ্জলির ঈশ্বরসাযুজ্য বা আচার্য্য শঙ্করের ব্রহ্মসাযুজ্য নয়, ভগবৎসাযুজ্য নয়। "সিদ্ধা ব্রহ্মসুখে মগ্না দৈত্যাশ্চ হরিণা হতাঃ"—বিচারে হরি যা'দের বধ করেন, তারা যে ভগবৎসাযুজ্য লাভ ক'রে, 'কৈবল্যৈক প্রয়োজনম্' ব'লতে তা' নয়। সুরসকল ভগবদ্ভক্ত। তাঁ'দের কার্য্য জীবের মঙ্গলের জন্য; মনুষ্যজাতির সেবার ভার দেবতারা নিয়েছেন। কিন্তু তাই ব'লে polytheistic theory আমাদের অনুসরণীয় নয়। 'ওঁ তদ্বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ' এ বিচার যা'দের উদিত হয় নাই, তাঁ'রা বিষ্ণুতত্ত্বে অনভিজ্ঞতার জন্য জীবমাত্রই যে নিত্যবৈষ্ণব, এটা বুঝ্‌তে পারে না। নিত্য আত্মার অনুভূতিতে সনাতন বিষ্ণুভক্তি ব্যতীত অন্য কথা নাই। ভক্তিই আত্মার নিত্য অবস্থা, তা' না বুঝে তা'র সঙ্গে অনিত্য অবস্থার ধর্ম্মকে এক ক'রে বসে। তা'রা ভক্তিটা অন্যত্র ব্যবহার ক'রে ক্ষুদ্র দেশাত্ম, সমাজাত্ম, গৃহাত্মবোধে গৃহব্রতধর্ম্মে আসক্ত হ'য়ে যা'চ্ছে। 'ভক্তি' শব্দটি দেশ সমাজাদিতে প্রযুক্ত হ'তে পারে না। সেগুলি মুখ্য প্রয়োজন নহে। একমাত্র ভজনীয় বস্তু কৃষ্ণ, তাঁ'তেই সকল জীবাত্মার সর্ব্বতোভাবে ভক্তি প্রযুক্ত হ'তে পারে। কৃষ্ণ সকল অবতারের অবতারী। তাঁ'র অন্যান্য অবতারে রসের অপূর্ণতা ও স্বল্পতা, কিন্তু পূর্ণ সকল রসের অভিব্যক্তি একমাত্র কৃষ্ণেই আছে। Dr. Macnical Kennedy এবং তদানুগতগণ বিষয়টা ভাল ক'রে ধ'রতে পারেন নাই। তাঁ'দের প্রকৃত ভাগবতালোচকের সঙ্গে দেখা হয় নাই। কেবল Banares School এর ক একটি ও বিশিষ্টাদ্বৈতবাদী ক একজন লোকের সঙ্গে দেখা হ'য়েছে মাত্র। ব্রহ্মসূত্রের অকৃত্রিম ভাষ্যবোধ ভাগ্যহীন ভগবন্মায়াদ্বারা বিমোহিত ব্যক্তিগণের পক্ষে সম্ভবপর নয়।

শ্রীমদ্ভাগবতের কথা জগতে সর্ব্বত্র প্রচারিত হ'উক। জগৎ শ্রীশ্রীরাধাগোবিন্দগোপীনাথের উপাসক হউক, শ্রীগোপীনাথের উপাসনা হ'লেই কামাদি যা'বে। শ্রীল মাধবেন্দ্রপুরীপাদ ব'লেছেন—কামাদীনাং কতি ন কতিধা পালিতা দুর্নিদেশাস্তেষাং জাতা ময়ি ন করুণা ন ত্রপা নোপশান্তিঃ। উৎসৃজ্যৈতানথ যদুপতে সাম্প্রতং লব্ধবুদ্ধিস্ত্বামায়াতঃ শরণমভয়ং মাং নিযুঙ্‌ক্ষ্বাত্মদাস্যে॥ সেই গোপীনাথের সেবা—পর, ব্যূহ, বৈভব, অন্তর্য্যামী, অর্চ্চার বিচার জগৎকে আমরা সুষ্ঠুভাবে দিতেও পারি না; জগৎ নিতেও প্রবৃত্ত নয়। অর্চ্চা-বিগ্রহ সাক্ষাৎ ব্রজেন্দ্রনন্দন ভগবান্।

শ্রীকৃষ্ণচৈতন্যদেব বস্তুট ছয় প্রকারে প্রকাশিত হ'ন। সেই ছয় তত্ত্বে ভেদ কল্পনা ক'রলে অদ্বয়জ্ঞানের ব্যাঘাত হয়। শ্রীকৃষ্ণচৈতন্য গুরু, ভক্ত, অবতার, প্রকাশ, কৃষ্ণ ও শক্তি—এই ছয়রূপে বিলাস করেন। মর্য্যাদা ও রাগমার্গেরবিচারে দুই প্রকার ভক্তের অবস্থান আছে। শ্রীবাসাদি মর্য্যাদাবিচারপর শুদ্ধ ভক্ত। শ্রীগদাধর পণ্ডিত গোস্বামী বা স্বরূপদামোদরাদি অন্তরঙ্গা শক্তির বিচার গ্রহণ ক'রে ভগবানের ভক্ত। ইহারা উভয়েই প্রেমনিষ্ঠ হ'লেও প্রেমের তাৎপর্য্যে বৈশিষ্ট্য আছে। উদ্ধব মহাশয় যে-জাতীয় প্রেমের অধিকারী, গোপীগণ তদপেক্ষা উন্নতপ্রেমের অধিকারী। শ্রীরূপগোস্বামী প্রভু ব'লেছেন—'কর্ম্মিভ্যঃ পরিতো হরেঃ প্রিয়তয়া' ইত্যাদি। সৎকর্ম্মনিরত পুণ্যকর্ম্মিগণের ভগবানের নিকট কিছু প্রার্থনা থাকে। ভগবানের ভগবত্তার সুযোগ লইয়া তাঁ'রা ব্যক্তিগতভাবে লাভবান্ হ'তে চা'ন—ভগবান্ বঞ্চিত হ'ন। সৎকর্ম্মী—পাপী অপেক্ষা ভাল বটে অর্থাৎ মন্দের ভাল। সৎকর্ম্মীদের মধ্যে যাঁ'রা পরার্থী ব'লে পরিচিত, তাঁ'দের একশ্রেণীর "মনুষ্যজাতির উপকার ক'রব, মনুষ্যজাতি যাঁ'রা

নয়, তাদের প্রাণবিনাশ ক'রেও জাতিভাইদের দৈহিক উপকার ক'রব, কেন না ঐ জাতির গণ্ডির মধ্যে আমি একজন"—এইরূপ বিচার-প্রণালী দেখতে পাওয়া যায়। আহার নিদ্রা ভয় মৈথুনাদি যে সকল ক্রিয়াকলাপ মানবের চিন্তারাজ্য আক্রমণ ক'রেছে, সেই সকল চিন্তা পশুর স্বভাবেও অনুস্যূত আছে। পশুদিগের চিন্তাস্রোত হ'তে বা তা'দের প্রতি সহানুভূতি-প্রদর্শনের বিচার হ'তে জিনদিগের; অর্হৎগণের ধর্ম্ম উদিত হ'য়েছে। বৌদ্ধদিগের মধ্যেও সেই সকল চিন্তাস্রোত আছে; অধিকন্তু তাঁ'রা পশুভক্ত অপেক্ষা মনুষ্যভক্ত হ'য়েছেন। তপস্যাই তাঁ'দের অভিধেয়।

মানবের মঙ্গল লাভ ক'রতে হ'লে বিবেক ব'লে একটা জিনিষের উদয় হয়। বিবেক দুই প্রকার—ভক্তিবিবেক ও অভক্তিবিবেক। ভক্তিদ্বারাই বিবেক উৎপত্তি লাভ ক'রেছে। আর যে বিবেক উৎপত্তি লাভ করার দরুণ ভগবৎসেবায় ঔদাসীন্যের উদয় হ'য়েছে, তাহা অভক্তিবিবেক। ভক্তি স্থূল বা সূক্ষ্মশরীরের ধর্ম্ম নহে। স্থূল বা সূক্ষ্ম শরীরের ধর্ম্মে তপস্যা ব'লে ব্যাপার উদিত। ভক্তির সহিত তপস্যার পার্থক্য আছে। বৌদ্ধগণ বলেন যে, তপস্যা ক'রে মঙ্গল লাভ ক'রব; আর ভক্তগণ বলেন, ভগবানের সেবা বাধাপ্রাপ্ত হয় যে তপস্যায়, তাহা পরিহার ক'র্‌বো। শ্রীচৈতন্যদেব সনাতন গোস্বামী প্রভুকে যুক্তবৈরাগ্যের উপদেশ দেওয়ায় বৌদ্ধ ও জৈনবাদ নিরাস হ'য়েছে। ভগবৎসেবার অন্তর্গত বিষয় হ'চ্ছে জীবে দয়া। একমাত্র শুদ্ধ বৈষ্ণব-সম্প্রদায় ব্যতীত অন্যান্য সম্প্রদায় জীবের খোসার প্রতি দয়াকে "জীবে দয়া" মনে করেন। নিজের দেহের প্রতি, দেহেরই বিস্তৃতিরূপ লৌকিক আত্মীয়-স্বজনের প্রতি বা সজাতীয় বদ্ধজীবের খোসার প্রতি দয়াবিধানের কথাই সাধারণ ধর্ম্মসম্প্রদায় বুঝে; কিন্তু শ্রীচৈতন্যদেব বলেন, ওগুলি ত' পরিবর্ত্তনশীল। 'অবশ্যমেব ভোক্তব্যং কৃতং কর্ম্ম শুভাশুভম্"—মানুষ শুভ ও অশুভ অযাচিত ভাবে পেতে থাকবে।

শ্রীচৈতন্যচরিতামৃত পাঠ ক'র্‌বার পূর্ব্বে একটি নিষেধাত্মক আর একটি বিধিমূলক শ্লোক পাঠ ক'র্‌লে পরম মঙ্গল লাভ করা যাবে। "ততো দুঃসঙ্গমুৎসৃজ্য সৎসু সজ্জেত বুদ্ধিমান্। সন্ত এবাস্য ছিন্দন্তি মনোব্যাসঙ্গ-মুক্তিভিঃ।" "সতাং প্রসঙ্গান্মম বীর্য্যসম্বিদো ভবন্তি হৃৎকর্ণরসায়নাঃ কথাঃ। তজ্জোষণাদাশ্বপবর্গবর্ত্মনি শ্রদ্ধা রতির্ভক্তিরনুক্রমিষ্যতি॥" প্রথমোক্ত শ্লোকটি ঋণধর্ম্মের গ্রহণে নিষেধাত্মক বা অতন্নিরসনাত্মক। আর দ্বিতীয়টী ধনাত্মক বা বিধিমূলক। 'গোলে বকওয়ালি,' "হাতেমতাই" প্রভৃতি পুস্তকের ন্যায় ভোগ্য ইন্দ্রিয়তর্পণপর পুস্তকবোধে শ্রীচৈতন্যচরিতামৃত পাঠ ক'র্‌লে সুবিধা হ'বে না। আমার ইচ্ছা হ'লে কোন কথা গ্রহণ ক'রলাম, ইচ্ছা না হ'লে গ্রহণ ক'রলাম না। যেটা গ্রহণ ক'র্‌লাম না, সেটাই আমার অসুবিধা। গ্রহণ না করার দরুণ সেই অসুবিধা থেকে গেল।

বাস্তব শ্রীচৈতন্যের উপাসকগণ ঐতিহাসিক বা রূপক চৈতন্য নিয়ে ব্যস্ত ন'ন। কেহ কেহ রূপক চৈতন্যের আশ্রয়ে নবদ্বারবিশিষ্ট দেহকে নবদ্বীপ কল্পনা ক'রেন, কেহ বা চৈতন্যকে (?) আমাদের বৈশ্যনীতির অর্থাৎ অর্থ-সংগ্রহ, উত্তমভোজনাদি সংগ্রহের ভৃত্যগিরিতে নিযুক্ত ক'র্‌তে চান, কেহ বা চৈতন্যকে বহির্ম্মুখ সামাজিক বা রাজনৈতিক কার্য্যে নিয়োগ ক'র্‌বার জন্য ব্যস্ত হন। ঐরূপ-ঐতিহাসিক বা রূপক চৈতন্য শ্রীচৈতন্যভাগবতোক্ত বা শ্রীচরিতামৃতোক্ত চৈতন্য নহে। অচৈতন্যদেবগণের কল্পিত চৈতন্যে ও শ্রীচৈতন্যভাগবতগণের সেবিত শ্রীচৈতন্যে তফাৎ আছে। আধ্যক্ষিক সম্প্রদায় ইহা বুঝে উঠ্‌তে পারেন না। শ্রীকৃষ্ণচৈতন্যদেবকে সাধারণভাবে দেখ্‌লেও তাঁ'তে ভয়ানক স্বার্থপরতা দেখ্‌তে পাওয়া যাবে। তিনি ঔদার্য্যের প্রচ্ছদপটে নিজস্বার্থ সিদ্ধ ক'রেছেন অর্থাৎ স্বয়ং কৃষ্ণ কৃষ্ণভজনের চরমোৎকর্ষ প্রচার ক'রেছেন। কৃষ্ণ মূল আশ্রয় তত্ত্বের সেবারস আস্বাদন ক'রেছেন। যাঁ'রা শ্রীচৈতন্যকে ঐতিহাসিক রূপক বা আধ্যাত্মিক চক্ষের আসামী মনে ক'র্‌বেন, তাঁ'রা শ্রীচৈতন্যের সেই বাস্তব অধোক্ষজ-স্বরূপটি দর্শন ক'র্‌তে পারবেন না।

ক্ষাত্রধর্ম্ম বা রাজনীতি ভগবৎসেবার বিরোধী হ'লে যে জগজ্জঞ্জাল উপস্থিত হয় তাই নিরাস ক'র্‌বার জন্যই পরশুরাম পৃথিবীকে একত্রিংশবার নিক্ষত্রিয় ক'রেছেন। আর শাক্যসিংহ সেই ক্ষাত্রবংশে জন্মলাভ ক'রে অহিংসা-নীতি শিক্ষা দিয়েছিলেন। অহিংসনীতি যদি ভগবৎসেবার আনুষঙ্গিক ব্যাপার না হয়, তা'হলে যে পরমেশ্বরশূন্য নাস্তিক্য-মতবাদ প্রবাহিত হয়, বৌদ্ধমতবাদে তা' প্রকাশিত হ'য়ে প'ড়েছিল। আচার্য্য শঙ্কর ভগবানের আদেশে বৌদ্ধ ও বৌদ্ধভাবাপন্ন তদানীন্তন ও অনন্ত ভবিষ্যতের ব্যক্তিগণকে মোহন ক'র্‌বার জন্য মায়াবাদ্ অসৎ শাস্ত্রের প্রচার করেন। বিদ্ধবৌদ্ধগণ বুদ্ধকে 'বিষ্ণু' বল্‌তে নারাজ ছিলেন। কিন্তু শুদ্ধ বৌদ্ধগণ বলেন, বুদ্ধ বিষ্ণু। অযোগ্য ব্যক্তিগণের প্রতারণার জন্য তা'দের হৃদয়ে হরিসেবা বিহীন তপস্যা বা অহিংসনীতির প্রচার ক'রেছেন। "আরাধিতো যদি হরিস্তপসা ততঃ কিম্। নারাধিতো যদি হরিস্তপসা ততঃ কিম্॥ অন্তর্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্। নান্তর্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্॥" তপস্যা ভক্তির অন্তরায়। "যদৃচ্ছয়া মৎকথাদৌ জাতশ্রদ্ধস্তু যঃপুমান্। ন নির্বিন্নো নাতিসক্তো ভক্তিযোগোঽস্য সিদ্ধিদঃ।" "যা'রা অতিবৈরাগী, তা'রা ভগবদ্ভজন্ বুঝ্‌তে পার্‌বে না। যা'রা অতি আসক্ত, তা'রাও বুঝ্‌তে পার্‌বে না। শ্রীচৈতন্যদেব বিদ্ধবৌদ্ধ-বিচার হ'তে জগদ্‌বাসীকে মুক্ত ক'রেছেন। স্মার্ত্তেরা ন্যূনাধিক বৌদ্ধধর্ম্মে আসক্ত। পঞ্চোপাসনা ও বৈষ্ণববিদ্বেষের নামই বর্ত্তমান হিন্দুধর্ম্ম হ'য়েছে। বিষ্ণুবিদ্বেষ এরূপ মোলায়েম ভাষায় ও diplomatic way তে ছড়িয়ে দিয়েছে যে, লোকে তাতে কোন দোষ না দেখে সাদরে গ্রহণ কর্‌ছে।

পিঁপ্‌ড়ে যেরূপ গুড়ে আট্‌কে যায়, বহির্ম্মুখ মানবজাতি সেইরূপ ক্ষুদ্র ক্ষুদ্র বিষয়ে আট্‌কে যাচ্ছে। স্ত্রীপুত্রাদির কথায় বিষয়ীরা এত মগ্ন যে, ভগবানের কথা তা'দের কাছে মামুলি হ'য়ে দাঁড়িয়েছে। লোকে জড়জগতের বাহাদুরিতেই আট্‌কে যাচ্ছে। ভবসাগরের পার হইবার যাঁদের বিন্দুমাত্র ইচ্ছা আছে, তাঁ'দের ঐ সকল বিষয়ীও বিষয় হ'তে সম্পূর্ণ অনাসক্ত থাক্‌তে হ'বে। বিষয়ী কি সুখে আছে, যদি আমরা হৃদয়ে ঐ চিন্তা করি, তা' হ'লে সেই বিষয়সুখের বঁড়্‌শী আমাদিগকেও টেনে নিয়ে ভীষণ অমঙ্গল ক'রাবে। শ্রীচৈতন্যদেব স্বয়ং পরাৎপরতত্ত্ব পরমেশ্বর ব'লে তাঁ'র শিক্ষার মধ্যে কোন অসম্পূর্ণতা ও প্রচ্ছন্ন অমঙ্গল নাই। ক্ষুদ্র ক্ষুদ্র অচৈতন্য-দেবগণের শিক্ষায় অনেক অসম্পূর্ণতা ও অমঙ্গল র'য়েছে। যখন জীবের চিত্ত মীনবৃত্তির দ্বারা অত্যন্ত আক্রান্ত থাকে এবং যখন তা'রা ভোগসাগরে যথেচ্ছ বিহার ক'র্‌তে থাকে, তখন ভগবান্ বিষ্ণু মহামীনরূপে সেই ভোগের টোপের প্রলোভন হ'তে জীবকে রক্ষা ক'রে দিব্যজ্ঞান বিকীরণের জন্য লুপ্ত বেদ উদ্ধার ক'রে থাকেন। ভোগীসকল ভাবার্ণবে বাস কর্‌বার জন্য মীনের ন্যায় ভোগপ্রবণতা লাভ ক'রেছে, আর ক্ষণে ক্ষণে আধ্যক্ষিকতার টোপে প্রলুব্ধ হ'চ্ছে। শ্রুতির উদ্ধার হ'লে জীব জান্‌তে পারে, ভোগসমুদ্রে বা ত্যাগ-সমুদ্রে সন্তরণ আমাদের জীবনে কৃত্য নয়। হরিসেবামৃতসাগরে সন্তরণই জীবের নিত্যধর্ম্ম।

শ্রীচৈতন্যদেব জীবকে চেতনসম্পন্ন ক'রেছেন। চেতনধর্ম্মের স্বভাব হ'চ্ছে—'আমি বুঝে নিতে পারি।' প্রত্যেক-ব্যক্তির বুঝে নেবার শক্তি আছে। আমাদের সব অঙ্গকে পরিচালনা ক'র্‌তে পারি, বুঝে নেবারও পরে কার্য্য ক'র্‌তে পারি—হাত দিয়ে বস্তু ধ'র্‌তে পারি। চেতনের দ্বারা পরবর্ত্তী সময়ে কার্য্য হয়। পঙ্গু যদি অন্ধের স্কন্ধে চাপেন, তা' হ'লে অন্ধ যখন চলেন, তখন পঙ্গুরও চলা হয়। জড়জগৎ চেতনের ক্রিয়মান ধর্ম্মে গতিশীল হ'য়েছে। কিন্তু এখানে আমরা কর্ম্মের কর্ত্তা হ'য়ে প'ড়েছি। কর্ম্মের পথে অগ্রসর হ'য়ে যা' মনে করি, পঙ্গু আমি যেতে চাই, সেইখানেই পৌঁছিতে পারি, কামনা সিদ্ধি ক'র্‌তে পারি। করণের সাহায্যে কার্য্য সম্পাদিত হয়। বর্ত্তমানে সময়ে চেতন অচেতনের আকার-বিশিষ্ট ব্যাপারে আবদ্ধ আছে। এই জগতের রূপ, রস, গন্ধ, শব্দ, স্পর্শ এবং চিন্তনীয় ব্যাপারসমূহ অচেতনের আকারবিশিষ্ট। অচেতনের সহিত বাহিরের স্থূল পদার্থের সহিত কিংবা তদবলম্বনে সূক্ষ্মভাবসমূহের সহিত চেতনের ক্রিয়া। কিন্তু শ্রীচৈতন্যদেব বলেন যে, জ্ঞেয় পদার্থকে জড়-

জ্ঞানে যে জ্ঞান লাভ ক'র্‌ছি, তা'তে মলিনতা এসে প'ড়েছে। যদি চেতনের সহিত ক্রিয়া হ'ত তা'হ'লে চেতন অপর পক্ষের কথা ব'ল্‌তে পার্‌ত। এখন এক তরফা হচ্ছে। সর্পের গায়ে পা প'ড়্‌লে বুঝিয়ে দিতে পারে যে, তা'র চেতন আছে, কিন্তু রজ্জুর উপর পা প'ড়্‌লে সে বুঝিয়ে দিতে পারে না। নাক, কাণ ইত্যাদি অচেতন পদার্থ-গুলিকে আশ্রয় ক'রে ক্রিয়া হ'চ্ছে। আমি বাসনা ক'র্‌লাম কিন্তু অপর পক্ষ হ'তে জবাব আস্‌ছে না যে, সে আমার বাসনা চরিতার্থ ক'র্‌তে প্রস্তুত আছে কি না। ইন্দ্রিয়জ-জ্ঞানদ্বারা যে জ্ঞান লাভ ঘ'ট্‌বে তা'র মধ্যে অচেতনের ক্রিয়া ন্যূনাধিক সংশ্লিষ্ট হওয়ায় unalloyed knowledge ( অবিমিশ্র জ্ঞান ) পাচ্ছি না। অচেতনের ক্রিয়া সত্যকে দর্শন ক'র্‌তে দিচ্ছে না, চেতনের সহিত পরস্পর সম্বন্ধ স্থাপন ক'র্‌তে বাধা দিচ্ছে।

রূপ, রস ইত্যাদি কিংবা তা'দের সমষ্টি জ্ঞেয় পদার্থরূপে গৃহীত হওয়ায় যে অচৈতন্য উপস্থিত হ'য়েছে তা' হ'তে ছুটি পাওয়া আবশ্যক। কিরূপে ছুটী পাওয়া যায়, সেই সংবাদ আমরা কর্ণের সাহায্যে গ্রহণ ক'র্‌তে পারি। চক্ষু, নাসা কিংবা ত্বকের নৈকট্য না হ'লে বস্তুজ্ঞান গৃহীত হচ্ছে না। যে জ্ঞান জড়নৈকট্যদ্বারা, চক্ষু নাসা প্রভৃতিদ্বারা গৃহীত হ'চ্ছে তা' অক্ষজ জ্ঞান। বস্তুসমূহ ইন্দ্রিয়ের সান্নিধ্য লাভ ক'র্‌লে ইন্দ্রিয় সেই সেই বস্তুজ্ঞান গ্রহণ ক'রে উষ্ণশীতানুভূতিবিশিষ্ট হয়। কিন্তু শব্দ যে সব জিনিস দূরে আছে, তা'দের হ'য়ে মোক্তারি ক'র্‌ছে। সেইজন্য শ্রৌতপন্থাকে প্রধান ব'লে বলা হ'চ্ছে।

শ্রৌতপন্থায় যে সংবাদ গৃহীত হ'চ্ছে, আমাদের পূর্ব্বের অভিজ্ঞান-দ্বারা তা' পরীক্ষা ক'র্‌বার সুবিধা পাওয়া যায় না। কিন্তু তদ্দ্বারা পূর্ব্বের যে অজ্ঞানতা আছে তা' দূরীকৃত ক'র্‌তে পারি। শ্রৌতপন্থায় বিদেশের কথা জান্‌তে পারি। পৃথিবীর যে সকল কথা আমাদের ইন্দ্রিয়গোচর হ'চ্ছে তা' প্রত্যক্ষপদবাচ্য। প্রত্যক্ষ না হ'লে পৃথিবীর কোন সংবাদ প্রমাণ ব'লে গ্রহণ করা যায় না। প্রত্যক্ষবাদীর কথা এই যে, নিজের ইন্দ্রিয় দ্বারা গৃহীত বিষয় গ্রহণ করা যাবে—অন্যের ইন্দ্রিয়-দ্বারা গৃহীত বিষয় গ্রহণযোগ্য নহে। ইন্দ্রিয়ের দ্বারা বিষয়গ্রহণে অনেক অসুবিধা উপস্থিত হয়, তজ্জন্য এইরূপ সতর্কতা আবশ্যক।

এই জগতে শব্দ শব্দীকে লক্ষ্য ক'র্‌ছে। যেখানে শব্দ শব্দীর সহিত ভেদ স্থাপন ক'র্‌ছে তা'কে মায়িক শব্দ বলা হয়। শ্রীচৈতন্যদেব ব'ল্‌ছেন যে, যে শব্দ ভেদ উৎপন্ন করে না, তাঁ'র সেবা কর। শব্দে এক বস্তুকে অন্য বস্তু বলিয়া ভুল ক'র্‌বার একটা ব্যাপার আছে। যে শব্দ আমাদের পূর্ণ অভিজ্ঞানের অন্তর্ভুক্ত, সেই সকল শব্দ জড়ীভূত করাবে—জড়ীয় অভিজ্ঞতা উৎপন্ন করাবে। সে সকল শব্দ আমাদের বিচারের অধীন হয়। যে শব্দ বিচারের বৈক্লব্য দূর ক'রে, আলোক প্রদান করে, সেই শব্দ গুরুপাদপদ্ম হ'তে পাওয়া যায়। যখন সেই শব্দ শ্রুত হয়, তখন আমাদের বস্তু-সম্বন্ধে অনভিজ্ঞতা দূরীভূত হয়। যখন সেই শব্দ শুন্‌বার আগ্রহ নাই, তখন আমরা বিচার করি যে, আমাদের বর্ত্তমান অভিজ্ঞতার অতিরিক্ত আর কিছুই জান্‌বার নাই। যখন সেই শব্দ শ্রবণের আগ্রহ হয়, তখন তা' আমাদের কর্ণকুহরে প্রবিষ্ট হ'য়ে আমাদের মঙ্গল সাধন ক'রে।

শ্রীমদ্ভাগবত বলেন যে, বৈকুণ্ঠশব্দ পরিচ্ছিন্ন বোধগম্য নহে। পরিচ্ছিন্নজ্ঞান ভগবদ্‌বিস্মৃতি অর্থাৎ যে জ্ঞান পাওয়া উচিত, তাহা পাচ্ছি না। ইহজগতে মেপে নিয়ে জ্ঞানভাণ্ডার সম্বর্দ্ধন করি—আমাদের ভাণ্ডারে পূর্ব্বে যাহা অধিকৃত হ'য়েছে, তা' থেকে অধিক যে অংশ, তাহা সংগ্রহ করি। বৈকুণ্ঠ শব্দকে মায়িক শব্দের সহিত সমান জ্ঞান করা উচিত নয়। বৈকুণ্ঠ শব্দের সহিত মায়িকশব্দকে এক মনে ক'র্‌লে নরক-গমন হয়। যা' জানা হ'য়ে গেছে, সেই রকম শব্দ ইন্দ্রিয়ের ভোগের ইন্ধন হয়। যে সকল শব্দ পরিবর্ত্তনযোগ্য ভাব নিয়ে আসে, তা'র সহিত বৈকুণ্ঠ-শব্দ এক বিচার ক'র্‌লে নারকী হ'তে হয়। "অর্চ্চ্যে বিষ্ণৌ শিলাধী"—ইত্যাদি।

শব্দের সহিত শব্দীর ভেদ জ্ঞান ক'রে সেই প্রকারই একটা শব্দ কথিত হ'চ্ছে, মন্ত্র ও নামকে এইরূপ জ্ঞান করা সর্ব্বাপেক্ষা গুরুতর অপরাধ। মন্ত্রের দ্বারা বিষয়-বোধ হয়। বিষ্ণুমন্ত্র খণ্ডবস্তুর চিন্তনীয় ব্যাপার থেকে

অবসর দেয়। নাম—সম্বোধন ক'র্‌তে ক'র্‌তে সেবা। নিরহঙ্কারী হ'য়ে শ্রবণ-দ্বারা মনন-ধর্ম্ম হ'তে ত্রাণ হয়—ইহাই মন্ত্র। নচেৎ ঐতিহাসিক পদার্থ কিংবা রূপক বিচার ক'রে কোন্ জড়তার সহিত সংশ্লিষ্ট হ'য়ে শব্দ আস্‌ছে, কি থেকে পৃথক করা হ'য়েছে, কিসের দ্বারা রূপক, তা'র অনুসন্ধান দ্বারা মায়িক বস্তুর অনুশীলন হয়। মন্ত্র ও নামের মধ্যে বৈশিষ্ট্য এই যে, মন্ত্রের দ্বারা বস্তুর নিকট একায়েক উপস্থিত হ'তে পারি না, নামের দ্বারা পারি। "কৃষ্ণমন্ত্র হৈতে হবে সংসার-মোচন। কৃষ্ণনাম হৈতে পাবে কৃষ্ণের চরণ॥" কৃষ্ণচরণ-দ্বারা, চিত্রে অঙ্কিত চরণ প্রভৃতি লক্ষ্য করা হয় না। যে বস্তু সকলকে আকর্ষণ করেন, সেই বস্তুর চরণ। কৃষ্ণেতর বস্তুর চরণ—যেমন উত্তপ্ত-লৌহ, অচেতন পদার্থে চেতনশক্তির সমাবেশ হ'য়েছে, ঈশ্বরের ইচ্ছাক্রমে মিশ্রভাব যুক্ত হ'য়েছে। গুণমায়া-রচিত পদার্থে চেতনশক্তি সঞ্চারিত হ'লে চেতনতা—স্বতন্ত্রতা—দেখাতে পারে। জড়তা নিজের ইচ্ছায় চাঞ্চল্য প্রকাশ ক'র্‌তে পারে না। "অন্যাভিলাষ" শব্দের অর্থ চিদতিরিক্ত অভিলাষ যাহা চেতনকে, চেতনের স্বতন্ত্রতাকে বুঝ্‌তে দেয় না। টেবিলের উপর ব'স্‌ছি, টেবিল ব'স্‌তে দিচ্ছে। বস্তুর স্বতন্ত্রতা থামিয়ে দিয়ে তা' নিজকার্য্যে ব্যবহার ক'র্‌তে পারি। সঙ্কুচিত চেতনের উপর ক্রিয়া-দ্বারা নিজে অচেতনের অধীন হ'য়ে যাওয়া হয়। নেশার জিনিষ দ্বারা চেতনের ধর্ম্ম বাধাপ্রাপ্ত হয়। পরীক্ষিৎ পরীক্ষা ক'রে নিতে পার্‌তেন, কোন্‌টি অচেতন, কোন্‌টি বৈষ্ণব। কলি এসে তাঁ'র নিকট স্থান প্রার্থনা ক'র্‌লেন। তা'কে স্থানপঞ্চক দেওয়া হ'ল। কলি প্রার্থনা জানালেন, 'আমি ভৃত্য-সূত্রে প্রজা হ'য়ে বাস ক'র্‌তে চাই'। পরীক্ষিৎ মহারাজ কলিকে চারিটী স্থান নির্দ্দেশ ক'রে দিলেন। কপটতা—জুয়া-খেলা diplomacy অর্থাৎ মুখে এক কথা মনে অন্য ভাব, নেশার জিনিষ, যোষিৎসঙ্গ আর জীবহিংসা। সমুদ্র-মন্থনের সময় মোহিনীমূর্ত্তি-দর্শন যেরূপ, স্ত্রীমূর্ত্তি দর্শন সেইরূপ। আমরা যা'র বাধ্য হয়ে যাই, সেই স্ত্রী আকৃতি-মাত্র নহে। সমগ্রজগৎ গৃহিণী-জাতীয় যোষার অনুগত ব্যক্তি। যোষার আনুগত্যে জগতের সকল ধর্ম্মের অনুশীলন হ'চ্ছে। ভগবান্ পুরুষোত্তমের যোষাজাতীয় বহিরঙ্গামায়া শক্তির অধীন হ'লে হরিসেবা হয় না। মায়া জীবকে পাশবদ্ধ ক'রে সর্ব্বনাশ করে। যোষার ভোক্তা অভিমানে অভক্ত হ'য়ে পড়ি—কর্ম্ম, জ্ঞান প্রভৃতি মিশ্রকাণ্ডে অগ্রসর হই। (আত্মার নিত্যস্বভাব—কৃষ্ণদাস্য, কৃষ্ণকথার শ্রবণ ও কীর্ত্তন। তাহা হ'তে বিরত হ'বার বিচারই আত্মহত্যা। নিজে হরিভজন ক'র্‌ব না, অন্যকেও ক'র্‌তে দেব না, ইহাই পরহিংসা। ভাগবত বলেন—ক উত্তমশ্লোক-গুণানুবাদাৎ পুমান্ বিরজ্যেত বিনা পশুঘ্নাৎ। অপশুঘ্নাৎ ও পশুঘ্নাৎ উভয় অর্থই গ্রহণ করা যেতে পারে।) আমাদের প্রভুত্ব এখন প্রবল র'য়েছে। তদ্দ্বারা চেতনের বৃত্তি ঢাকা প'ড়ে যায়। Molecules, electrons (জড়-উপাদান) চেতনের ক্রিয়ার বাধা দেয়। এই বাধাকে অতিক্রম করা আবশ্যক। নচেৎ শ্রুতি অধ্যয়নের যোগ্যতা হয় না। 'নিজ জ্ঞানের দ্বারা কোন বিষয় জান্‌তে পারি' বিচারে অমঙ্গলই হ'য়ে থাকে।

কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ। 'তুমি যে মন্ত্র পাচ্ছ, তা' কীর্ত্তন কর।' 'তদ্দ্বারা নির্জ্জন-ভজনের অভিনয়কারীকে পরিত্রাণ কর।' হরির নাম সর্ব্বদা কীর্ত্তনীয়। ভেদবিচারে কোন সময়ে নাম-কীর্ত্তন হয়; কিম্বা ত্যাগ-বিচারে নাম করা যায়,—এরূপ বিচার-দ্বারা নামে ফলোদয় হয় না। জড়গুণ ইত্যাদি আরোপ ক'রে নাম-গ্রহণ-বিচারে শব্দ-সামান্য-বুদ্ধি হয়। তদ্দ্বারা নামকে জড়জগতের সহিত সমান জ্ঞান হয়। বেদশাস্ত্রকে খণ্ডিত জগতে যা' দেখ্‌ছি, তদধীন পাঁচ প্রকার কথার সহিত সমান বিবেচনা হয়। সেই শব্দ, সেই মন্ত্র নরক-গমন করায় অর্থাৎ এরূপ কার্য্যে প্রবৃত্ত করায়, যাহা দ্বারা মনুষ্য নরকের পথে যায়, মনুষ্যের সমূহ অমঙ্গল ঘটে। তখন মানুষ অর্চ্চাবিগ্রহকে শিলাগঠিত, অমুক ভাস্করের রচিত মূর্ত্তি মনে করে। শ্রীগুরুপাদপদ্মকে মনুষ্যবুদ্ধি, জীবিকা নির্ব্বাহের জন্য ভৃতক পাঠকতা—ঘোরতর অপরাধ। ভজনের কথার বিনিময়ে কিছু পেতে নাই। মনুষ্যজাতিকে সেবার উদ্দেশ্যে চালিত করা কর্ত্তব্য। "চৈতন্যচন্দ্রের দয়া করহ বিচার। বিচার করিলে চিত্তে পাবে চমৎকার॥" অন্যব্যক্তির দয়া খানিক সময়ের জন্য। চৈতন্যচন্দ্রের দয়া সেরূপ নহে। যেমন তিনি ব'লেছেন যে, নিরন্তর

হরিকীর্ত্তন কর। তাহাই তাঁ'র অমন্দোদয়া দয়া। "সর্ব্বাত্মস্নপনম্"। শ্রীকৃষ্ণের সম্যক্ কীর্তন সর্ব্বপ্রকার ক্রিয়ার উপর শ্রেষ্ঠতা লাভ ক'র্‌বে। 'সর্ব্বাত্ম'-দ্বারা সেবায় রূপ ইত্যাদি বাদ যাবে না, পর পর উদয় হ'বে। সেইরূপ সম্যক্ কীর্ত্তনের কথাই বলা হ'চ্ছে।

যদি আমরা নিরভিমান হই এবং যাঁ'রা জগতের সঙ্গে সংশ্লিষ্ট আছেন, তাঁ'দের সম্মান বৃদ্ধি ক'রে নিজেরা তফাৎ হই, তা'তে মঙ্গল হবে। জগতের লোকে পরস্পর লড়াই করে। কিন্তু সংকীর্ত্তন—বহুভির্মিলিত্বা যৎ কীর্ত্তনম্—সকলে মিলে যে পরস্পর আলোচনা; তদ্দ্বারা একের অভাব অন্যে পূরণ ক'রে দেন।

বাস্তব বস্তুর কীর্ত্তন কিরূপ? এই জগতে পতি-পত্নী, পিতা-পুত্র, সখা, প্রভু-দাস এবং নিরপেক্ষ প্রভৃতি বিচারে পরস্পরের সহিত ক্রিয়া চ'ল্‌ছে। একজন ভজন ক'র্‌ছে, আর একজন ভজনীয় হ'য়েছে। এই যত রকম ধরণের সম্বন্ধজ্ঞান আছে, সে সমুদয় যখন সমবেত হ'য়ে হরিকীর্ত্তন হয়—তখন উহা 'সঙ্কীর্ত্তন'-পদবাচ্য হয়। কেহ নন্দযশোদা যেমন সেবা ক'রেছিলেন, তাঁ'দের আনুগত্যে সেইরূপ সেবা করেন, কেহ অন্যান্য রসের সেবকগণের আনুগত্যে সেবা করেন। তত্তৎ সেবার শক্তি পাবার আশায় সকলে সমবেত হ'য়ে কীর্ত্তন করেন। সকলে যখন এক সঙ্গে কীর্ত্তন করেন, তখন অন্য সকলপ্রকার কীর্ত্তনের ছুটি হয়।

"জিহ্বার লাগিয়া যেবা ইতি উতি ধায়। শিশ্নোদর-পরায়ণ কৃষ্ণ নাহি পায়।" শিশ্নোদর-পরায়ণ ব্যক্তিদিগের মঙ্গলের জন্য শুদ্ধ-সঙ্কীর্ত্তনের অনুষ্ঠান আবশ্যক। পক্ষান্তরে non-Absolute (অপূর্ণ) বস্তু-গ্রহণের পিপাসা-দ্বারা পৃথিবী-ভোগ, পশুমাংস-ভোজন ইত্যাদি ঘটিয়া থাকে। অপূর্ণ বস্তু-গ্রহণের পিপাসাদ্বারা ধর্ম্মাধর্ম্ম, পাপপুণ্য অনুষ্ঠিত হয়। এবংবিধ ধর্ম্মাচরণ এবং অধর্ম্মাচরণ-দ্বারা স্বর্গ ও নরক লাভ হয়। অধর্ম্মাচরণ ধর্ম্মাচরণ অপেক্ষা হেয়। যা'রা নরকে কষ্ট পা'বার জন্য প্রস্তুত হ'য়েছে তা'রাই অধর্ম্ম আচরণ করে। ধর্ম্মাধর্ম্ম-প্রবৃত্তি-বিশিষ্ট হ'লে পরধর্ম্ম আচরণ হ'বে না। অন্য কার্য্যে ২৪ ঘণ্টা ব্যস্ত থাকতে হবে। ২৪ ঘণ্টার মধ্যে ১ মিনিট ৫ মিনিট পরধর্ম্ম আচরণ সম্ভব নহে। ২৪ ঘণ্টা অন্য ধর্ম্ম আচরণের হস্ত হ'তে কিরূপে পরিত্রাণ পাওয়া যায়—ইহাই বিবেচ্য।

শ্রীকৃষ্ণের সম্যক্ কীর্ত্তন হ'লে ভগবদ্‌বৈমুখ্যগর্হণের প্রবৃত্তি হয়। তৃণাদপি সুনীচ ভাব আসে। সম্যক্ কীর্ত্তন উপাধিযুক্ত নহে। সম্যক্ কীর্ত্তন দ্বারা শুদ্ধা ভক্তির অনুশীলন হয়। "সর্ব্বোপাধি-বিনির্মুক্তং তৎপরত্বেন নির্ম্মলম্। হৃষীকেণ হৃষীকেশ-সেবনং ভক্তিরুচ্যতে॥" "ওঁ তদ্বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ দিবীব চক্ষুরাততম। তদ্বিপ্রাসো বিপন্যবো জাগৃবাংসঃ সমিংধতে। বিষ্ণোর্যৎ পরমং পদম্॥"

যিনি বিষ্ণুর সেবা করেন, তাঁ'রই চক্ষু আছে। আমার চক্ষু ক্ষুদ্র। যা' সামনে আছে, আমি কেবল তা'ই দেখ্‌তে পাচ্ছি। যে সব খারাপ কাজ ক'র্‌ছি, তা' ভুলে গিয়ে নিজেকে ভাল ব'লে অভিমান ক'র্‌ছি।

হরি অধোক্ষজ বস্তু। তিনি প্রত্যক্ষ, পরোক্ষ ও অপরোক্ষের অতীত বস্তু। সেই অধোক্ষজ বস্তুর সেবা-প্রদানকারী শ্রীচৈতন্যদেব। শ্রীচৈতন্যদেবের দয়া অমন্দোদয়া দয়া। শ্রীচৈতন্যদেবের বিচার অবলম্বন ক'র্‌লে কোন অসুবিধা নাই। প্রাপঞ্চিক শব্দদ্বারা অধোক্ষজ বস্তু পরিমিত হ'ন না। অন্য কথা ছেড়ে দেওয়া, কপটতা-শূন্য হওয়া, কর্ম্মী ও মুক্তিবাদী না হওয়া সকলেরই প্রকৃত স্বার্থ। সার্ব্বজনিন ভোগবাদে অভাব যাহা আছে, তাহা না দেখে যদি সঙ্কুচিত চেতনকে বস্তু জ্ঞান করি, তা'হ'লে মঙ্গল হয় না। চৈতন্যদেব একটু সময় চাচ্ছেন, সেই জিনিষটার সহিত সম্বন্ধযুক্ত হ'বার চেষ্টা ক'রবার জন্য। তিনি সবাইকে ব'ল্‌ছেন, নানাপ্রকার অক্ষজজ্ঞান-পুষ্ট চিন্তা নিয়ে ঘুরে বেড়িও না। এই কয় বৎসরের মধ্যেই কত নূতন নূতন অসুবিধা আরম্ভ হ'য়েছে। এই সব থেকে পরিত্রাণলাভ প্রয়োজন।

অধোক্ষজের সম্যক্ কীর্ত্তন কি প্রকারে ক'র্‌তে হ'বে, যিনি কীর্ত্তনকারী তাঁ'র লক্ষণ কি?—তদুত্তরে এইসব কথা পাওয়া যাচ্ছে—"তৃণাদপি সুনীচেন তরোরপি সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ॥

"ক্ষান্তিরব্যর্থকালত্বং বিরক্তির্মানশূন্যতা। আশাবন্ধঃ সমুৎকণ্ঠা নামগানে সদা রুচিঃ॥ আসক্তিস্তদ্‌গুণাখ্যানে প্রীতিস্তদ্‌বসতিস্থলে। ইত্যাদয়োঽনুভাবাঃ স্যুর্জাতভাবাঙ্কুরে জনে॥" হরিকীর্ত্তন-দ্বারা ক্রমে ভাবভক্তিতে প্রবেশ হবে। ভাবভক্তিতে প্রবেশের ক্রম—'আদৌ শ্রদ্ধা' ইত্যাদি। সাধন-ভক্তি-পর্য্যায়ে দুইভাগ। প্রথম—অপ্রয়োজনীয় পদার্থ থেকে বিরত হওয়া। অপ্রয়োজনীয় পদার্থের অনুশীলনকে ভাগবত শ্রেষ্ঠধর্ম্ম বলেন নাই। অনর্থনিবৃত্তি একটু আরম্ভ হ'লে সাধনভক্তির উত্তরার্দ্ধ। তৎপরে সামগ্রীর সহিত রতির সম্মেলন প্রভৃতি অবস্থা আছে। কর্ম্মকাণ্ডকে বিষের ভাণ্ড ব'লে পরিত্যাগ ক'র্‌ব। নেহ যৎকর্ম্ম ধর্ম্মায় ন বিরাগায় কল্পতে। ন তীর্থপদসেবায়ৈ জীবন্নপি মৃতো হি সঃ॥ (ভাঃ ৩।২৩।৫৬)॥ সুফল পরিত্যাগ না ক'র্‌লে জ্ঞানবান্ হওয়া যায় না। সেরূপ জ্ঞানের ফল ভগবৎসেবায় নিযুক্ত না হ'লে ব্যর্থ হয়। যখন কোন ব্যক্তি কর্ম্মকাণ্ডে, জ্ঞানকাণ্ডে, অন্যাভিলাষিতায় অবদ্ধ থাকে, তখন জানা যায়, সে ম'রে গিয়েছে। প্রয়োজনসিদ্ধিতে কৃষ্ণ আনন্দিত হন। তদনুগত অস্তিত্ব যদি তাঁ'র সহিত যথাযথসম্বন্ধযুক্ত হ'য়ে যায়, তা' হ'লে সেই আনন্দের অংশ অনুগত ব্যক্তিদিগের লভ্য হ'বে। গৃহসঞ্চিত দ্রব্য ছেড়ে মরীচিকার পশ্চাৎ ধাবন ক'র্‌তে হবে না।

বদ্ধজীবের সর্ব্বোৎকৃষ্ট কর্ত্তব্য বৈষ্ণব-সেবা। অবস্তুকে বস্তু-জ্ঞানোত্থ প্রস্তাবসমূহ পরস্পরের মধ্যে কলহ সৃষ্টি করে। জগতে পতিতগণের হিতবাঞ্ছা না ক'র্‌লে ভগবান্ দয়া করেন না। অবৈষ্ণবতা থেকে পৃথক্ থাক্‌তে হবে। যা'র অবৈষ্ণতা-বৃত্তি এসেছে, সে ইহা বুঝ্‌তে পার্‌বে না। হরিভক্তের সঙ্গ না ক'র্‌লে হরিভক্তি হবার সম্ভাবনা নাই। হরিভক্তের সঙ্গে হরিকীর্ত্তন, হরিনামকীর্ত্তন সম্ভব হবে। "নাম্নামকারি বহুধা নিজসর্ব্বশক্তিস্তত্রার্পিতা নিয়মিতঃ স্মরণে ন কালঃ। এতাদৃশী তব কৃপা ভগবন্মমাপি দুর্দ্দৈবমীদৃশমিহাজনি নানুরাগঃ॥" "গৃহীত-বিষ্ণুদীক্ষাকো বিষ্ণু-পূজাপরো নরঃ। বৈষ্ণবোঽভিহিতোঽভিজ্ঞৈরিতরোঽস্মাদবৈষ্ণবঃ॥" (বিষ্ণুমন্ত্রে দীক্ষিত ও বিষ্ণুপূজাপরায়ণ ব্যক্তি অভিজ্ঞগণ কর্ত্তৃক 'বৈষ্ণব' বলিয়া কথিত হন, তদ্‌ব্যতীত অপরে 'অবৈষ্ণব'।) যা'দের 'দিব্যজ্ঞানে'র উদয় হয় নাই, তা'রা নিজে প্রভু হ'য়ে সেবা গ্রহণ করে। যাঁ'রা ভগবদ্ভক্তি-বিশিষ্ট ব্যক্তির ভজনের সাহায্য করেন, তাঁ'র সেবা করেন, তাঁ'রা ধন্য। যাঁ'রা মুক্তজীবের আশ্রয়ণীয়া ভক্তি আশ্রয় না ক'র্‌বেন, তাঁ'রা ভিন্নজন্মে বধ্যপশুর ন্যায় অনুতাপ ক'র্‌বেন।

কামাদীনাং কতি ন কতিধা পালিতা দুর্নিদেশা জাতা তেষাং ময়ি ন করুণা ন ত্রপা নোপশান্তিঃ। উৎসৃজ্যৈতানথ যদুপতে সাম্প্রতং লব্ধবুদ্ধিস্ত্বামায়াতঃ শরণমভয়ং মাং নিযুঙ্ক্ষ্বাত্মদাস্যে॥ আমাকে দরখাস্ত নিয়ে উপস্থিত হ'তে হবে। শোনা না শোনা তাঁ'রই কৃত্য, আমার নয়। জড়-ভরতের মাঠ আগ্‌লান' কার্য্য কিংবা পাকী-বওয়া কার্য্য চাই না। "সন্ধ্যাবন্দন ভদ্রমস্তু ভবতে ভো স্নান তুভ্যং নমো ভো দেবাঃ পিতরশ্চ তর্পণবিধৌ নাহং ক্ষমঃ ক্ষম্যতাম্। যত্র ক্বাপি নিষদ্য যাদবকুলোত্তংসস্য কংসদ্বিষঃ "স্মারং স্মারমঘং হরামি তদলং মন্যে কিমন্যেন মে॥ আমি ভগবানের পাদপদ্ম আশ্রয় ক'রেছি, আমি লাঙ্গল ঠেল্‌তে পার্ব্বো না। আমি আজকে ভগবানের পাদপদ্মসেবার দরখাস্ত নিয়ে উপস্থিত হ'য়েছি। "স্মারং স্মারমঘং হরামি"॥ ও রকম সঙ্কীর্ণ সার্ব্বজনিন-ভোগসাধন-বাদ আমাদের প্রভুর সেবা হ'তে বিচলিত ক'র্‌তে পা'র্‌বে না। শতকরা শত ভাগ দিলে ভগবান্ উদ্ধার ক'র্‌বেন।

যখন ভক্তিলাভ হ'বে—ভক্তির অনুশীলন-দ্বারা তখন এইসব জান্‌তে পার্‌বো। ভগবানের কথাতে আমাদের কর্ণ পরিপূর্ণ থাকুক। বৈষ্ণবগণের চরণরেণুর অণুপরমাণু আমাদের চেতনতা সম্পাদন করুন। সর্ব্বক্ষণ—স্থানান্তরিত হ'য়ে গেলেও—যেন হরিসেবার চেষ্টাসমূহ লক্ষ্য ক'র্‌তে পারি। সর্ব্বক্ষণই চৈতন্যকথাতে যেন আমাদের চিত্তবৃত্তি ধাবিত হয়। জগতে সকল ব্যক্তিই যে হরির সেবক, তা' জান্‌তে চেষ্টা ক'র্‌তে হ'বে।

পরম-পবিত্র সর্ব্বাপেক্ষা সুনৈতিকই বৈষ্ণব। 'হরিজন' পরমশুদ্ধ—পরম নির্ম্মল। আত্মবিৎই 'হরিজন'; কিন্তু বর্ত্তমানে অনাত্মবিৎকেই 'হরিজন' করিয়া দিতেছে! কি কুচেষ্টা!! হরিজন শব্দের ন্যায় 'জয়ন্তী' শব্দটিরও

আজকাল যথেষ্ট অপব্যবহার হইতেছে। যাহারা একচড়ে মরিয়া যায়—নানা অনর্থ-প্রপীড়িত হয়, সে-সকল মরণশীল মানুষের জন্য 'জয়ন্তী' শব্দের প্রয়োগ দ্বারা ভাষার কি দুর্গতিই না হইতেছে! কোটি কোটি ব্রাহ্মণ-জন্মের পর যে বৈষ্ণবপাদপদ্মে উপনীত হইবার যোগ্যতা লাভ হয়, সেই 'হরিজন' বা 'বিষ্ণুজন' শব্দদ্বারা Depressed Classকে উদ্দিষ্ট করা যে শব্দের কিরূপ অপব্যবহার, তাহা ভাষাদ্বারা বর্ণন করা যায় না। 'হরিজন' শব্দটি Caste Hindus এর জন্য উদ্দিষ্ট নহে। অতি নিকৃষ্টপদবীকে সর্ব্বোত্তম পদবীর সহিত এক করিবার বিচার যে কি-প্রকার মাৎসর্য্যপরিপূর্ণ তাহা বর্ণনাতীত। অনেকে বলেন, জনমতই গ্রহণ কর্ত্তব্য; কিন্তু জনমত গ্রহণ করিতে গিয়া মূর্খতাই বেশী হইয়া যায়। বিশেষজ্ঞের সংখ্যা অত্যন্ত কম বলিয়া মূর্খজনমতের বাহুল্য দর্শনে তাহার অনুবর্ত্তন কখনই বুদ্ধিমত্তার পরিচয় নহে। মাৎসর্য্যবশে অনেকে মনে ক'রেন, Post graduate এর সংখ্যা বেশী হইবার প্রয়োজন নাই, মূর্খেরই সংখ্যা বৃদ্ধি হউক। তাই বলিয়া সত্যকে গণমতের দ্বারা কখনই উড়াইয়া দেওয়া যাইবে না। মিথ্যা-পক্ষ সত্যকে চাপ দিবার জন্য যত প্রযত্নই করুক না কেন, পরিশেষে সত্যেরই জয় অবশ্যম্ভবী।

শ্রীচৈতন্যদেবের পরলোক-সম্বন্ধে বিচারকে বাধা দিবার জন্য দুই প্রকার বিরোধি-সম্প্রদায় আছে। একদল বলিতেছেন,—"যেহেতু Theism নির্ব্বিশেষ আনন্দে বাধা দেয়, সেহেতু Ethical Principle adopted হউক।" আর একদল বলেন—"Ethical Principle-কে নানাপ্রকারে বাধা দাও, ধর্ম্ম-টর্ম্ম জগতে কিছু নাই—খাও দাও, পরের Right-এর উপর সাবধানে encroach কর।" ইহারা নানাপ্রকার অবৈধ কার্য্যে নিপুণ; নিজেদের অপস্বার্থ লইয়া মারামারিই ইহাদের চিন্তাস্রোত। বর্ত্তমানে যাঁহারা আপনাদিগকে Sanatanist বলিয়া পরিচয় দেন, তাঁহারা পঞ্চোপাসনার নাম করিয়া ভগবানের নিকট হইতে কিছু আদায় করিয়া লইবার পক্ষপাতী—দেবতার সেবার নামে দেবতাকে চাকর করিয়া লইবার বিচার-বিশিষ্ট। এই বিচারটিকে সম্পূর্ণভাবে উল্টাইয়া দেওয়া দরকার। সত্যকে চাপা দিবার জন্যই জগতের বহির্ম্মুখ লোক উন্মত্ত হইয়া উঠিয়াছে। "সকলেই বৈকুণ্ঠের পথে গেল—থামাও থামাও"—এই বলিয়া মানুষকে সত্য পথ হইতে ভ্রষ্ট করিবার জন্য ছুটিয়াছে। যাহারা অত্যন্ত মূর্খ, কৃষ্ণের অনুকূল অনুশীলন না করিয়া কর্ম্ম ও জ্ঞানের দ্বারা সেবা-ধর্ম্মকে আবরণ করিতে চায়—তাহারাই উক্ত কার্য্যে সাহায্য করে। Altruism-এর নামে তাহারা ভক্তির সুগম পথ হইতে মানবজাতিকে অন্যপথে চলিত করিতেছে। সকলেই একটু চেষ্টা করিলেই ইহা বুঝিতে বুঝিতে পারিবেন। প্রতারকদলের সমস্ত প্রতারণাকে বাধা দিবার জন্যই বিষ্ণুভক্তির প্রচার আবশ্যক। জগতে বিষ্ণুভক্তিরই বহুল-প্রচার হইয়া প্রকৃত শান্তি প্রচারিত হউক, অশান্তি স্থাপনের সর্ব্ববিধ প্রয়াস প্রশমিত হউক। ইহা মনে করিতে হইবে না যে, অসত্য একটি Party; বাস্তবসত্য একটি Party; যেমন সূর্য্য ও অন্ধকার কখনও দুইটি Party বলিয়া বিবেচিত হইতে পারে না। 'ধাম' শব্দের অর্থ আলোক; যে আলোক আমাদিগকে ভগবানের সেবায় নিযুক্ত করাইয়া দেন, সেই আলোকেরই অনুসন্ধান হউক। উলুকের বৃত্তি অবলম্বন করিয়া কত জন্ম-জন্মান্তর কাটিয়া গিয়াছে; অন্ধকারে প্রবিষ্ট হইবারই যত্ন হইয়াছে।

যাঁহারা এই জগতের মনুষ্যজাতির চেষ্টা, অর্থ, বিদ্যা, বুদ্ধি, পাণ্ডিত্য প্রভৃতিতে মত্ত—আচ্ছন্ন হইয়া আছেন, তাঁহাদের সত্যানুসন্ধানে বাধা ঘটিতেছে। আবার যাঁহারা সত্য জানা কঠিন—অত্যন্ত দুষ্প্রাপ্য, এরূপ দুর্ব্বলতার প্রশ্রয় দেন, তাঁহাদেরও হরিভক্তির বিচার কম। বাস্তব-সত্যের অনুসন্ধান করিতে হইলে ভক্তিরসপাত্র ভাগবতের নিকটেই ভক্তিরসশাস্ত্র ভাগবত পাঠ করিতে হইবে। ভাগবতপাঠকে ব্যবসায়ের অন্যতম জ্ঞানে যে প্রকার পাঠ হয় বা হইতেছে, তাহাতে জগতের সমূহ সর্ব্বনাশ সাধিত হইতেছে—বক্তা ও শ্রোতা উভয়েরই অসুবিধা ঘটিতেছে। ভগবানের অনুগ্রহ-লাভ ব্যবসায় নহে, আর বাদ বাকী সবই ব্যবসায়। যদি

ব্যবসাই করিতে ইচ্ছা হয়, তবে—"ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন। বহুশাখা হ্যনন্তাশ্চ বুদ্ধয়োঽব্যবসায়িনাম্॥" —ইহারই নাম ব্যবসায়। "শ্যামাচ্ছবলং প্রপদ্যে শবলাচ্ছ্যামং প্রপদ্যে।" শ্যাম—এক, শবল—বহু বর্ণ বৈচিত্র্য; Prism-এর সাহায্যে সূর্য্যের divergent colours—V-I-B-G-Y-O-R দেখা যায়। বহু হইতে এক, এক হইতে বহু। তদ্রূপ কৃষ্ণসেবার নানারসকে Converge করিলে চৈতন্যদেবের পাদপদ্ম দেখা হইবে। শ্রীচৈতন্য-পাদপদ্ম হইতে দূরে গেলেই মারামারি করিয়া মরিব, তখন তাহার শান্তির জন্য লগুড়-নীতিই আবশ্যক হইবে।

যাহারা অশান্তির উদ্দেশ্যে বহু বস্তুতে ব্যভিচারী হইয়া একায়ন পথের অপব্যবহারমূলে বহ্বয়ন পথ অবলম্বন করে, তাহারা বহ্বয়ন-শাখার অপব্যবহার-ক্রমে পরস্পরে বিদ্বেষ-ভাবাপন্ন হয়—ভগবানের সেবা হইতে চিরকালের জন্য অবসর পায়। সাপত্ন্য ধর্ম্মের সুষ্ঠুব্যবহার পতির অনুকূলে হইলে পরমপ্রয়োজন লাভ হয়। কিন্তু যেখানে পরস্পরে বিরোধ উপস্থিত হইয়া যায়, সেখানে পতি পর্য্যন্ত আক্রান্ত হন। বৈষ্ণবের বিদ্বেষ-দ্বারা মহারৌরবে পতিত হইতে হয়। "নিন্দাং কুর্ব্বন্তি যে মূঢ়া বৈষ্ণবানাং মহাত্মনাম্। পতন্তি পিতৃভিঃ সার্দ্ধং মহারৌরব-সংজ্ঞিতে॥" বঙ্গদেশে বৈষ্ণব-বিদ্বেষ বহুল পরিমাণে উপস্থিত হইয়াছে। বহুলোক বৈষ্ণব-বিদ্বেষে প্রবৃত্ত হওয়ায় অবৈষ্ণবতা অত্যন্ত প্রবল হইয়াছে। বৈষ্ণব-বিদ্বেষ ব্যতীত অবৈষ্ণবগণের দানা-পানি রুদ্ধ বন্ধ হইয়া যায়, তাই তাহাদের এত উদ্যম। এই অভক্তির বিচার—বৈষ্ণব-বিদ্বেষ জগৎ হইতে থামিয়া যাউক। ধর্ম্মজগতের দৌরাত্ম্যের কথা সুষ্ঠুভাবে আলোচিত হউক। অসত্যের অনুসরণের নাম সত্যানুসন্ধান নহে। অসত্যপথের অনুসরণকারিদল কপটতা পূর্ব্বক সত্যপথের নাম করিয়া ভ্রান্ত-পথেই লইয়া যাইবে। বাস্তবসত্য শ্রীচৈতন্যপাদপদ্ম ছাড়িয়া আর কোন স্থানে থাকিতে পারে না। শ্রীল প্রবোধানন্দ সরস্বতীপাদ বলিয়াছেন—"কৈবল্যং নরকায়তে" ইত্যাদি। চৈতন্যচন্দ্রামৃত সমগ্র জগতের আলোচ্য বিষয় হউন, তবেই জগতের অমঙ্গল বিদূরিত হইবে—দারিদ্র্য চলিয়া যাইবে। "প্রসারিতমহাপ্রেমপীযুষরসসাগরে। চৈতন্যচন্দ্রে প্রকটে যো দীনো দীন এব সঃ।" সেই ব্যক্তিই দরিদ্রের মধ্যে প্রধানতম দরিদ্র—সর্ব্বাপেক্ষা নিঃস্ব, যে ব্যক্তি চৈতন্যদেবের কথায় অমনোযোগী হইয়া অচৈতন্যের কথায়, নরকের পথে, বিবাদমান বিষয়ে নিযুক্ত হয়; তাহার কখনও সুবিধা হয় না। শ্রীকৃষ্ণচৈতন্যই একমাত্র বিষয়; অন্য বিষয় 'বিষয়' নহে। মূঢ় মানবজাতির একমাত্র বিষয় 'কৃষ্ণ' কি বস্তু—তাহা যিনি জানাইয়াছেন, তিনিই শ্রীকৃষ্ণচৈতন্যদেব। যাহাদের পেচক সদৃশ অন্ধকারে (অজ্ঞানান্ধকারে) প্রবেশ করিবার জন্যই যত্ন—জ্ঞানালোকের জন্য আদৌ যত্ন নাই। তাহারা জ্ঞানের বিপরীত দিক্ দিয়া অন্যত্র প্রবিষ্ট হইতেছে। প্রকৃত জ্ঞানীর সঙ্গ করে না, অজ্ঞানীর উপর প্রভুত্ব লাভের জন্যই যত প্রয়াস! এমন একদিন আসিবে, যে দিন বাস্তবজ্ঞান জগতে প্রচারিত হইয়া শ্রীচৈতন্যচন্দ্রের পদনখশোভায় সমগ্র জগৎ আলোকিত হইতে পারিবে—জড়-ভোগ সম্পূর্ণরূপে থামিয়া যাইবে।

ভগবদ্ভক্তির অসামান্য আলোক যেদিন মানবজাতি দেখিতে পাইবে, সেদিন তাহার সকল সুবিধা হইয়া যাইবে। শ্রীচৈতন্যদেব কি বলিয়াছেন, তাহার প্রচার হইলে কর্ম্মবীরগণের কর্ম্ম থামিয়া গিয়া অচ্যুতভাব-সহিত-নৈষ্কর্ম্ম্যের উদয় হইবে; জ্ঞানী তাঁহার অজ্ঞানের অকর্ম্মণ্যতা বুঝিতে পারিয়া পরমমঙ্গলময় বাস্তব-জ্ঞান (সম্বন্ধাভিধেয়-প্রয়োজন-বিজ্ঞান) লাভ করিবেন; গৃহী স্ত্রীপুত্রাদির প্রাকৃত মঙ্গল-কামনায় বিতৃষ্ণ হইয়া "সকলেই হরিভজন করুক" এই প্রকার মঙ্গলাকাঙ্ক্ষা বিশিষ্ট হইবেন; তপস্বিগণ তপঃক্লেশ পরিত্যাগ করিয়া "আরাধিতো যদি হরিস্তপসা ততঃ কিম্। নারাধিতো যদি হরিস্তপসা ততঃ কিম্॥ অন্তর্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্। নান্তর্ব্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্।" বিচার-বিশিষ্ট হইবেন; যোগীন্দ্রগণ বায়ুর নিয়মনজন্য ক্লেশ পরিত্যাগ করিয়া ভক্তিযোগপদবীর সৌন্দর্য্যে আকৃষ্ট হইবেন। সেই সকল ব্যক্তিই বিষয়ী; যাঁহারা প্রাকৃত স্ত্রীপুত্রাদির সেবায় নিযুক্ত থাকিয়া নিত্যমঙ্গল-লাভের সময়কে বৃথা ব্যয় করেন। বৈষ্ণব হওয়াই সর্ব্বোত্তমতা। ব্রাহ্মণ-জীবনের একমাত্র কর্ত্তব্য 'বৈষ্ণবতা' কোটি কোটি জন্ম বৈদান্তিক হইবার পর লাভ হ'য়। কেবলাদ্বৈতবাদী পণ্ডিতগণ বলেন—আমরাই শ্রেষ্ঠ; কিন্তু শ্রীব্যাসদেব

লিখিয়াছেন—"সহস্র সহস্র ব্রাহ্মণের মধ্যে একজন যাজ্ঞিক ব্রাহ্মণ শ্রেষ্ঠ ; যাজ্ঞিক সহস্রের মধ্যে একজন বৈদান্তিক ব্রাহ্মণ শ্রেষ্ঠ ; এইরূপ কোটি বৈদান্তিকের মধ্যে একজন বিষ্ণুভক্ত শ্রেষ্ঠ ; আবার বিষ্ণুভক্ত সহস্রের মধ্যে একজন একান্তি-বৈষ্ণব শ্রেষ্ঠ।

বিষ্ণুসেবা সকলের ভাগ্যে ঘটে না। আকাশের সঙ্গে সমান বলিয়া সমস্ত পদার্থই উড়াইয়া দেওয়া যায়। কিন্তু চৈতন্যদেব ত' আকাশ নহেন ; সুতরাং মূল হইবেন কিরূপে ?—ইহাই শূন্যবাদের বিচার। কৃষ্ণ কৃপাপূর্ব্বক মাধ্যমিক শরীর গ্রহণ করিয়াছেন, সুতরাং তিনি আবার কিরূপে সর্ব্বকারণ-কারণ হইবেন ?—ইহাও অনেকের বিচার হয়। চৈতন্যদেব কি করিয়া বিষয় হইবেন, একথা জগতের লোক বুঝিয়া উঠিতে পারে না। ইংরাজীতে 'adjustment', বলিয়া একটি কথা আছে। সূর্য্য পৃথিবী অপেক্ষা চৌদ্দলক্ষগুণ বৃহৎ ; কিরণ সেই সূর্য্য হইতে আগত। যদি আমরা সূর্য্যের সান্নিধ্য লাভ করি, গরমে পুড়িয়া যাইব ; কিন্তু Properly adjusted হইলে—এখন যেমন আছি, সূর্য্য বৃহৎ বলিয়া কিরণ আসিতে আটমিনিট সময় লাগে, তজ্জন্য সূর্য্যের দূরে অবস্থান-হেতু আমাদের চক্ষু সূর্য্য-দর্শনে সমর্থ হয়। Telescope-এ আলো কম করিয়া দিলে, আলোকযুক্ত দিবাভাগেও অদৃশ্য গ্রহ-তারকাগুলি দৃশ্য হয়। সব দেখা না গেলেও বুধগ্রহকে কালেভদ্রে দেখা যায়, Vulcan-কে আদৌ দেখা যায় না। তাই ভগবানের সঙ্গে আমাদের adjustment-এর প্রয়োজন হইয়াছে। Theory of adjustment গ্রহণ ক'র্‌লে বৈষ্ণবধর্ম্ম বুঝিতে বিলম্ব হইবে না। ভগবদ্ভক্তিই—True adjustment। তাহাতেই, কেন ভগবান্ মাধ্যমিক হইয়া গ্রাহ্য হন, আবার কেনই বা অতি সূক্ষ্ম বা অতিবৃহৎ বিচারে গ্রহণীয় নহেন ?—এই সকল বিচার বুঝা যাইবে। আমরা Microscopic Particles গ্রহণ করিতে পারি না বটে ; কিন্তু Adjustment-এর দ্বারা এই সকল পদার্থের অভিজ্ঞান লাভ করি।

কৃষ্ণ যদি অনুকূল হন, আর আমরা যদি প্রতিকূলতাকে বর্জ্জন করিয়া আনুকূল্যে কৃষ্ণানুশীলনের বিচার বরণ করিতে পারি, তাঁহার সেবায় আত্মনিয়োগ করিতে পারি, তাহা হইলেই কৃষ্ণ কৃপা করিয়া আমাদের সেবা গ্রহণ করিবেন, আর যদি প্রতিকুল-বিচার বরণ করি, যেমন চক্ষু কর্ণ নাসিকাদি সর্ব্বেন্দ্রিয়েই তিনি অগ্রাহ্য—(তিনি একটি নিরাকার নির্ব্বিশেষ তত্ত্ব); তাহা হইলেই সব ছুটি হইয়া গেল। হৃষীকেশের সেবা সর্ব্বোত্তম হৃষিকের দ্বারাই অনুষ্ঠিত হইতে পারে। আবার আধ্যক্ষিকগণ অধোক্ষজ বস্তুকে দর্শন করিতে পারে না। ইন্দ্রিয়-দ্বারা গৃহীত পদার্থ খণ্ডিত হইয়া যাইবে। ভগবান্ খণ্ডিত বস্তু নহেন বলিয়া প্রাকৃত চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বগাদি দ্বারা তাঁহার অনুশীলন সম্ভব হয় না। যেমন কতকগুলি গুলিখোর নদীর পারে থাকিয়া পরপারস্থিত নৌকার প্রদীপে টিকা ধরাইতে একজন চেষ্টা করিয়া বিফল মনোরথ হইলে আর একজন তাহাকে চপেটাঘাত করিয়া টিকা কাড়িয়া লইয়া নিজের বুদ্ধিমত্তা প্রকাশ করিয়া আর একটু অগ্রসর হইয়া টিকাটী ধরাইবার চেষ্টা করিল ; কিন্তু টিকা আর ধরিল না। এই প্রকার গুলিখোরের বিচার বিশিষ্ট অনেকে আছেন। ভগবান্ যে কাদা মাটি পাথর নন, আবার এইগুলিকে ছাড়িয়া ছুড়িয়া যে 'অপরিচ্ছিন্ন' বলিয়া একটী বাহাদুরীর কথা আছে, সেরূপ কোন বাহাদুরীর বিষয়ও তিনি নহেন, বাস্তবসত্য এবং এগুলির মধ্যে যে বিশেষ ব্যবধান আছে, ব্যবহিত-রহিত হইলেই যে বস্তুর স্বরূপ প্রকাশিত হয়, তাহা ঐ সকল বাহাদুরীওয়ালা লোকের মস্তিষ্কে প্রবেশ করে না।

"নামৈকং যস্য বাচি স্মরণপথগতং শ্রোত্রমূলং গতং বা শুদ্ধং বাশুদ্ধবর্ণং ব্যবহিতরহিতং তারয়ত্যেব সত্যম্।
তচ্চেদ্দেহদ্রবিণজনতালোভপাষণ্ডমধ্যে নিক্ষিপ্তং স্যান্ন ফলজনকং শীঘ্রমেবাত্র বিপ্র॥"

বাস্তবিক "নামৈকং"—একমাত্র শুদ্ধনামই যাহা শ্রৌত পথে আগত হন, সেই বৈকুণ্ঠনাম গ্রহণ করিলেই আমাদিগের সমস্ত অঘ বিদূরিত হইবে। "বৈকুণ্ঠনামগ্রহণমশেষাঘহরং বিদুঃ" কুণ্ঠনাম-গ্রহণ দ্বারা একইঞ্চিও progress করিতে পারিব না। যদি আমরা অনন্তকাল ধরিয়া ঘিনি বাজাই, চেঁচাই, হরিবোল বলি, তাহাতে

আমাদের অসুবিধা যাইবে না। কাহাকে কুণ্ঠনাম বলে, আর কাহাকেই বা বৈকুণ্ঠনাম বলে, তাহা শ্রীগুরুপাদপদ্ম হইতে শ্রবণ করিতে হয়। নামদাতা গুরু বলেন, যে নাম প্রাকৃত ইন্দ্রিয়ের গ্রাহ্য হইতে গিয়া শব্দের সহিত শব্দীর ভেদ উৎপাদন করে, তাহা কখনও 'নাম' নহে—বিষ্ণুবস্তু নহে। বিষ্ণু ব্যতীত শব্দকে লক্ষ্য করিয়া বিষ্ণুশব্দ ব্যবহার করিলে চলিবে না। মায়াধীশ বিষ্ণু ও বিষ্ণুমায়া-রচিত বস্তু এক নহে। 'হরি' শব্দে 'মসুর ডাউল', ; 'সিংহ' প্রভৃতি বুঝায়; সুতরাং উহার সম্বোধনে 'হে হরে' বলিতে যদি 'হে মসুরিকে' কিম্বা 'হে সিংহ' এই প্রকার বিচার হইয়া পড়ে, তাহা হইলে 'হরি' শব্দের সার্থকতা হইবে না ; রাধামনোহর বিচার মনে না আসিলে 'হরি' শব্দের বিকৃতার্থ গ্রহণ হইয়া যাইবে, সেই জিনিষটির বদলে অন্য কোন জিনিষের অনুশীলন হইয়া পড়িবে, তাহাতে কিছুমাত্র সুবিধা হইবে না। যেমন অনভিজ্ঞ কৃষক ধান্যক্ষেত্র হইতে শ্যামা-ঘাস উঠাইতে গিয়া চিনিতে না পারিয়া যদি ধান্য গাছগুলি উঠায়, তাহা হইলে ক্ষেত্র শ্যামাঘাস ময় হইয়া তাহার বীজে জমি নষ্ট হইয়া যায়, পরে অনেক অর্থ ও সময় ব্যয়ের আবশ্যকতা হয়। সেইরূপ সকুণ্ঠ ও বৈকুণ্ঠ শব্দকেও চিনিতে না পারিলে দুর্গতির সীমা থাকে না। জহরী না হইলে জহর কিনিতে গিয়া ঠকিয়াই আসিতে হয়। যাহারা বোকা, ভাল মানুষ, তাহারা বস্তু ক্রয় করিবার ভাণ-কারীর পরামর্শ মত অধিকমূল্যে জিনিষ ক্রয় করিয়া ফেলে। সুতরাং কাহার কথা শুনিব? হাঁকুদারের কথা, না আমার প্রকৃত শুভানুধ্যায়ী গুরুপাদপদ্মের কথা? "যাঁহাতে ভক্তি নাই, তাঁহার কথা কি প্রকারে শুনিব",—এইরূপ সংশয়াত্মা হইয়া মানুষ প্রকৃত শুভানুধ্যায়ীর পরামর্শে বঞ্চিত হয়। নানা কথা শুনিয়া শেষে বিরক্ত হইয়া যে তাহার আপাত ইন্দ্রিয়-তর্পণের সহায়তা করে; তাহারই কথা শুনিয়া বঞ্চিত হয়। একপক্ষ বলিতেছেন—বিষ্ণুউপাসনা ব্যতীত কর্ত্তব্য নাই, অন্য দেবতারা তাঁহার শক্তি পাইয়াই শক্তিমান্ হইয়াছেন। নির্ব্বিশেষবাদী পঞ্চোপাসকসম্প্রদায় অন্য দেবতার পূজাদ্বারা দেবতা হইয়া যাওয়ার বিচার করেন। দেবতার উপাসনা না করিয়া দেবতাকে প্রতারণা-পূর্ব্বক নিজেই সেই দেবতার আসন গ্রহণ করা বা দেবতাকে দিয়া নিজের চাকুরী করাইয়া লওয়া প্রভৃতি বিচার সম্পূর্ণ ভক্তিবিরোধী। প্রত্যেক বুদ্ধিমান ব্যক্তি এইসকল কথা আলোচনা করিয়া দেখুন—adjustment শিখুন। যেখানে ভক্তিকে অভক্তি বলিয়া, অভক্তিকে ভক্তি বলিয়া চালাইতেছে, তথা হইলে পৃথক্ থাকা আবশ্যক। সকলে শ্রীচৈতন্যদেবের কথা আলোচনা করুন—চৈতন্যচরণ আশ্রয় করুন। ভগবদ্ভক্তগণ যেরূপ আরাধনা করেন, তাহারই অনুবর্ত্তন—অনুসরণ হউক। 'মহাজনো যেন গতঃ স পন্থা'র বিচার হউক। অন্য কোন Religious system-এর মধ্যেই এমন সুষ্ঠু সরল সত্য কথা নাই; শেষে ঐসকলের দোষ অবশ্যম্ভাবী। কিন্তু সর্ব্বদোষ-বিবর্জ্জিত ভক্ত—বৈষ্ণব, সর্ব্বদোষ-বিবর্জ্জিত ভক্তি, শ্রীধাম, শ্রীনাম ও শ্রীকামদেবের কথা আলোচনা হউক, চেতনের অনুশীলন হউক। অচৈতন্য থাকিবে না; অজ্ঞান থাকিবে না—অন্যমনস্ক থাকিলে হইবে না।

শুধু সেব্যের আনন্দ-বিধানের জন্যই সেবা। শ্রীহরি সকলের মূল, তাঁহার সেবা করিলে সকলেই সেবা হইয়া থাকে। একমাত্র অচ্যুত শ্রীকৃষ্ণের পূজাদ্বারাই নিখিল দেব-পিত্রাদির পূজা হয়। বাস্তব বস্তু যাহা, তাহা না জানিবার দরুণ যত অসুবিধার উদয় হইয়াছে। এই অসুবিধার হস্ত হইতে নিষ্কৃতি একমাত্র মনুষ্য-জন্মেই সম্ভব। দুনিয়াদারীতে যাহারা ব্যস্ত তাহারা অধোক্ষজের সেবা বুঝিতে পারে না। তাহা কেবল সাধুসঙ্গ-প্রভাবেই সম্ভব। সাধুগণের সঙ্গ করা কর্ত্তব্য। গুণতাড়িত ব্যক্তিদিগের সঙ্গক্রমে আমাদের অসুবিধা উপস্থিত হইয়াছে। সাধুদিগের প্রকৃত সঙ্গফলে ভগবানের শক্তি উপলব্ধি হয়। সাধুসঙ্গের অভাবে জগতের শক্তিদ্বারা প্রতারিত হই। আমরা অহঙ্কারবিমূঢ়াত্মত্ব হইতে মুক্ত হইতে পারিব, যদি শ্রীহরিতে প্রপন্ন হই। তদ্ব্যতীত আর দ্বিতীয় পন্থা নাই।

মেপে নেওয়া ধর্ম্মে ইন্দ্রিয়-নিচয়ের জ্ঞেয় খণ্ডিত বস্তুর সন্ধান হইতে পারে, অধোক্ষজ যে পূর্ণবস্তু—তাঁহার অনুসন্ধান হইবে না। তাঁহার সেবা লাভ করিতে হইলে তাঁহার সন্ধানদাতা—তাঁহার প্রকাশবিগ্রহ শ্রীগুরুদেবের

পাদপদ্ম আশ্রয় করিতে হইবে। তজ্জন্য প্রথমেই 'ব্রহ্মজিজ্ঞাসার' উদয় হওয়া দরকার। শ্রীগুরুপাদপদ্ম হইতে বৈকুণ্ঠনাম—অপ্রাকৃত শব্দ-ব্রহ্ম পাওয়া যায়। তাঁহার আভাসেই সংসার-মুক্তি। ভগবানের নাম করিলে আর মাতৃকুক্ষিতে যাইতে হয় না।

"অনাবৃত্তিঃ শব্দাৎ, অনাবৃত্তিঃ শব্দাৎ।" একবার কথাটা শুনিয়া যদি না বুঝিতে পারা যায়, তাহা হইলে পুনঃ পুনঃ তদ্বিষয়ে শ্রবণ করিতে হইবে। শব্দ-ব্রহ্মের—শ্রুতির—বেদের আশ্রয় যিনি গ্রহণ করিলেন না, তাঁহার আবার সংসারে আসিতে হইবে—পুনরাবৃত্তি হইবে।

বৈকুণ্ঠ-শব্দকে কুণ্ঠ-শব্দের সহিত এক করিতে হইবে না। কুণ্ঠজগতে শব্দ-শব্দীতে ভেদ, বৈকুণ্ঠ-শব্দ ও শব্দীতে ভেদ নাই। ইহ জগতের শব্দশাস্ত্রবিদের নিকট বৈকুণ্ঠ-শব্দের সন্ধান পাওয়া যাইবে না। ভগবান্‌কে যিনি দেখাইয়া দিতে পারেন—যিনি ২৪ ঘণ্টার মধ্যে ২৪ ঘণ্টাই ভগবানের সেবা করেন, তাঁহার নিকট ভগবানের সেবার কথা জানিতে হইবে। শ্রীভগবানের সেবাগার ও সেবাশিক্ষাগারই ঠঠ-মন্দির। ভগবান্‌কে দেখিবার যোগ্য কে? কি দিয়া দেখিবেন? "প্রেমাঞ্জন-দ্বারা রঞ্জিত শুদ্ধভক্তিচক্ষু-বিশিষ্ট সাধুগণ যে অচিন্ত্যগুণ-বিশিষ্ট শ্যামসুন্দর কৃষ্ণকে হৃদয়ে অবলোকন করেন, সেই আদিপুরুষ গোবিন্দকে আমি ভজনা করি।

এই চক্ষু দিয়া দেখিলে পৃথিবীর জিনিষ দেখা হইবে। এই জগতের ব্যাপারে যদি মুগ্ধ হইয়া পড়ি; তাহা হইলে আর ভগবান্‌কে জানিতে পারিলাম না। আমরা একটুকু সময়ও নষ্ট করিব না। সর্ব্বতোভাবে সর্ব্ব-সুখের আধার যে ভগবান্, তাঁহার বিষয় চিন্তা করিব—তাঁহার অনুশীলন করিব। তৎফলে ভগবদ্-দর্শনের বাধাগুলি সরিয়া যাইবে। মর্য্যাদা-মার্গে অর্চ্চন-পদ্ধতি-দ্বারা ভগবানের সেবা হয়; যেমন শ্রীজগন্নাথদেবের অর্চ্চন হইতেছে। বৈকুণ্ঠের ঈশ্বর তিনি। তথায় ভগবৎপার্ষদগণ নিত্য অবস্থান করিতেছেন। ভগবানের যিনি কান্তা, তিনি ভগবান্‌কে সর্ব্বতোভাবে আরাধনা করিতেছেন। জয়দেবের অষ্টপদী গীতিতে দেখিতে পাই যে, শ্রীকৃষ্ণের আরাধনা-দ্বারাই আমাদের পরম মঙ্গল লাভ হইবে। যে মুহূর্ত্তে বুঝিতে পারিব, ভগবদ্বস্তু আমার প্রভু, সেই মুহূর্ত্তেই আমার সুবিধা হইবে। এই জগতে আরাধনা করিবার কোন বস্তু নাই। "ব্রহ্মাণ্ড ভ্রমিতে.........শ্রবণ-কীর্ত্তনাদি জল॥ (চৈঃ চঃ)

ভগবৎপ্রসঙ্গ শ্রবণ ও কীর্ত্তনেই বাস্তবিক মঙ্গল হইবে। ভগবান্‌কে ভুলিয়া অহঙ্কারবিমূঢ়াত্মভাবে যে কর্ম্ম করা যায়, তাহাতে বিরিঞ্চিলোক-প্রভৃতি পর্য্যন্তও শুধু অমঙ্গলের কথা। লৌকিকদর্শনের অবিচার—কর্ম্মমার্গ ও জ্ঞানমার্গ সেবাভূমিকাকে আবৃত করিয়া আছে; আমি কর্ত্তা, আমি ফল লাভ করিব,—এই অভিমানে চক্ষুর্দ্বারা দর্শন, কর্ণদ্বারা শ্রবণ, নাসাদ্বারা ঘ্রাণ-গ্রহণ, জিহ্বাদ্বারা রসাস্বাদন, ত্বগ্‌দ্বারা স্পর্শ এবং মনের দ্বারা চিন্তা করি; এই সকলই সেবাভূমিকার আবরণ। ভূঃ, ভুবঃ, স্বঃ, কিম্বা বানপ্রস্থ ও সন্ন্যাসীর প্রাপ্য উন্নত লোক বা ব্রহ্মাণ্ডের সকল লোকই প্রাকৃত। অপ্রাকৃত বিচার প্রকৃতির বাহিরের বিচার। শ্রীমদ্ভাগবত যে বাস্তব সত্যের কথা বলিতেছেন, তাহাই অপ্রাকৃত, তাহাই আমাদের আলোচ্য। ইহ জগতের কথা হইতে অবসর হইলে ভগবানের কথা প্রয়োজনীয় হয়। আমরা যে অবস্থায়ই থাকি না কেন, ভগবানের সেবা করিতে পারি, যদি অন্যের প্রভু হইবার উদ্দেশ্য না থাকে। আমরা স্থানচ্যুত হইয়া পড়িয়াছি। জড় জগতের সহিত সম্বন্ধ-বিশিষ্ট হইয়াছি। আবার ভগবানের সঙ্গে সম্বন্ধবিশিষ্ট হইয়া নিত্যস্বভাবকে প্রকট করিতে হইবে।

অন্য দেবতারা ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ প্রভৃতি দেন; কিন্তু বিষ্ণু কাহাকেও কিছু দেন না—নিরন্তর সেবা-গ্রহণ করেন। যাঁহারা বুভুক্ষু বা মুমুক্ষু, তাঁহারা ভগবানের সেবা করিতে পারেন না। আমরা চিরদিনই এই পৃথিবীতে থাকিতে পারিব না। যাঁহারা ভগবানের সেবা চাহেন, তাঁহারা জগতের কিছু চাহেন না। তাঁহারা নিষ্কিঞ্চন। জগতের মঙ্গলের জন্য—নিজের ভাবীমঙ্গলের জন্য নিষ্কিঞ্চন হইয়া ভগবানের ভজন করাই কর্ত্তব্য।

যাঁহারা বুদ্ধিমান্ তাঁহারা দুঃসঙ্গকে সৎসঙ্গ বলেন না; তাঁহারা দুঃসঙ্গ পরিত্যাগ করিয়া সৎসঙ্গই করেন। সাধু—কৃপাময়, তিনি সাধু-উপদেশ-দ্বারা সরল-প্রকৃতির জিজ্ঞাসু-গণের সমস্ত ভক্তিপ্রতিকূল ধারণা বিনষ্ট করিয়া থাকেন। ভক্তির প্রতিকূল-বাসনা-বন্ধন সাধুর কৃপায় ছিন্ন হইলে নির্ম্মৎসর ভাগবতধর্ম্ম-ব্যতীত আমরা অপর কিছু গ্রহণে আগ্রহ-বিশিষ্ট হইতে পারি না। কৃষ্ণের আনন্দ-বিধানই যে প্রেম, ভাগবত-ধর্ম্মের আশ্রয়ে আমরা তাহা জানিতে পারি।

কুলীনগ্রামবাসীর প্রশ্নের উত্তরে মহাপ্রভু বলিয়াছেন—'যাঁহার মুখে একবারমাত্র কৃষ্ণনাম' উচ্চারিত হয়, তিনিই বৈষ্ণব। এই কথার মর্ম্ম হৃদয়ঙ্গম করিতে না পারিয়া অনেকে আউল-বাউল-কর্ত্তাভজাদির নামাপরাধকে শুদ্ধভাবে নাম-গ্রহণের সহিত সমান মনে করেন; ইহাও একটী সাধারণ ভ্রম। সুকণ্ঠ-কীর্ত্তনীয়া ছোট হরিদাসকে পর্য্যন্ত বর্জ্জন করিবার আদর্শ প্রদর্শন করিয়া মহাপ্রভু স্পষ্টভাবেই জানাইয়াছেন যে, চরিত্রহীন লোকের মুখে কখনও শ্রীনাম উচ্চারিত হন না। বৈষ্ণব-সেবা-শিক্ষা-প্রদানের জন্যই তাঁহার মহাবদান্য-লীলা। মহাপ্রভুর উপদেশ—''অসৎসঙ্গত্যাগ—এই বৈষ্ণব আচার। স্ত্রীসঙ্গী এক অসাধু, কৃষ্ণাভক্ত আর।।'' নামাপরাধকে শ্রীনাম-কীর্ত্তনের সহিত এক করিতে হইবে না। দশটি নামাপরাধ বর্জ্জন করিয়া শ্রীনাম করিবার উপদেশ মহাপ্রভু দিয়াছেন। 'সাধুর নিন্দা' প্রথম নামাপরাধ। অসাধুকে সাধুর আসনে বসাইলে সাধুর অবমাননা হয়, ফলে নামাপরাধ হইয়া যায় একবার যাঁহার মুখে শ্রীনাম উচ্চারিত হন, তাঁহার চরিত্র-হীনতা থাকিতে পারে না—শ্রীনাম, মন্ত্র ও ভাগবতকে পণ্য-দ্রব্যে পরিণত করিবার দুষ্প্রবৃত্তি তাঁহার হইতে পারে না—'আচার-বিচার-রহিত কুকর্ম্মাসক্ত অধস্তনগণও গুরু হইবার যোগ্য'—এই প্রকার সংসারাসক্তির প্রবল নোঙর তাঁহার হৃদয়ে থাকিতে পারে না—'কর্ম্মী, জ্ঞানী ও ভক্ত সকলেই সমান,'—এই প্রকার ধারণা তিনি হৃদয়ে পোষণ করিতে পারেন না—তিনি ''অন্তঃ শাক্তোবহিঃ-শৈবঃ সভায়াং বৈষ্ণবো মতঃ'' হইতে পারেন না। নামের আভাসেই পাপ, পাপ-বীজ ও অবিদ্যা বিনষ্ট হইয়া থাকে। এই তিনটির কোনওটি অন্তঃকরণে থাকিলে শুদ্ধনাম একবারও জিহ্বায় উচ্চারিত হন নাই জানিতে হইবে।

শ্রীনাম কি বস্তু জানিতে হইবে। শ্রীনামকে শব্দ-সামান্য-বুদ্ধিতে দর্শন করিলে নাম হইবে না। 'গোবিন্দ'কে যদি সাংসারিক পদার্থ-বিশেষ বা ইহলোকের ব্যক্তি-বিশেষ জ্ঞান করা হয়, তাহা হইলে কোটিজন্ম ঐরূপ নামাক্ষর উচ্চারণ করিলেই বা কি ফল হইবে! পিত্তবৃদ্ধি হইবে মাত্র। শ্রীনাম আমার ইন্দ্রিয়গ্রাহ্য বস্তু নহেন। তিনি অভিধানিক অচেতন শব্দ নহেন। তিনি শব্দব্রহ্ম। আমি তাঁহাকে নিয়মিত ( Regulate ) করিতে পারি না। তিনি আমাকে নিয়মিত করিবেন। ''অসাধু-সঙ্গে ভাই নাম নাহি হয়। নামাক্ষর বাহিরায় বটে, নাম কভু নয়॥ কভু নামাভাস হয়, সদা নামাপরাধ, এই সব জানিবে ভাই কৃষ্ণভক্তির বাধ॥ যদি করিবে কৃষ্ণনাম, সাধুসঙ্গ কর। ভুক্তি-মুক্তি-সিদ্ধি-বাঞ্ছা দূরে পরিহর॥

আচারহীন কখনও নিরপেক্ষ হইতে পারে না। ভাগবতের নিকট ভাগবত শুনিতে হইবে। অভাগবত ভাগবত-পাঠের অনধিকারী! সে নিজেই ভাগবতের মর্ম্ম বুঝিতে পারে না, অপরকে আর কি বুঝাইবে? যদি বুঝিত তাহা হইলে নিজেই ভাগবত হইত—ভাগবতকে পণ্য-দ্রব্যে পরিণত করিতে সাহসী হইত না। নিরন্তর ভজন পরায়ন সাধু-ব্যতীত শ্রীমদ্ভাগবত আর কাহারও নিকট আত্মপ্রকাশ করেন না। অসাধুর নিকট ভাগবত শুনিতে হইবে না। ''অবৈষ্ণব-মুখোদ্গীর্ণং পূতং হরিকথামৃতম্। শ্রবণং নৈব কর্ত্তব্যং সর্পোচ্ছিষ্টং যথা পয়ঃ॥'' অবৈষ্ণবের মুখে যদি শুদ্ধনাম উচ্চারিত হইতেন, তাহা হইলে তাঁহার সঙ্গ পরিত্যাগের ব্যবস্থা শাস্ত্রে হইত না—তাহার নিকট শ্রবণেও বাধা থাকিত না।

''সন্দর্শনং বিষয়িণামথ যোষিতাঞ্চ হা হন্ত হন্ত বিষভক্ষণতোঽপ্যসাধু॥'' বরং বিষ খাইয়া মরিয়া যাওয়া

ভাল; তথাপি সংসারাসক্ত হওয়া উচিত নহে। সংসারাসক্ত বিষয়ী ও যোষিতের দর্শনই সংসারাসক্তি। ঐ কার্য্যটি অসাধুর। বিষয়ীর ও যোষিৎসঙ্গীর সঙ্গ করিলে অসৎসঙ্গই করা হয়। ঐ অসৎসঙ্গ অপেক্ষা মৃত্যুই শ্রেয়ঃ। যাঁহারা বৈষ্ণব-সদাচার গ্রহণ করিবেন, তাঁহারা অসৎসঙ্গ সর্ব্বতোভাবে পরিত্যাগ করিবেন। স্ত্রী-সঙ্গী ও কৃষ্ণের অভক্ত উভয়েই অসাধু। "অসৎসঙ্গ-ত্যাগ—এই বৈষ্ণবাচার। স্ত্রী-সঙ্গী এক অসাধু, কৃষ্ণাভক্ত আর॥" রোগ নিরাময় করিতে হইলে ঔষধের সহিত সুপথ্যের দরকার। কুপথ্য গ্রহণ করিলে ঔষধের ক্রিয়া হয় না। অসৎসঙ্গ-কুপথ্য সর্ব্বাগ্রে পরিত্যজ্য। "কনক, কামিনী, প্রতিষ্ঠা বাঘিনী, ছাড়িয়াছে যা'রে সেইত' বৈষ্ণব। কনক-কামিনী-ভোগস্পৃহা ত্যাগ ততটা কষ্টকর নহে, যতটা প্রতিষ্ঠা-ভোগের বাসনা। শ্রীল দাসগোস্বামী প্রভু প্রতিষ্ঠাশাকে ধৃষ্টা শ্বপচরমণীর সহিত তুলনা করিয়াছেন। কনক, কামিনী ও প্রতিষ্ঠা—তিনটিই পরিত্যজ্য। প্রতিষ্ঠা মনের ভিতর বাসা করিয়া রহিয়াছে। মহাপ্রভুর আদেশানুসারে তৃণ হইতেও সুনীচ, তরু হইতেও সহিষ্ণু হইয়া হরিনাম করিতে হইবে। কপট হইতে হইবে না—কপটতার সহিত আঁকুপাকুভাব দেখাইলে কোন সুবিধা হইবে না—তাহাতে প্রতিষ্ঠা আরও অধিকতরভাবে আক্রমণ করিবে। সত্য সত্যই তৃণাদপি সুনীচ হইতে হইবে। "কেশাগ্রশতভাগস্থ" শ্লোকটি নিজের স্বরূপসম্বন্ধে জানিলে—নিরন্তর কৃষ্ণসেবাই আমার কর্ত্তব্য, এই জ্ঞান হইলে জড়প্রতিষ্ঠা পলায়ন করিবে; কনক-কামিনী-ভোগের স্পৃহা থাকিবে না। অধোক্ষজ-সেবা-ভূমিকায় জড়-কামের স্থান নাই। কনক, কামিনী ও প্রতিষ্ঠার কবল হইতে যিনি মুক্ত হইয়াছেন, তাঁহার মুখেই শুদ্ধনাম উচ্চারিত হন। শুদ্ধসত্ত্বায়ই শুদ্ধনামের স্ফূর্ত্তি। নামাপরাধে শ্রীনামের স্ফূর্ত্তি নাই। অপরাধ-শূন্য হইয়া নিরন্তর নাম করিতে হইবে। বদ্ধ অবস্থায় নির্জ্জনবাসের ছলনায় মনে মনে যে ব্যভিচার উপস্থিত হইয়া থাকে, তাহাতে শ্রীনামের কৃপা পাওয়া যায় না। মহাপ্রভু বলিয়াছেন,—"কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ।" সকলেরই কীর্ত্তন করিতে হইবে। মহাপ্রভুর আদেশ—"যা'রে দেখ তা'রে কহ কৃষ্ণ-উপদেশ। আমার আজ্ঞায় গুরু হঞা তার এই দেশ॥" শ্রীনাম-সঙ্কীর্ত্তন করিতে হইবে। শ্রীনাম-কীর্ত্তন-কালে যেন অনবধানতা না আসে, আসিলে নাম না হইয়া নামাপরাধ হইয়া যাইবে। সঙ্কীর্ত্তন করিলে সকলের মঙ্গল হয়। ভাঃ ১।২।১৭—"যাঁহার কথা শ্রবণ-কীর্ত্তন—পরমপাবন, সাধুদিগের হিতকারী সেই শ্রীকৃষ্ণ স্বীয় নাম-গুণ-শ্রবণকারী ব্যক্তিগণের হৃদয়ে অন্তর্য্যামী চৈত্ত্য-গুরু-রূপে অবস্থানপূর্ব্বক তাঁহাদের হৃদয়ে কামাদি বাসনাসমূহ সমূলে ধ্বংস করেন।" আবার ভাঃ ২।৮।৪—"যিনি ভগবানের সুমঙ্গল কথা শ্রদ্ধাপূর্ব্বক নিত্য শ্রবণ অথবা স্বয়ং কীর্ত্তন করেন, ভগবান্ অতিশীঘ্রই স্বয়ং তাঁহার হৃদয়ে আবির্ভূত হন।"

যদি শুদ্ধ-বৈষ্ণবের নিকট শ্রবণ করা হয়, তাঁহার নিকট শ্রীনাম গ্রহণ করিয়া নিরন্তর কীর্ত্তন করা হয়, তাহা হইলে অপস্মৃতি বিদূরিত হয় এবং নিরন্তর কৃষ্ণের স্মৃতি হইয়া থাকে। কীর্ত্তন-প্রভাবেই স্মরণ হয়। বদ্ধদশায় নির্জ্জনভজনের ছলনায় কৃত্রিম-লীলা-স্মরণে লোক অসুবিধায় পড়ে—ব্যভিচারী হইয়া যায়। কৃষ্ণভজনে কৃত্রিমতার স্থান নাই। সরল অন্তঃকরণে নিরন্তর সঙ্কীর্ত্তন করিতে হইবে। আমার বাস্তব দেহ আছে—এই স্মৃতি যদি না জাগে, তাহা হইলে অপস্মৃতিই থাকিয়া গেল। ভাঃ ১০।২৩।৩৯—"ভগবদ্বহির্ম্মুখ জনগণের শৌক্র, সাবিত্র ও যাজ্ঞিকরূপ ত্রিবিধ জন্মে ধিক্, তাঁহাদের বিদ্যা, ব্রত, ও বহুজ্ঞতায় ধিক্, তাঁহাদের উচ্চকুল ও ক্রিয়াদক্ষতায় ধিক্।

অধোক্ষজ—যিনি কর্ম্মীর বা জ্ঞানীর ইন্দ্রিয়-গোচর নহেন। সেই ইন্দ্রিয়াতীত অধোক্ষজ-বস্তুই হৃষীকেশ। হৃষীকসমূহদ্বারা তাঁহারই সেবা করিতে হইবে। শ্রীগুরুপাদপদ্মের কৃপাফলে চিদানন্দস্বরূপ পাওয়া যায়। বাস্তবদেহের—চিদ্দেহের চিদিন্দ্রিয়-নিচয়দ্বারা হৃষীকেশের সেবা হইয়া থাকে। অধোক্ষজ-সেবাহীন মানব

পশুতুল্য। সর্ব্বদাই সাধুর সঙ্গ করিতে হইবে। তাঁহার সঙ্গফলেই বাস্তবদেহের সন্ধান পাওয়া যাইবে। ভক্ত বুভুক্ষুও নহেন, মুমুক্ষুও নহেন। বস্তুর শক্তিরাহিত্য—ব্রহ্মসাযুজ্য। নির্ব্বিশেষ-জ্ঞানদ্বারা নির্ব্বিশেষগতি-লাভই ব্রহ্মসাযুজ্য-প্রার্থীর চেষ্টা। মায়াবাদীর ব্রহ্মসাযুজ্য ও পাতঞ্জলের ঈশ্বরসাযুজ্য উভয়ই ধিক্‌ত। "ব্রহ্মে ঈশ্বরে সাযুজ্য দুই ত' প্রকার। ব্রহ্মসাযুজ্য হৈতে ঈশ্বর-সাযুজ্য ধিক্কার॥" ভক্তিব্যতীত কোনও প্রকারে মুক্তি হইতে পারে না। "জ্ঞানতঃ সুলভা মুক্তিঃ" কার্য্যকরী হয়, যখন জ্ঞান ভক্তির আশ্রিতভাবে থাকে। ভগবদ্ভক্তির উদয়ে 'মুক্তি' আপনিই উদিতা হয়। "কেবল-জ্ঞান মুক্তি দিতে নারে ভক্তি বিনে। কৃষ্ণোন্মুখে সেই মুক্তি হয় বিনা জ্ঞানে॥ জ্ঞানী জীবন্মুক্ত দশা পাইনু করি মানে। বস্তুতঃ বুদ্ধি শুদ্ধ নহে কৃষ্ণভক্তি বিনে॥" সহজিয়া, জাতি-গোসাঞি প্রভৃতি ভোগী—দুর্ভোগী। নাকে তিলক, গলায় মালা, আবার ধর্ম্মের নামে অধর্ম্ম চালানো,—এই তাহাদের কার্য্য। তাহাদের অপেক্ষা বরং যাহারা ধর্ম্মের কাচ কাচে না, এই প্রকার পাপীরা ভাল। নরকেও তাহাদের স্থান হইবে না। তাহাদের সঙ্গ পরিত্যাগ করিয়া নির্জ্জন হইতে হইবে। 'নির্জ্জন' বলিতে সাধুসঙ্গের ত্যাগ নহে। "ছাড়িয়া বৈষ্ণব-সেবা নিস্তার পেয়েছে কেবা।" সাধুর সঙ্গে সর্ব্বদাই বাস করিতে হইবে। মহাপ্রভু Band of Missionaries বা কীর্ত্তনকারী তৈয়ার করিয়াছেন।

পূর্ব্বে ধ্যানের কথা ছিল। কিন্তু হরিভক্তিবিলাস বলেন—'ওষ্ঠ স্পন্দন মাত্রেণ ততো বরম্'। ভগবানের কথা যাহারা শ্রবণ করিল না, কীর্ত্তন করিল না, দরজা বন্ধ করিয়া নাক টিপিয়া দুই চারি হাত উপরে উঠিবার বুজ্‌রুকীতে মত্ত থাকিল, তাহারা হরিসেবা হইতে বঞ্চিত থাকিল। নির্জ্জন-ভজনের চেষ্টায় পদে পদে অসুবিধা। হরিকথা কীর্ত্তন করিলে অপরেও শুনিতে পাইবে। সুতরাং কীর্ত্তনে আত্মমঙ্গল ও শ্রবণকারীর মঙ্গল—নিজের ও পরের উপকার যুগপৎ হইয়া থাকে। কীর্ত্তনে নিজেরও শ্রবণ হইয়া থাকে। সুতরাং কীর্ত্তনে ত্রিবিধভাবে হরিসেবা হইয়া থাকে—কীর্ত্তনে হরিসেবা, নিজের শ্রবণে হরিসেবা, অপরকে শ্রবণের সুযোগ দানে হরিসেবা। তদ্ব্যতীত কীর্ত্তন-প্রভাবেই স্মরণ হইয়া থাকে। সুতরাং স্মরণের হরিসেবাও ঐ সঙ্গে হয়।

নয় প্রকার ভক্ত্যঙ্গমধ্যে শ্রবণ, কীর্ত্তন ও স্মরণ-যোগে হরিসেবা করিতে হইবে। মহাপ্রভু বলিয়াছেন—"কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ" চুপ করিয়া দরজা বন্ধ করিয়া বসিয়া থাকিলে হরিভজনের ছলনায় বিষয়-চিন্তাই হইয়া থাকে। তাহাতে প্রতিষ্ঠাকাঙ্ক্ষাও বড় কম নয়। "অপরে বড় বৈষ্ণব বলিবে"—এই প্রতিষ্ঠাশা অপক্ব নির্জ্জন-ভজন-প্রয়াসীকে গ্রাস করিয়া বসে। সব সময়েই কীর্ত্তন চাই। অন্যান্য ভক্ত্যঙ্গ যজন করিতে হইলেও কীর্ত্তন-সহযোগেই করিতে হইবে—যদ্যপ্যন্যা ভক্তিঃ কলৌ কর্ত্তব্যা তদা কীর্ত্তনাখ্যা ভক্তিসংযোগেনৈব" (ক্রমসন্দর্ভ)। কীর্ত্তনদ্বারা নিজের ও অপরের মঙ্গল না করিলে অপস্মৃতি আসিয়া যাইবে।

শ্রীকৃষ্ণচৈতন্যদেব মহাবদান্য। মহাবদান্য হওয়া আমাদের পক্ষে সম্ভবপর নহে। তবে তাঁহার সেবকসূত্রে তাঁহার আদেশ অনুসারে নিরন্তর তাঁহার বাণী কীর্ত্তন করিয়া আমাদের বদান্য হওয়া উচিত। প্রথমে সাধনভক্তি, তৎপরে ভাবভক্তি, অবশেষে প্রেমভক্তি। সাধনভক্তিতে প্রথমে শ্রদ্ধা, সাধুসঙ্গ, তৎফলে ভজনক্রিয়া, তাহা হইতে অনর্থনিবৃত্তি, তৎপরে নিষ্ঠা, নিষ্ঠা হইতে রুচিও আসক্তির উদয় হয়। কৃষ্ণসেবায় ঐ আসক্তি ক্রমশঃ 'ভাবে' পরিণত হয়। প্রেমে ভাবের পর্য্যবসান। ভাবের অঙ্কুরের লক্ষণ—ক্ষান্তি অর্থাৎ ক্ষমা, অব্যর্থকালত্ব অর্থাৎ কাল বৃথা না যায়—এইরূপ যত্ন, বিরক্তি অর্থাৎ কৃষ্ণসম্বন্ধব্যতীত অন্য বস্তুতে বৈরাগ্য, মানশূন্যতা অর্থাৎ প্রচুরমানের হেতু থাকিতেও মানহীন হওয়া, আশাবন্ধ, সমুৎকণ্ঠা, কৃষ্ণনামগানে রুচি, কৃষ্ণ-গুণাখ্যানে আসক্তি কৃষ্ণ-বসতিস্থলে প্রীতি—ভাবাঙ্কুর জন্মিলে এই সকল অনুভাব সাধকের স্বভাবে লক্ষিত হয়। ক্ষান্তি—ক্ষমা—জড় জগতের যে-সকল বস্তু-প্রাপ্তির লোভ আছে, তাহা হইতে নিষ্কৃতি পাওয়া—নিষ্কিঞ্চন হওয়া। নিজের সম্বন্ধে নিন্দাদি সহ্য করিতে হইবে, কিন্তু বিষ্ণু-বৈষ্ণবের নিন্দা কিছুতেই সহ্য করিতে হইবে না। বিষ্ণু-বৈষ্ণবে বিদ্বেষকারী অঘাসুর,

বকাসুর প্রভৃতিকে কৃষ্ণ বধ করিয়াছেন। বৈষ্ণব-নিন্দাকারীর জিহ্বা ছেদন করিতে হইবে। তাহাতে অসমর্থ হইলে বৈষ্ণবনিন্দাশ্রবণের প্রায়শ্চিত্তস্বরূপ প্রাণত্যাগ বিধেয়। তাহাতেও অসমর্থ হইলে—জীবনের প্রতি বিশেষ মমতা থাকিলে, তৎক্ষণাৎ স্থান ত্যাগ করিতে হইবে। ইহাই সাত্বতশাস্ত্রের উপদেশ।

অসাধু কে কে?—মায়াবাদী ও স্ত্রীসঙ্গী। শ্রীগৌরসুন্দরের মহাবদান্যলীলায় এই সকল অসাধুও নিজ নিজ কার্য্য পরিত্যাগ করিয়া কৃষ্ণপ্রেমে উন্মত্ত হইবার সৌভাগ্য পাইয়াছিলেন। শ্রীচৈতন্যদেব যখন ভগবদ্ভক্তির কথা প্রচার করিয়াছেন, তখন আর কেহই পাষণ্ড থাকিতে পারে নাই। পাষণ্ডী কে?—যে ভগবান্‌কে ভুলিয়া স্ত্রী-পুত্রাদির কথা লইয়াই ব্যস্ত—'সকল বিশ্ব ধ্বংস হউক, নিজের স্ত্রীপুত্র সুখে থাকুক', এই বিচার যাহার। কীর্ত্তন ছাড়িয়া তথাকথিত যোগাভ্যাস প্রভৃতিও পাষণ্ডতা। সকলেই নিজ নিজ কার্য্য পরিত্যাগ করিয়া কীর্ত্তনরসে মত্ত হইয়াছিলেন। তখন ভক্তিরস-ব্যতীত আর কোন রস জগতে দৃষ্ট হয় নাই।

নিরন্তর শ্রীহরির কীর্ত্তন করিতে হইবে। শ্রীহরি—সচ্চিদানন্দ বস্তু। শ্রীগুরুপাদপদ্ম হইতে শ্রবণ করিতে হইবে এবং শ্রুতবাণী অন্য শুশ্রূষুর নিকট কীর্ত্তন করিতে হইবে—অশ্রদ্দধানের নিকট নহে। গুরুর নিকট শ্রবণ করিতে হইবে—পাষণ্ডের নিকট নহে। অভক্তকে গুরু (?) করিলে তাহাকে বর্জ্জন করিয়া পুনরায় বৈষ্ণবগুরুর কৃপা গ্রহণ করিতে হইবে। 'যো বক্তি ন্যায়রহিতমন্যায়েন শৃণোতি যঃ। তাবুভৌ নরকং ঘোরং ব্রজতঃ কালমক্ষয়ম্॥ (হরিভক্তিবিলাস ১।৬২)। যিনি আচার্য্যবেশে অন্যায় অর্থাৎ ভাগবত-বিরোধী কথা কীর্ত্তন করেন এবং যিনি শিষ্যরূপে অন্যায়ভাবে তাহা শ্রবণ করেন, তাঁহারা উভয়েই অনন্তকাল ঘোর নরকে গমন করেন। "গুরোরপ্যবলিপ্তস্য কার্য্যাকার্য্যমজানতঃ। উৎপথপ্রতিপন্নস্য পরিত্যাগো বিধীয়তে॥ (মহাভারত, উদ্যোগপর্ব্ব ১৭৯।২৫)॥ ভোগ্য-বিষয়লিপ্ত, কর্ত্তব্যাকর্ত্তব্যবিবেকরহিত মূঢ় এবং শুদ্ধভক্তি-ব্যতীত ইতর-পন্থানুগামী ব্যক্তি কখনও গুরু হইতে পারে না। তাহাকে গুরুপদে বরণ করিলেও তাহাকে পরিত্যাগই বিধি।

পাষণ্ডেরা নামাপরাধ করে—নাম করে না। অসৎসঙ্গ সম্পূর্ণরূপে পরিত্যাগ করিয়া নিরন্তর ভগবৎপ্রসঙ্গ শ্রবণ ও কীর্ত্তন করিতে হইবে। বৈষ্ণবাপরাধ হইতে বিশেষ সতর্ক হইতে হইবে। আমি পাকা বৈষ্ণব, আমি বৈষ্ণবকে চিনিতে পারি, এইপ্রকার অহঙ্কার যখন হয়, তখন ভজন হইতে বিচ্যুতি ঘটে। লাভ-পূজা-প্রতিষ্ঠাদি ভজনের অন্তরায়।

ভগবদ্ভক্ত প্রকৃতপক্ষে ভগবানের সেবা করেন, আর অভক্ত সেবার ভাণে ভগবানের নিকট হইতে সেবা আদায় করে। ভগবানের সেবার ছলনায় ভৃতক পাঠকের পাঠ ও গায়কের গান সাধারণের বেশ ইন্দ্রিয়তৃপ্তিকর হয়। ক্লাবে ইন্দ্রিয়তর্পণ করিতে যাওয়া, তাস-পাশা-দাবা-খেলা, গ্রাম্য বাজে খবরের কাগজ পড়া ও পরচর্চ্চা এ সকলে আমরা মসগুল হইয়া পড়ি। যেখানে ভগবানের-কথার-স্থান হয়, সেখানে বাজে কথা আলোচিত হইলে তাহাও জড়জগতের আড্ডা বিশেষ। কেহ কেহ বলেন—"আমি নির্জ্জনে হরিনাম করি।" কিন্তু নির্জ্জন কোথায়? আমি যেখানে যাইব, সেখানেই আমার মনের মলিনতা বহন করিয়া লইয়া যাইব। 'গ্রাম্যকথা বলিতে ও দম্ভা-হঙ্কার প্রকাশ করিতে মহাপ্রভু বিশেষ করিয়া নিষেধ করিয়াছেন। 'গ্রাম্যকথা না শুনিবে, গ্রাম্যবার্ত্তা না কহিবে। ভাল না খাইবে, আর ভাল না পরিবে॥ অমানী মানদ হঞা কৃষ্ণনাম সদা ল'বে। ব্রজে রাধাকৃষ্ণ-সেবা মানসে করিবে॥" বাস্তব সত্যের কথা আলোচনা হওয়া দরকার। গ্রাম্যকথা হইতে অবসর পাওয়া আবশ্যক। দুঃসঙ্গ পরিত্যাগপূর্ব্বক সৎসঙ্গ গ্রহণীয়। "ততো দুঃসঙ্গমুৎসৃজ্য সৎসু সজ্জেত বুদ্ধিমান্। সন্ত এবাস্য ছিন্দন্তি মনোব্যাসঙ্গ-মুক্তিভিঃ॥" (ভা ১১।২৬।২৬)

হরিকথার শ্রবণ-কীর্ত্তনেই পাপসমূহের যূপকাষ্ঠে বলি হয়। পাশ্চাত্যদেশীয়দের পাপ-ক্ষালনের প্রথা ভণ্ডামি-মাত্র। গোপনে অত্যাচার, প্রকাশ্য পাপাপেক্ষাও অধিকতর ঘৃণ্য ও দণ্ডনীয়। শ্রীল জগদানন্দপ্রভু 'প্রেমবিবর্ত্তে' লিখিয়াছেন—লোক-দেখান গোরা ভজা তিলক মাত্র ধরি'। গোপনেতে অত্যাচার গোরা ধরে চুরি॥

লোকে বলে—"ডুব দিয়ে জল খেলে একাদশীর বাবাও টের পায় না।" কিন্তু কে কে গোপনে কি কি অন্যায় কার্য্য করেন, শ্রীমন্মহাপ্রভু ও তাঁহার ভক্তগণ তাহা সমস্তই জানেন। যেহেতু তাঁহারা অন্তর্য্যামী। লোক পাপকে গোপন রাখিতে পারে না। লঘুব্যক্তির নিকট বড় কথা শুনিলে পরচর্চ্চার প্রবৃত্তির উদয় হয়। প্রকৃত গুরুর নিকট শ্রবণ না করিলে পরছিদ্রানুসন্ধান প্রবৃত্তি আসিয়া উপস্থিত হয়। মহাপ্রভু আদেশ করিয়াছেন—'পরচর্চ্চা হইতে দূরে থাকিবে।' "পরচর্চ্চকের গতি নাহি কোন কালে।" ( চৈঃ ভাঃ )

শ্রীগুরুদেব বলেন—'লোকের যে অজ্ঞতা আছে, সেটা দূর করা দরকার ; যদি তাহা না করিয়া পরচর্চ্চা করি, তাহা হইলে গুরুর কার্য্য হইল না।' আমরা নিজে অজ্ঞ থাকাকালে বলি—শ্রীগুরুদেব পরের দোষ দেখাইয়া ও অন্যকে শাসন করিয়া কেন পরচর্চ্চা করেন? কিন্তু গুরুদেব যে শিষ্যের প্রতি অনুগ্রহ ও নিগ্রহ করিতে পারেন। তিনি অন্যের দোষ দেখাইয়া দেন—উহার সংশোধনের জন্য। মাতাপিতা মঙ্গলাকাঙ্ক্ষী হইয়া বালকের দোষ প্রদর্শন ও তাহাকে শাসন করেন, তাহাতে কি পরচর্চ্চা হয়? তবে নিজে নির্দ্দোষ না হইয়া অপরের দোষ দর্শন নিষিদ্ধ। 'পরস্বভাবকর্ম্মাণি ন প্রশংসেন্ন গর্হয়েৎ। বিশ্বমেকাত্মকং পশ্যন্ প্রকৃত্যা পুরুষেণ চ॥' বিশ্বদর্শক পরের স্বভাব আলোচনা করিবেন না। কৃষ্ণভক্তই তাহার নিত্য মঙ্গলবিধানের জন্য তাহা করিবেন। গুরুর কার্য্য করিতে গিয়া অপরের মূর্খতা নিরসন করিতে হইলে তাহার ভ্রমজনক কার্য্যের দোষ প্রদর্শন করিতেই হইবে। যাঁহারা ভবিষ্যতে ভগবদ্ভক্ত হইবেন, তাঁহাদের দোষ দর্শন করিতে হইবে না। যিনি বৈষ্ণব, তিনিত' গুরু—তিনি নিন্দার অতীত। 'অপি চৈৎ সুদুরাচারো'...( গীতা ) ও 'দৃষ্টৈঃ স্বভাবজনিতৈঃ'—( উপদেশামৃত ) এবং 'সর্ব্বভূতেষু যঃ' (ভাঃ) আলোচ্য। 'বৈষ্ণবের নিন্দ্য-কর্ম্ম নাহি পাড়ে কাণে। সবে কৃষ্ণ ভজন করে,—এই মাত্র জানে॥'

মহাভাগবত জগতের কোন অমঙ্গল চিন্তা করেন না। তাহা হইলেও মহাভাগবতের অবস্থায় উন্নত না হইলে, মহাভাগবতের চরণে অপরাধী হইলে আমার কিছু মহাভাগবতত্ব লাভ ঘটিবে না। মহাভাগবতের নিকট গিয়া তাঁহার সেবার ছলনা করিতে গেলে তিনি আমার অন্যায় কার্য্য সমর্থন করিবেন—এইরূপ বিচার মূর্খতা মাত্র। কনিষ্ঠাধিকারী থাকিতে মহাভাগবতাভিমান নিরয়প্রাপক দম্ভমাত্র। নিজে অপক্ক সাধকাবস্থায় থাকিয়া পরিপক্ক বা সিদ্ধের অভিমান করিতে হইবে না। সাধনভক্তি ব্যতীত ভাবভক্তি হয় না। সাধনভক্ত্যবস্থায় চিত্তদর্পণ-মার্জ্জনাদি কার্য্য করিতে হয়। কনিষ্ঠাধিকারে অর্চ্চন পরিত্যাগ করিতে হইবে না। যাহারা সেবাগত প্রাণ, তাহাদের বিধি-ভক্তি একান্ত দরকার। শ্রীগুরুদেবের পদাশ্রয়পূর্ব্বক বৈধভক্তির যাজন আবশ্যক। শ্রীগুরুদেব জানাইয়া দেন যে,সাধনভক্তি ব্যতীত ভাবভক্তি হয় না এবং ভাবভক্তি না হইলে প্রেমভক্তি লাভ হয় না। "বৈধভক্ত্যাধিকারস্তু-ভাবাবির্ভাবনাবধিঃ।"

বিধিভক্তি—যাহা সেবা-প্রগতির প্রথমার্দ্ধের কথা, তাহাতে অবজ্ঞা করিলে গুরুপদাশ্রয় হয় না। গুর্ব্ববজ্ঞার ফলে অনর্থের হাত হইতে কাহারও নিস্তার নাই। ক্ষুদ্র জীব নিজের সামান্য জ্ঞান-বুদ্ধির বাহাদুরী দেখাইয়া যতই উর্দ্ধে উঠুক না কেন, গুর্ব্ববজ্ঞা করিলে তাহার পতন অবশ্যম্ভাবী।

যাঁহাদের ভগবানের সেবায় স্বাভাবিক রুচি, তাঁহাদের বৈধীভক্তির কঠোরতার আবশ্যক হয় না। ভগবত্তত্ত্বের বিশেষ জ্ঞান লাভ করিতে হইলে একমাত্র সদ্গুরুর পাদপদ্মই অবলম্বনীয়। যে কাল পর্য্যন্ত না শ্রীগুরুদেবের শাসন কায়মনোবাক্যে গ্রহণ করি এবং শ্রীগুরুদেবের প্রদর্শিত সাধনপথ অনুসরণ করি, সেই কাল পর্য্যন্ত পরমমঙ্গল লাভের পথে চলাই 'সুরু' হইল না। শ্রীগুরুপূজার প্রণালী আমরা গুরুপাদপদ্ম হইতে লাভ করি।

বৈধীভক্তি ও গুরুবৈষ্ণবানুগত্য পরিত্যাগ করিলে কোনও কালে বাস্তব সত্যের অনুসন্ধান লাভ হয় না এবং বদ্ধভূমিকা হইতে উন্নত প্রদেশে অভিযানের আগ্রহও হয় না। ভক্তিকে অক্ষের তর্পণে নিযুক্ত করিলে বিচার হইবে যে, অক্ষজ-পদার্থমাত্রই আমাদের ভোগ্য। কিন্তু বস্তুতঃ বিশ্ব ভগবানের ভোগ্য। এই বিশ্ব জীব-ভোগ্য—ইহাই জড়ভোগবাদ বা কর্ম্মকাণ্ড। জ্ঞানযোগ, কর্ম্মযোগ, হঠযোগ, রাজযোগ ইত্যাদি সকলই বিশ্বদর্শনের

অন্তর্গত ও অক্ষজবিচার। অধোক্ষজ ভগবানের সেবাই জীবের পরমার্থ। ভগবদ্-ভোগ্যবস্তুকে স্বীয় ভোগ্য জ্ঞান করিলে অনর্থ উপস্থিত হয়। জড়বস্তুই সকলের মূল—ইহা অভক্তের চিন্তাস্রোত। গুরুকৃপা না হইলে বস্তু দর্শন হয় না। জীব বদ্ধাবস্থায় কর্ত্তৃত্বাভিমানী হইলেও ভগবানের ইচ্ছা না হইলে কিছুই করিতে পারে না। ভগবানের জীব-নিয়ন্তৃত্বের কথা উপনিষদে রহিয়াছে। সাম-বেদীয় কেনোপনিষদে মনোবুদ্ধি প্রভৃতির ভগবদধীনত্ব এইরূপ কথিত আছে—"কেনেশিতং মনঃ" অর্থাৎ মনোবুদ্ধি প্রভৃতি কাহার দ্বারা চালিত হয়।

'অহং ব্রহ্মাস্মি" "সোহং", "তত্ত্বমসি" প্রভৃতি বাক্যের জীবব্রহ্মৈক্যবিচার বিবর্ত্তবাদের বিচার। শ্রীমদ্ভাগবতে বিবর্ত্তবিচার এইরূপ—"তেজোবারিমৃদাং যথা বিনিময়ঃ।" দেহে আত্মবুদ্ধিই বিবর্ত্তবাদের স্থান। সৃষ্ট-বস্তুকে স্রষ্টার সহিত সমান মনে করাই বিবর্ত্তবাদ। আত্মারাম সরকার একজন প্রসিদ্ধ ঐন্দ্রজালিক ছিলেন। জড়মন্ত্র-শক্তি দ্বারা তাঁহার ন্যায় ঐন্দ্রিজালিকেরাও একবস্তুতে অন্যবস্তুর ভ্রম উৎপাদন করিত। জড় মন্ত্রশক্তির যদি এত কার্য্যকারিতা হয়; তাহা হইলে ভগবানের মন্ত্রের ফল ফলিবে না কেন? কৃষ্ণনাম মন্ত্রের উপাসনার ফল ফলিবেই।

সিদ্ধের ভূমিকায় আরোহণের ভাণে সাধন পরিত্যাগ করা পাষণ্ডতা ও গুরুদ্রোহ ব্যতীত কিছুই নহে। "সৎপথের বিপরীত দিকে গমন করিলে বেশী কাম বা সুখ লাভ হইবে, আমি গুরুবৈষ্ণব হইতেও বেশী বুঝি, গুরু-বৈষ্ণব আমার বুদ্ধি ও পরামর্শ না লইয়া এক পাও চলেন না, আমি নরকে যাইয়া সুবিধা করিয়া লইব এবং আমার গোঁড়ামি বজায় রাখিব"—এই বিচারে বিধি বা সাধন পথটাকে লঙ্ঘন করা হইয়াছে। বদ্ধাবস্থায় থাকিয়া পরমহংসের অধিকার লাভ হইয়াছে মনে করা—পাষণ্ডতা মাত্র। শ্রৌতবাণীর কীর্ত্তন না হইলে স্মরণ হয় না। বদ্ধজীব অস্থির, চঞ্চল জড়মনের দ্বারা কৃষ্ণের বা নারায়ণের পাদপদ্ম ধ্যান বা স্মরণ করিতে যাইয়া শুকপক্ষীর ঠোঁট চিন্তা করে। আবার পাখীর কথা মনে পড়িলে পাখীর মরণাস্ত্র বন্দুকের চিন্তা আসিয়া উপস্থিত হয়। কৃষ্ণচিন্তা করিতে যাইয়া জড়ের ধ্যান করিয়া বসিলে কৃষ্ণসেবা বাধাপ্রাপ্ত হইল। এদিকে ঠাকুর মহাশয় বলিয়াছেন—"সাধন স্মরণ-লীলা, ইহাতে না কর হেলা, কায় মনে করিয়া সুধার" অর্থাৎ জড়ের চিন্তা পরিত্যাগ করিয়া শুদ্ধান্তঃকরণে অপ্রাকৃত সেব্যবস্তুর কীর্ত্তনের সঙ্গে স্মরণ কর। পূর্ণ-বৈধমার্গে থাকিয়া সর্ব্বদা কৃষ্ণচিন্তা করা দরকার। শ্রীমন্মহাপ্রভু কোনপ্রকার অবৈধকার্য্যের প্রশ্রয় দেন না।

এক সময়ে শ্রীক্ষেত্রে অবস্থানকালে একদিন জ্যোৎস্নাবতী রাত্রিতে দূর হইতে গুর্জ্জর রাগিণীতে শ্রীকৃষ্ণের লীলা-গীত শ্রবণ করিয়া শ্রীমন্মহাপ্রভু বাহ্যস্মৃতিরহিত হইয়া কণ্টকাকীর্ণ বন অতিক্রমপূর্ব্বক কৃষ্ণানুসন্ধানে ঊর্দ্ধশ্বাসে প্রধাবিত হইতেছিলেন, কিন্তু তদীয় সেবক গোবিন্দ—'একটি স্ত্রীলোক ঐ সঙ্গীত করিতেছে' বলিয়া নিষেধ করিল। প্রভু কহে,—'গোবিন্দ আজি রাখিলা জীবন। স্ত্রী-পরশ হৈলে আমার হইত মরণ॥' ( চৈঃ চঃ অন্ত ১৩।৮ )॥ বিধি-ভক্তি উল্লঙ্ঘন করিলে অকালপক্ক সাধকের চণ্ডীদাস ও বিদ্যাপতির অনুকরণে প্রাকৃত সহজিয়া হইয়া পড়িতে হইবে। মহাপ্রভু সেইজন্যই সন্ন্যাসলীলায় বৈধভক্তির নিয়ম অটুটভাবে পালন করিয়াছিলেন। বিষ খাইয়া মরিয়া যাওয়া ভাল, তথাপি হরিভজন করিতে আসিয়া গোপনে পাপে প্রবৃত্ত হওয়া ভীষণাদপি ভীষণ অপরাধ। দুর্ব্বলতাবশতঃ পাপাচরণকারীর বরং নিষ্কৃতি আছে, কিন্তু যাহারা জ্ঞাতসারে পাপ করে, তাহারা অত্যন্ত পাষণ্ড। স্ত্রীলোকমাত্রেই নিন্দনীয়া নহেন। নারীদেহ বা নারীর আকারমাত্রকেই ভোগ্য যোষিৎ বলিয়া জ্ঞান করিতে হইবে না। শিখিমাহাতির ভগিনী মাধবীদেবী পরমা বৈষ্ণবী ছিলেন। তাঁহাকে প্রাকৃত স্ত্রীবুদ্ধি করিলে অপরাধ। শ্রীল রায় রামানন্দ প্রাকৃত পুরুষাভিমানরহিত ছিলেন বলিয়া যুবতী স্ত্রীলোকের অঙ্গস্পর্শে তাঁহার বিকার উপস্থিত হইত না। ইন্দ্রিয়পরায়ণ বদ্ধজীব তাঁহার অনুকরণ করিতে গিয়া মৃত্যুই বরণ করিবে। শ্রীমন্মহাপ্রভু অন্তর্য্যামি-সূত্রে ছোট হরিদাসের আচার-ব্যবহার জানিতে পারিলেন। যে মনে মনে বা গোপনে পাপ করে, সে মিথ্যাচারী। নিজের দুর্ব্বলতার দরুণ পাপ করিলে তাহাকে Excuse করা যায়, কিন্তু জানিয়া

শুনিয়া পাপ করিলে excuse করা ত উচিত নয়ই, অধিকন্তু Capital Punishment হওয়া উচিত। শ্রীল জগন্নাথ দাস বাবাজী মহারাজের কপট শিষ্যনামধারীগুলি তাঁহার আজ্ঞা লঙ্ঘন করিয়া অধঃপতিত হইয়াছিল। বর্ত্তমান-কালে ছোট হরিদাসের অনুকরণকারীরা হয় মায়াবাদী, না হয় অধঃপতিত।

অপরাধযুক্ত অবস্থায় জড়জিহ্বায় অপ্রাকৃত কৃষ্ণনাম উচ্চারিত হয় না। "অতঃ শ্রীকৃষ্ণনামাদি ন ভবেদ্ গ্রাহ্যমিন্দ্রিয়ৈঃ। সেবোন্মুখে হি জিহ্বাদৌ স্বয়মেব স্ফুরত্যদঃ॥" (ভঃ রঃ সিঃ)। "প্রথমং নাম্নঃ শ্রবণং অন্তঃকরণশুদ্ধ্যর্থমপেক্ষ্যম্। শুদ্ধে চান্তঃকরণে রূপ-শ্রবণেন তদুদয়যোগ্যতা ভবতি।" (ভক্তিসন্দর্ভ ও ক্রমসন্দর্ভ-টীকা)। শ্রবণ কীর্ত্তন বাদ দিয়া নিজেই গুরু হইব, সাধন-পথটা ছাড়িয়া দিয়া সিদ্ধের ন্যায় আচরণ করিব—এ সকল পাষণ্ডতামাত্র। অপসাম্প্রদায়িকগণ শ্রীক্ষেত্রে হরিবাসরে একাদশীর দিনে জগন্নাথদেবের প্রসাদের নামে বেশী করিয়া অন্ন গ্রহণ করে। হরিবাসর পালন, ধাম-পরিক্রমণ ও সংখ্যা-নাম কীর্ত্তন অবশ্যই করিতে হইবে। আমরা সাধনরাজ্যের যত উচ্চ স্তরেই উঠি না কেন, কোন অবস্থাতেই ঐ সকল ভক্ত্যঙ্গ ছাড়িতে হইবে না। "মালা জপে শালা, মন্‌মে জপে ভাই"—প্রভৃতি নরকযাত্রী কপট ভণ্ড ব্যক্তিগণেরই উক্তি।

মহামহা-অধিকারী হইলেও কখনও নির্জ্জনে কোনও স্ত্রীলোকের সহিত অষ্টাঙ্গ মৈথুনের কোন একটিও করিবেন না। "মাত্রা স্বস্রা দুহিত্রা বা ন বিবিক্তাসনো ভবেৎ। বলবানিন্দ্রিয়গ্রামো বিদ্বাংসমপি কর্ষতি॥ (ভাঃ ৯।১৯।১৭, মনুসং ২।২১৫)॥ মাতৃ-শব্দে বিমাতাকেও বুঝাইতে পারে। মহাপ্রভুর পথ পরিত্যাগ করিয়া তের প্রকার ব্যভিচারি অপসম্প্রদায় হইয়াছে। শ্রীল তোতারাম দাস বাবাজী মহারাজ উহাদের তালিকা দিয়াছেন। তোতারাম বাবাজী মহাশয় পশ্চিমদেশীয় লোক ছিলেন। সহর নবদ্বীপে (কুলিয়ায়) তাহার বড় আখড়া আছে। তাঁহার তীব্র শাসন ছিল। তাঁহার ইচ্ছা ছিল যে, নবদ্বীপে বসিয়া কেহ যেন ধর্ম্মের নামে ব্যভিচার না করে। তিনি বর্ত্তমান সহর-নবদ্বীপের অন্যতম প্রতিষ্ঠাতা ছিলেন। দেখিতে হইবে—শ্রীধামে যেন কোন প্রকার আত্মদ্রোহিতা না ঢুকিতে পারে। পরহিংসাই আত্মদ্রোহিতা। ধামে যেন কোন ভোগিলোকের বাস না হয়। কেবল হরিভজনকারী সদ্‌গৃহস্থ ও ত্যক্ত-গৃহদের স্থান এই অন্তর্দ্বীপে হইবে, অন্য কোন বহির্ম্মুখদের স্থান হইবে না। অন্তর্দ্বীপটি ব্রহ্মার আত্মনিবেদন-ক্ষেত্র। ব্রহ্মার হৃদয়েই বেদবাণী প্রকাশিত হইয়াছিল। ছোট হরিদাসের প্রকৃতির লোক এখানে থাকিতে পারিবে না। তাহাদের স্থান ধামে নহে,—গ্রামে। ধর্ম্মের নামে ব্যভিচার চলিতে থাকিলে ভগবদবতার বা ভক্তগণ তাহা রোধ করেন। ছোট হরিদাসেরও দেহত্যাগের পরে মঙ্গল হইয়াছিল, কিন্তু তাহার অনুকরণকারীদের ত্রিবেণীর জলে নিমজ্জন হইতে আর কখনও উঠিতে হইবে না।

আমাদের পূর্ব্ব পূর্ব্ব গুরুবর্গ ষড়্‌গোস্বামী প্রভু বৃন্দাবনের লুপ্ততীর্থ উদ্ধার এবং তথায় থাকিয়া শাস্ত্রগ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। তাঁহারা বিভিন্ন সময়ে ব্রজের দ্বাদশবনে বাস করিয়া কৃষ্ণলীলা শ্রবণ-কীর্ত্তন-স্মরণাদি করিতেন। নবধা ভক্তির পীঠস্বরূপ শ্রীনবদ্বীপের প্রতি দ্বীপে পুনঃ পুনঃ শ্রবণ-কীর্ত্তনাদি নবধা ভক্তি যাজন করিতে হইবে। এই নবধা ভক্তি যাজন চলচ্চক্রের ন্যায় নিরন্তর অনুষ্ঠিত হইলে কৃষ্ণপদারবিন্দের অবিস্মৃতির উদয় হইবে।

একমাত্র অচ্যুতানন্দ প্রভু ব্যতীত শ্রীল অদ্বৈত প্রভুর অবশিষ্ট পুত্রগণ সকলেই ন্যূনাধিক অবৈষ্ণব ছিলেন। ঐ বংশের রাধামোহন গোস্বামী ভট্টাচার্য্য বৈষ্ণবধর্ম্ম উচ্ছেদ করিবার চেষ্টা করিয়াছেন। অদ্বৈত-সন্তানগণের অভিমান হইয়াছিল—আমরা মহাবিষ্ণু অদ্বৈতাচার্য্যের বংশ।

এই শ্রীমায়াপুর-যোগপীঠ সকলের আত্ম-নিবেদন ক্ষেত্র। এস্থানটি মহাপ্রভুর জন্মস্থান ও অভিন্ন-মথুরাপুরী। আমাদের মহাপ্রভু কাঙ্গালের ঠাকুর। আমার শ্রীগুরুপাদপদ্ম পরম নিরপেক্ষ ও পরমনিষ্কিঞ্চনের সর্ব্বোত্তম আদর্শ ছিলেন। তিনি কোনও ধনী ব্যক্তির তোষামোদকারী ছিলেন না। তাঁহার সেবক-সূত্রে আমিও বিশেষ কাঙ্গাল। ভগবদ্ভক্তগণ কখনও ধনীর দ্বারে বিষয় সংগ্রহের জন্য কাঙ্গাল হন না।

নামাপরাধীর শিষ্যেরা ব্যভিচারী ও অপরাধী হইয়া যাইবে। তাহারা বৈষ্ণবের সহিত বিদ্বেষ করিয়া সর্প, শৃগাল ও শূকর যোনি লাভ করিবে। কলিকাতায় ও সহর নবদ্বীপে অনেক মিছাভক্তির দৃষ্টান্ত পাইবেন। কর্ম্মী, জ্ঞানী ও মিছাভক্ত—ইহারা দুঃসঙ্গ। ইহাদিগের সঙ্গ পরিত্যাগ করিতে বলিলে আদৌ পরচর্চ্চা হয় না। প্রাকৃত সহজিয়াদিগের সহিত বিষয়গন্ধযুক্ত দ্রব্যাদির আদান প্রদান করিলে হরিভজন খর্ব্ব হইবে। তোতাপাখীর বুলির মত হরিনামাক্ষর উচ্চারণ করিলে বহু জন্মেও কোন সুবিধা হইবে না। যাহারা আচার্য্যদেবকে বরণ করিবে না, তাহারা চিরতরে অমঙ্গলের গর্ত্তে পড়িয়া যাইবে। দুঃসঙ্গ পরিত্যাগপূর্ব্বক সৎসঙ্গ গ্রহণীয়। যোষিৎ-সঙ্গীর কোন কথাই শুনিতে হইবে না। যোষিৎসঙ্গী ও অভক্তের কোন ও সদ্‌গুণ থাকিতে পারে না। যাবতীয় সদ্‌গুণ হরিভক্তকেই আশ্রয় করে।

যাহারা সচ্চিদানন্দ ভগবান্ অধোক্ষজের কথা স্বীকার বা শ্রবণ কীর্ত্তন করে না, তাহাদের মঙ্গল হইবে না। মৎসরতার দ্বারা হরি-সেবা হয় না। জগতে তথাকথিত পরোপকারী ব্যক্তির কার্য্যও প্রশংসনীয় নহে। তাহাদের দয়া—"গরু মেরে জুতা দান"। কিন্তু ভগবদ্ভক্তের কোন প্রকার সিদ্ধান্তবিরোধ ও অমঙ্গল হয় না। অভক্ত অসৎ বলিয়া হরিভক্তির ও হরিভক্তের বিদ্বেষী। অভক্ত পরমার্থী নহে। সে প্রাকৃত অর্থী। অভক্ত স্মার্ত্ত নানা দেবদেবীর পূজা করিয়া তাহাদের নিকট হইতে ফল আদায় করে। পঞ্চোপাসক পাষণ্ডী হিন্দু কাজীর নিকট মহাপ্রভুর বিরুদ্ধে অভিযোগ করিত। মহাত্মা চাঁদকাজী তাঁহার বংশধরগণকে হরিসঙ্কীর্ত্তনে বাধা-প্রদানে নিষেধাজ্ঞা দান করিয়া গিয়াছেন। অনর্থ থাকিতে—নাম ও নামীতে ভেদবুদ্ধি অর্থাৎ এক কথায় নামাপরাধ থাকিতে হরিভজন হইবে না।

বহির্ম্মুখ সম্প্রদায় শ্রীমদ্ভাগবতের বিরোধী। শ্রীমদ্ভাগবত-বাণী নির্ভীকভাবে কীর্ত্তন করিলে ভারতের বহুলোক বিরুদ্ধ হইয়া পড়িবে। হরিভক্তির কথাই আমাদের আলোচ্য ও প্রচার্য্য। হরিভক্তি ব্যতীত পঞ্চোপাসনার কথায় লোক 'পাষণ্ডী হিন্দু' হইয়া পড়িতেছে। হরিভক্তির কথা প্রবল হইলে সকল দিকেই সুবিধা হইবে। সকলেই হরিকথা আলোচনা ও প্রচার করুন। বহির্ম্মুখ দেবতা, মানুষ, পশু ও পক্ষী কেহই হরিভজন করে না। নাস্তিক ভোগীদের বিচার—'যাবজ্জীবেৎ সুখং জীবেৎ, ঋণং কৃত্বা ঘৃতং পিবেৎ।' অর্থীরা কৃষ্ণ ভজন করে না। পরমার্থীরাই হরিভজন করেন। শ্রীমন্মহাপ্রভু প্রত্যেক ভক্তকে প্রচারক-রূপে turn করিয়াছিলেন। তিনি নিজে ও সকলে মিলিয়া হরিনাম প্রচার করিয়াছিলেন। শ্রীল নিত্যানন্দ প্রভু বহির্ম্মুখবংশ বৃদ্ধি করিবার জন্য বাঙ্গালাদেশে আসেন নাই। শ্রীমন্মমহাপ্রভু কিরূপ সুন্দর প্রচার প্রণালী অবলম্বন করিয়াছিলেন! পশ্চিমদেশে শ্রীরূপ-সনাতনকে, বঙ্গদেশে শ্রীঅদ্বৈত ও শ্রীনিত্যানন্দ প্রভুকে পাঠাইয়াছিলেন শ্রীহরিনাম-প্রেম প্রদান করিবার জন্য। তিনি নিজে দক্ষিণদেশের গৃহে গৃহে হরিনাম প্রচার করিয়াছিলেন।

চতুর্ব্বর্গকামী নিশ্চয়ই অভক্ত। যাহারা শ্রীচৈতন্য-নিত্যানন্দরূপ সূর্য্যচন্দ্রের আলোক সহ্য করিতে পারে না, তাহারা উলুক হইয়া জন্মগ্রহণ করিবে। যাহারা হরিভজনে বাধা দিবে, তাহারা ক্রমশঃ অধঃপতিত হইবে। অভক্তেরা পাষণ্ডিতাকে হিন্দুধর্ম্ম বলিয়া চালাইতেছে। যাহারা নাম-প্রেম প্রচার-কার্য্যে বাধা দিবে, তাহাদের ভোগবুদ্ধি বৃদ্ধি হইয়া মৃত্যু-যন্ত্রণা ভোগ করিতে হইবে। যিনি ভক্ত, সাধু বা বৈষ্ণব, তিনি প্রকৃত দয়ালু; বাদবাকী সকলই নির্দ্দয় বা নিষ্ঠুর। সকলেই শ্রীমায়াপুর-শশধর, সীমন্ত-বিজয়, গোদ্রুমবিহারী, মধ্যদ্বীপলীলাশ্রয়, কোলদ্বীপপতি, ঋতুদ্বীপ-মহেশ্বর, জহ্নু-মোদদ্রুম-রুদ্রদ্বীপের ঈশ্বর শ্রীমন্মহাপ্রভুর কথা প্রচুরভাবে আলোচনা করুন। নৃসিংহদেবের মাহাত্ম্য কীর্ত্তন করুন। নবদ্বীপে নয়প্রকার ভক্ত্যঙ্গ-যাজনকারী নিত্যসেবকগণের আনুগত্যে নববিধা ভক্তির যাজন করুন। এই অন্তর্দ্বীপ বলিমহারাজের আত্মনিবেদন-ক্ষেত্র ও ব্রহ্মার দিব্যজ্ঞান-লাভের স্থান।

শ্রীচৈতন্যদেব এই মায়াপুরে আবির্ভূত হইয়া নববিধা ভক্তির কথা বলিয়াছিলেন। কেবলমাত্র হরিকথার শ্রবণ-কীর্ত্তনালোচনতেই জীবমাত্রেরই নিশ্চয়ই নিত্যমঙ্গল হইবে। নববিধা ভক্তির মধ্যে আত্মনিবেদনপূর্ব্বক শ্রবণ-কীর্ত্তনের সাহায্যেই ভক্ত্যঙ্গ অন্যান্য অনুষ্ঠেয়। অনর্থনিবৃত্তি হইলে শ্রীনামের মাধুর্য্যাস্বাদন হয়। কীর্ত্তনপ্রভাবেই স্মরণের উদয় হয়। "হে হরে মাধুর্য্যগুণে হরি' লবে নেত্রমনে, মোহন মূরতি দরশাই" ইত্যাদি বিচার স্বয়ংস্ফূর্ত্তি হয়। বদ্ধাবস্থায় সিদ্ধের অনুকরণ করিতে নাই। আগে সাধন হউক—আগে কাঁচা চাউল সিদ্ধ হউক, তত্ত্বজ্ঞানাভাব দূর হউক, ক্রিয়াদাক্ষ্যের বাহাদুরীর গরমভাব (অহঙ্কার) চলিয়া যাউক, তারপর সিদ্ধ অন্নই (নির্ম্মল আত্মাই) কৃষ্ণসেবায় আপনা হইতেই উপায়ন হইবে। "নৈতৎ সমাচরেজ্জাতু মনসাপি হ্যনীশ্বরঃ। বিনশ্যত্যাচরন্মৌঢ্যাদ্ যথাহরুদ্রোহব্ধিজং বিষম্। (ভাঃ ১০।৩৩।৩০)॥ রুদ্র না হইয়া বিষ পান করিলে যেরূপ আত্মবিনাশ হয়, তদ্রূপ বদ্ধ ও অনধিকারী অবস্থায় মুক্ত ভাগবত পরমহংসগণের আলোচ্য রাসলীলাদি শ্রবণ-কীর্ত্তন বা স্মরণ করিলে সর্ব্বনাশ হইবে। আবার মুক্তভূমিকায় অবস্থিত হইয়াও যদি রাসলীলা বাদ দেওয়া যায়, তাহা হইলেও সর্ব্বনাশ অর্থাৎ বদ্ধ বা অনর্থযুক্ত-অবস্থায় বিচ্যুতিলাভ হইবে। এখন আমি যদি দণ্ড বা বেষমাত্র গ্রহণ করিয়া নিজেকে গুরু বা নমস্য মনে করি, তাহা হইলে আমি অভক্ত মায়াবাদী হইয়া পড়িলাম। মায়াবাদীদের বিচার "দণ্ডগ্রহণমাত্রেণ নরো নারায়ণো ভবেৎ।" অনর্থমুক্ত হইয়া রাধাকৃষ্ণেরই গীতি কীর্ত্তন করিতে হইবে। বাস্তবগুরু অন্যকে শিষ্যজ্ঞান করেন না। শিষ্যকে গুরু করিতে না পারিলে সুবিধা হয় না। নিজেই নিজের মনে 'গুরু গুরু' করিলে অর্থাৎ 'হাম্‌বড়া' ভাব পোষণ করিলে গুড়্‌গুড়ে-নদীতেই স্নান হইবে। কিন্তু গঙ্গাস্নান হইবে না। অর্থাৎ অন্তরের মলিনতা বা অনর্থের নিবৃত্তি হইবে না। লঘু ব্যক্তি হরিভজনরহিত হইয়া নিজকে গুরু বলিয়া জাহির করিতে গিয়া বলে—'আমি গুরু, অতএব আমায় নমস্কুরু।' অর্দ্ধোদয়যোগে গঙ্গাস্নানাদি ভক্তের নিকট তুচ্ছ। রজোগুণ বৃদ্ধি হইলে ব্রহ্মার অনুকরণে জীব বংশবৃদ্ধি করে। আবার জীবের বহির্ম্মুখতা বেশী পরিমানে বৃদ্ধি হইলে শিব তাহাদিগকে তমোগুণাচ্ছন্ন জানিয়া সংহার বা নির্ব্বিশেষগতি প্রদান করেন। শিবের কার্য্য মঙ্গলময়। কাজেই তিনি বিনাশকার্য্যদ্বারা ভগবদ্বিমুখতা বা গুর্ব্ববজ্ঞারূপ অপরাধ অধিকপরিমাণে বাড়িবার সুযোগ প্রদান করেন না। গুরুতে মনুষ্যবুদ্ধি থাকিলে গুরুপদাশ্রয় হয় না। কিন্তু শাস্ত্র তারস্বরে নির্দ্দেশ করিয়াছেন—"আদৌ গুরুপদাশ্রয়স্ততঃ কৃষ্ণদীক্ষাদি-শিক্ষণম্। বিশ্রম্ভেণ গুরোঃ সেবা সাধুবর্ত্মানুবর্ত্তনম্॥

যাহা হইতে ইন্দ্রিয়জ্ঞানাতীত বা অধোক্ষজ শ্রীকৃষ্ণে শ্রবণাদি-লক্ষণা ফলাভিসন্ধানরহিতা ঐকান্তিকী স্বাভাবিকী নিরপেক্ষা ভক্তি হয়, তাহাই মানবগণের সর্ব্বশ্রেষ্ঠ ধর্ম্ম। সেই ভক্তিবলে অনর্থ উপশান্ত হইয়া আত্মা সম্যগ্‌রূপে প্রসন্নতা লাভ করে। শ্রীকৃষ্ণ অধোক্ষজ বস্তু। জড় ইন্দ্রিয়ভোগ্য ব্যাপারদ্বারা বা মিছা ভক্তি দ্বারা সেই অধোক্ষজ ভগবান্‌কে প্রীত করা যায় না। অন্তরে ও বাহিরে সমান হইয়া হরিভজন না করিলে অধোক্ষজ বিষ্ণুর কৃপা পাওয়া যাইবে না। বাহিরে এই স্থূল শরীরের উপর কারচুপি বা সাজসজ্জা করা নিজের ভোগ মাত্র, তাহা কখনও ভগবানের সেবা নহে। মনের ধর্ম্ম—সঙ্কল্প ও বিকল্প। ঐ মনোধর্ম্মে অবস্থিত হইয়া যাহা কিছু করা যায় তাহা আত্মধর্ম্ম ভক্তি নহে। কৃষ্ণ জড়জগতের চিন্তা ও বিচারে আবদ্ধ জীবকে কখনও নিজেকেভোগ করিতে দেন না। কৃষ্ণ কখনও ভোগ্যবস্তু নহেন, তিনি নিত্য সেব্য-বস্তু।

এই সংসারে মনুষ্যজাতির মধ্যে যত বড় বড় কথা আছে, ভগবদ্ভক্তগণ উহাদের কাণা কড়িরও মূল্য দেন না। যাহারা হরিভজন করিতে আসিয়া বহির্ম্মুখ জনসমাজের নিকট প্রতিষ্ঠা অর্জ্জন করিবার জন্য গণমতপোষণ করে, আপনাদিগকে 'বড়' মনে করে, অপরের উপর আধিপত্য করে এবং উত্তম বেষভূষার জন্য লালায়িত হয়, তাহারা দম্ভ করিয়া শরীরের পূজা করিতে পারে; কিন্তু হরিভজনের বিপরীত রাস্তায় চালিত হইয়া আত্মবিনাশ বরণ করে। প্রণমেদ্দণ্ডবদ্ভূমাবাশ্বচাণ্ডালগোখরম্'—ভাঃ ১১।২৯।১৬। বৈষ্ণব প্রত্যেক জীবকে কৃষ্ণের অধিষ্ঠান জানিয়া

জীবের স্বরূপ দর্শনে গুরুজ্ঞানে সম্মান করিয়া থাকেন। তিনি কখনও অহঙ্কারবিমূঢ় হইয়া 'হীন'-জ্ঞানে কোনও জীবকে অবজ্ঞা করেন না বা উদ্বেগ দেন না। যাহারা প্রাকৃত-অহঙ্কার-বিমূঢ়, তাহারা হরিভক্তের চরণে অপরাধী। তাহাদের অহমিকা থাকা অবধি হরিভজন হয় না। হরিভজন কাহাদের হয়? শ্রীরাধিকা ও তাঁহার দাসী গোপীগণ, কৃষ্ণের মাতা-পিতা, কৃষ্ণের সখাগণ, কৃষ্ণের দাস দাসীগণ ও ইঁহাদের সেবকগণেরই কৃষ্ণভজনে অধিকার আছে। কৃষ্ণ তাঁহাদের হস্তগত হইয়াছেন। মহাভাগবত জগতে ভেদ দর্শন করেন না, সর্ব্বত্রই তাঁহার গোলোকপ্রতীতি এবং সর্ব্বভূতে চিদ্‌বিলাসী ইষ্টদেবের দর্শন হয়। সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট বৈষ্ণব কাহারও দোষ দর্শন করেন না। মহাভাগবতের বিচারে—নিখিল বিশ্ব কৃষ্ণ-সেবায় ব্যস্ত, আর আমিই কেবল হরিভজন করিতেছি না—এইরূপ বিচার প্রবল হয়। অকিঞ্চন হরিভক্তের মধ্যে সর্ব্ব সদ্গুণ বিরাজিত; অপরদিকে রথের ন্যায় অভক্তের মন দশ ইন্দ্রিয়রূপ দশটি অশ্বের দ্বারা দশদিকে অর্থাৎ বাহিরের দিকে সর্ব্বক্ষণ আকৃষ্ট হইতেছে। ইন্দ্রিয়রূপ অশ্বগুলি সর্ব্বক্ষণ আমাদের মনোরথকে বাহিরের বস্তুর দিকে বলপূর্ব্বক আকর্ষণ করিতেছে। আমরা বিরূপের দ্বারা মোহগ্রস্ত হওয়ায় আমাদের আত্মরূপ অথবা শ্রীরূপাভিন্ন শ্রীগুরুপাদপদ্মের নখশোভার দর্শন হইতে বঞ্চিত হইয়াছি। অতএব শ্রীরূপ গোস্বামী প্রভুর পদনখশোভা দর্শন করিবার জন্য যোগ্যতা লাভ করা দরকার। শ্রীকৃষ্ণের পদনখশোভা ও শ্রীবার্ষভানবী দেবীর পদনখশোভা দর্শন করাই দরকার; নতুবা কখনও জগদ্দর্শন-স্পৃহা নিবৃত্ত হইবে না।

হরিবিমুখ কর্ম্মিগণ দুরাশাবশে ভোগে প্রমত্ত হয় এবং অন্ধ-কর্তৃক চালিত অন্ধের ন্যায় বিপন্ন হইয়া উরুদামে অথবা বিপুল বন্ধনে আবদ্ধ হইয়া পড়ে। ইন্দ্রিয় সকল যদি হৃষীকেশের সেবায় নিযুক্ত হয়, তাহা হইলেই সুবিধা হইবে। রূপ, রস, গন্ধ, শব্দ, স্পর্শ—ইহারা ভোগ্যা স্ত্রীর ন্যায় পুরুষাভিমানী হরিবিমুখ জীবকে সর্ব্বক্ষণ টানিতেছে। ভোগ্যবিষয়রূপ স্ত্রীলোকসকল থাকে থাকুক, কিন্তু আমার কর্ত্তব্যই হইতেছে, আমার মনকে সহস্র ঝাঁটা মারিতে মারিতে ঐ প্রকার বিষয়-ভোগ-কার্য্য হইতে নিরস্ত করা। সর্ব্বাগ্রে যোষিৎসঙ্গ বা ভোগ্যদর্শন বন্ধ করিতে হইবে। স্ত্রী বা পুরুষদেহধারী মানব-মাত্রেই—জীবমাত্রেই ভগবানের দাস-দাসী, আর আমি কি করিয়া তাহাদিগকে ভোগ করিতেছি! স্বয়ং কৃষ্ণভোগ্য হইয়া অপর কৃষ্ণভোগ্যকে ভোগ করা—তদুপরি প্রভুত্ব করা অসম্ভব ব্যাপার। সেইজন্য সর্ব্বপ্রথমে যাহারা এই বিপদকে আবাহন করে, তাহাদিগের সঙ্গ পরিত্যাগ করিলে শ্রীরাধাকৃষ্ণের পদনখশোভা দেখিতে পাইব। সেই পদনখশোভা দর্শন করাই চক্ষুর একমাত্র সার্থকতা।

শ্রীকৃষ্ণ বা তদ্‌বৈভব অবতারগণের, এমন কি তাঁহার পার্ষদগণের চিদ্দেহ কোন জীবভোগ্য নহে। অপ্রাকৃত কামদেবে ঘৃণ্য জড় কামুকতা কখনও আরোপিত হইতে পারে না। ভগবদ্দেহকে ভোগ করিবার দুর্ব্বুদ্ধি হইলে বা মূল আশ্রয় বিগ্রহকে উল্লঙ্ঘন করিয়া বিষয়-বিগ্রহকে সেবা করিবার পরিবর্ত্তে ভোগ করিবার যত্ন করিলে আত্ম-বিনাশ অনিবার্য্য। ত্রেতাযুগে রাবণের ভগিনী সূর্পণখা সীতাদেবীর সম্মুখে শ্রীরামচন্দ্রের প্রতি কামুকতা প্রকাশ করিলে এবং তৎকর্তৃক প্রত্যাখ্যাত হইয়া শ্রীরামসেবক লক্ষ্মণের নিকট কামজর্জ্জরিত হইয়া গমন করিলে, তিনি উহার নাক-কাণ কাটিয়া তদনুষ্ঠিত কর্ম্মের যোগ্যফল প্রদান করেন। শ্রীসীতাদেবী—একপত্নীব্রতধর ভগবান্ শ্রীরামচন্দ্রের স্বরূপশক্তি, নিত্যসঙ্গিনী ও সেবিকা, তাঁহাতে শ্রীরামচন্দ্রের প্রীতিবাঞ্ছারূপ নিত্যদাস্য প্রেম বর্ত্তমান। আর সূর্পণখা রাক্ষসী হইয়া সুন্দরী রূপসীর বেশধারণ করিয়া শ্রীরামচন্দ্রের সেবার পরিবর্ত্তে তাঁহাকে ভোগ করিতে গিয়াছিল; কিন্তু শ্রীলক্ষ্মণের নিকট উহার এই কপটতা ধরা পড়িল। তিনি উহার নাসাকর্ণ ছেদন করিয়া উহার যথার্থ স্বরূপ ধরাইয়া দিলেন। শ্রীগুরুপাদপদ্ম রামানুজ লক্ষ্মণের ন্যায় ধর্ম্মধ্বজী কপট গৌরভোগিগণের কপটতা ধরাইয়া দেন এবং তাহাদিগকে ইষ্টদেবের নিকট হইতে বহুদূরে নিক্ষেপ করেন।

অনুকরণ কার্য্যটা বাঁদ্‌রামি; উহা অতি জঘন্য ও অশ্লীল। বানর ও সাহেবের গল্পে বানরগণের অনুকরণ-প্রিয়তা জানিতে পারা যায়। 'অনুসরণ' কার্য্যটা—অন্যরূপ। কি কি ভাবে সেব্যের সেবা করিতে হইবে, তাহা

বুঝিয়া লইয়া সেবা করার নাম 'অনুসরণ'। গোপালদাস নামক একব্যক্তি শ্রীল গৌরকিশোর দাস বাবাজী মহারাজের অনুকরণ করিয়া নিজের সর্ব্বনাশ ঘটাইয়াছিল। সুরেশচন্দ্র ভট্টাচার্য্য লোকের নিকট একজন বড় ভাগবত পাঠক হইয়া পড়িয়াছিলেন। তিনি পয়সা লইয়া ভাগবত পাঠ করিতেন। শ্রীল বাবাজী মহারাজের নিকট পাঠ করিলে অধিক প্রতিষ্ঠা হইবে ভাবিয়া তিনি মাঝে মাঝে শ্রীল বাবাজী মহারাজকে ভাগবত পাঠ শুনাইতে আসিতেন। তিনি এমনই পাষণ্ড ও বৈষ্ণব অপরাধী হইয়া পড়িয়াছিলেন যে, তিনি একদিন শ্রীল বাবাজী মহারাজের ব্যবহৃত জলে নিজের পদধৌত করিয়াছিলেন। শ্রীল বাবাজী মহারাজ সেই জলপাত্র হইতে জল পান করিয়াছিলেন। কিছুদিনের মধ্যেই ঐ ব্যক্তির সর্ব্বনাশ হয়। অনুকরণকারীদের নরকগমন অবশ্যম্ভাবী। অনুকরণে অসুবিধা, কেবল অনুসরণেই সুবিধা হইবে। সহজিয়াগণ নিজকে 'সবজান্তা' মনে করে, কিন্তু সেটা বড় হাস্যাস্পদ ব্যাপার। ক্ষুদ্র মায়াগ্রস্ত জীবের Puppy brain ( মস্তিষ্ক ) আর কতটুকু! ইহ জগতের যোগী, তপস্বী অথবা স্বর্গের দেবতা হইতেও, এমন কি নারায়ণের ভক্ত হইতেও শ্রীগুরুপাদপদ্ম বড় বস্তু; তাঁহার উপর গুরুগিরির উপদেশ চালাইতে হইবে না। শ্রীগুরুপাদপদ্মের সেবকগণও ঢের বড় বস্তু। তাঁহাদিগের সেবা-প্রণালী কেহই বুঝিতে পারিবে না। সহজিয়াগণের দুইটি প্রধান লক্ষণ দেখা যায়—(১) ভগবান্‌কে জড় জগতের অন্তর্গত অক্ষজ তত্ত্ব মনে করা এবং (২) নিজকে বৈষ্ণব মনে করা ও বৈষ্ণবকে নিজের সমান মনে করা। উহারা নিজে গুরু সাজিবার জন্য ব্যস্ত হইয়া পড়ে এবং নিজেকে পূজ্য মনে করিয়া এইরূপ ভাব পোষণ করিয়া থাকে—"আমিই গুরু, আমাকে নমস্কুরু'। কিন্তু মহাজনগণ বলিয়াছেন—"আমি ত' বৈষ্ণব এ বুদ্ধি হইলে অমানী না হব আমি। প্রতিষ্ঠাশা আসি' হৃদয় দূষিবে হইব নিরয়গামী।" শ্রীমন্মহাপ্রভু শুদ্ধভক্তের পরিচয়ে বলিয়াছেন—নিজেকে 'বৈষ্ণব' মনে করা বৈষ্ণবতা নহে; ভগবদ্ভক্তগণের দাসানুদাস হওয়াই বৈষ্ণবতা। 'নাহং বিপ্রো'···ইত্যাদি। বৈষ্ণবের নিকট দৈন্যপ্রার্থনা ও আত্মনিবেদন করিতে হইবে। সম্বন্ধজ্ঞানের সহিত হরিভজন করিতে হইবে। বৈষ্ণবের অনুকরণ না করিয়া বৈষ্ণবের সদাচার গ্রহণ করিতে হইবে। নিজের জন্য রসুই করিয়া খাইব—এরূপ মনে করা কোন বৈষ্ণব-সেবকের উচিত নয়, বৈষ্ণবদিগের জন্য রন্ধন করিতে হইবে। অজ্ঞানবশতঃ বা অহমিকাহেতু নিজেকে গুরুবুদ্ধি করিলে মহাপরাধ হইবে। নিজের জন্য অন্যের সেবা গ্রহণ করা কর্ত্তব্য নয়। শ্রীমন্মহাপ্রভু বৈরাগীর কর্ত্তব্য সম্বন্ধে বলিয়াছেন—"বৈরাগী হঞা যেবা করে পরাপেক্ষা। কার্য্যসিদ্ধি নহে, কৃষ্ণ করেন উপেক্ষা॥ বৈরাগী হঞা করে জিহ্বার লালস। পরমার্থ যায়, আর হয় রসের বশ॥ বৈরাগীর কৃত্য—সদা নাম-সঙ্কীর্ত্তন। শাক-পত্র-ফলমূলে-উদরভরণ॥ ( চৈঃ চঃ অন্ত্য ৬।২২৪—২২৬ )।

হরিভজন করিলেই বৈরাগ্য আপনি আসিবে। কৃত্রিমভাবে বৈরাগ্য করিবার কোন আবশ্যকতা নাই। বৈরাগীর উচিত মাধুকরী ভিক্ষা দ্বারা জীবন নির্ব্বাহ করা। "ন নির্ব্বিণ্ণো নাতিসক্তো ভক্তিযোগোঽস্য সিদ্ধিদঃ।" অতি বৈরাগী বা অতি ভোগী কখনও কৃষ্ণসেবক নহে। প্রকৃত বৈষ্ণবগৃহস্থগণও গুরুস্থানীয়। গৃহস্থ ভক্তের নাম করিয়া জাতিগোস্বামিগিরি চালান' উচিত নহে। মহাভাগবতের অবস্থা না হওয়া পর্য্যন্ত উহার অনুকরণ করা অত্যন্ত বিপজ্জনক। মহাভাগবতের ক্রিয়া-কলাপ অক্ষজ জ্ঞানে মাপিতে নাই। শ্রীল গৌরকিশোরদাস বাবাজী মহরাজ বলিতেন—"জাতিগোস্বামী বৈষ্ণব নয়।" 'আমি গুরু'—ইহা যে বলিবে, সে কখনও 'বৈষ্ণব' হইতে পারে না। আবার বৈষ্ণব গুরুর কার্য্য না করিলেও সর্ব্বনাশ হইবে। 'মহাভাগবতের অনুকরণ করা' অর্থ নিজের সর্ব্বনাশ বরণ। সাধকগণের মধ্যে কনিষ্ঠাধিকারিগণ মধ্যমাধিকারীর এবং মধ্যমাধিকারিগণ মহাভাগবতের অনুসরণ করিবে—সেবা করিবে।

প্রাকৃত সহজিয়ারা নিজদিগকে রূপানুগ বলিয়া জাহির করিতে চায়। কিন্তু শ্রীজীব গোস্বামিপ্রভুকে অবহেলা করিয়া এবং তাঁহার বিরুদ্ধে কল্পিত গল্প সৃষ্টি করিয়া নরকগামী হয়। শ্রীরূপগোস্বামীপ্রভুর আদেশ—"অত্যাহারঃ

প্রয়াসশ্চ প্রজল্পো নিয়মাগ্রহঃ। জনসঙ্গশ্চ লৌল্যঞ্চ ষড়্ভির্ভক্তির্বিনশ্যতি ॥ এই সমস্ত আচার পালন না করিলে নিশ্চয়ই হরিভক্তি লোপ পাইবে। হরিভক্ত অতি দুর্ল্লভ। বৈষ্ণবের কাচ কাচা পাষণ্ডলোকদিগকে যাহারা খাওয়ায়, তাহাদের নরকগমন হয়। ভৃতক অধ্যাপকেরা ও জাতিগোস্বামীরা পয়সা লইয়া গুরুর কার্য্য করে, ঠাকুর দেখাইয়া পয়সা লয়, পয়সা লইয়া ভাগবত পাঠ করে, মাহিনা লইয়া পুজা করে—এ সকল গুরুব্রুব ব্রাহ্মণ-নামধারী পতিত দেবলগণ ধর্ম্মকর্ম্মের নাম লইয়া যে নিজের সংসারপালন করে, তাহা অতি গর্হিত নিরয়-প্রাপক। স্মৃতিশাস্ত্রে ভৃতক অধ্যাপক ও পাষণ্ডগণকে খাওয়ান নিষিদ্ধ। ভৃতক কেবল নিজের বুঝ বুঝিয়া থাকে। সে অপাংক্তেয় দেবল ও পতিত। বেদপাঠবর্জ্জিত বিষ্ণুভক্তিরহিত দ্বিজের জীবিতাবস্থাতেই সবংশে শূদ্রত্ব-প্রাপ্তি হয়। বেদপাঠ-হীন হরিবিমুখ ভৃতক দ্বিজের পুত্রপৌত্রাদির উপনয়ন শাস্ত্রে নিষিদ্ধ হইয়াছে। "যোঽনধীত্য দ্বিজো বেদমন্যত্র কুরুতে শ্রমম্। স জীবন্নেব শূদ্রত্বমাশু গচ্ছতি সান্বয়ঃ॥ (মনু ২।১৬৮)॥ যাহারা নিজেরা "খাব-দাব থাক্‌ব" বিচার করিতেছে, তাহারা প্রাকৃত সহজিয়া। জাত্‌গোসাঞি কিছুতেই হরিভক্ত নয়। যাঁহারা সদ্‌গুরু-পদাশ্রিত ও বিষ্ণুপূজাপর, তাঁহারাই বৈষ্ণব। দীক্ষিত হইয়া বিষ্ণুপূজা না করিলে সর্ব্বনাশ উপস্থিত হইবে। অধোক্ষজের সেবাই হরিভক্তি। হরিভজনের নামে কপটতা করিলে মঙ্গল হইবে না। সত্য সত্য হরিভজন করা দরকার। গৃহব্রতধর্ম্ম থামান দরকার। গৃহমেধিগণ সমস্ত ইন্দ্রিয়গুলিকে পূর্ণমাত্রায় ভোগের প্রতি চালাইয়া থাকে। তাহা না করিয়া তাহাদের উচিত—নিজের সর্ব্বস্ব হরিসেবায় দিয়া তাহাতে আত্মনিয়োগ করা। গৃহস্থগণ মোটেই স্ত্রীসঙ্গ করিবে না। কিন্তু হরিভক্তগণ যখন সংসার করেন, তখন তাঁহারা যাহাতে সংসার ভক্তিময় হইয়া উঠে, তাহার জন্য সর্ব্বদা যত্ন করিবেন। হরিসেবার অর্থ—লম্পট লোকদিগকে কৃষ্ণভোগের ভাগ দেওয়া যাইবে না। শিশ্নোদর-পরায়ণ ব্যক্তিগণ বহির্ম্মুখ। "জিহ্বার লালসে যেই ইতি উতি ধায়। শিশ্নোদর-পরায়ণ কৃষ্ণ নাহি পায়।" ধনীর ঘরে প্রকৃত ঠাকুর পুজা হয় না, তাহা কেবল বিষয়। ধনীরা নিজেরা ভোক্তা সাজিয়া বসিয়া আছে—উত্তম খাদ্যদ্রব্য খাইবার জন্য। সেখানে ঠাকুরও নাই, সেবাও নাই। উদরপরায়ণ ভেকধারীরা ভাল ভাল খাবার আশায় বড়লোকের ঠাকুর বাড়ীতে পাতা পাতিয়া বসে। কোনও বিষয়ীর ঠাকুর বাড়ীতে অথবা গৃহব্রতের বাড়ীতে প্রসাদ খাইবার নামে দৌড়াইবে না। যাহারা দম্ভ করে, তাহারা হরিসেবা করে না। হরিসেবার জন্য যাহা মাধুকরী-ভিক্ষাদ্বারা সংগ্রহ করিয়াছ, তাহা ভগবান্‌কে নিবেদন করিয়া বহুলোককে বিলাইয়া দাও। যথার্থই নিজের ও অপরের মঙ্গল করা দরকার। হরিভজনের ছলনায় নাটকের অভিনয় করিলে কিছুতেই সুবিধা হইবে না। প্রাকৃত সহজিয়ারা সর্ব্বতোভাবে গর্হনীয়, তাহারা গুরুর উপরে গুরুগিরি করিবার জন্য ব্যস্ত। তাহারা বলে—শ্রীজীব-গোস্বামী তাঁহার লেখনীতে পারকীয়বাদ অস্বীকার এবং শ্রীরূপগোস্বামী প্রভুকে তৎফলে উল্লঙ্ঘন করিয়াছেন। ইহা পাষণ্ডগণের উক্তি। সহজিয়ারা অবৈষ্ণব থাকিয়াও অর্থ, পাণ্ডিত্য ও জড় যুক্তিদ্বারা নিজদিগকে ধনী-বৈষ্ণব, কুলীন-বৈষ্ণব, ভাবুক-বৈষ্ণব মনে করে। কিন্তু বৈষ্ণবের সেবকই যথার্থ বড়লোক, অন্যান্য সকলেই নীচ। **অর্থ, বিদ্যা অথবা স্বাস্থ্যযুক্ত ব্যক্তি কখনও হরিসেবা করিতে পারে না।** ধনী, বিদ্বান, কুলীন ও স্বাস্থ্যবান হইলেই ভগবদ্ভক্ত হইবে, এমন নয়। কামকামী পঞ্চোপাসক ব্যক্তি হরিসেবার ছলনা করিলেও উহা কখনও হরিভজন নহে। তাহারা দেবতার নিকট প্রার্থনা করে—'ধনং দেহি, জনং দেহি, যশো দেহি, দ্বিষো জহি' ইত্যাদি. অথবা' হে ভগবন্, আমাকে ইন্দ্রত্ব, ব্রহ্মত্ব প্রভৃতি পদ দাও'। দেবতা হওয়া বৈষ্ণবধর্ম্ম নহে। ব্রহ্মা বৈষ্ণব, তাঁহার অনুসরণ করা ভাল। ব্রহ্মার অনুসরণ করিয়া যদি ভক্তগোষ্ঠী বৃদ্ধি করা যায়, তাহা দূষণীয় নয়। বৈষ্ণবগণ সংসার করিয়া বৈষ্ণব পুত্র সংগ্রহ করেন। যাঁহারা গৃহস্থ হইয়া বৈষ্ণববংশ বৃদ্ধি না করিয়া বৈষ্ণবধর্ম্ম উৎসাদিত করিবেন, তাঁহারা ঘোর অসুবিধায় পড়িবেন। বহির্ম্মুখ অবস্থায় হরিনাম হয় না। অনুকরণ করিয়া নাম গ্রহণ করিলে সুবিধা হয় না। অধোক্ষজের সেবা বাদ দিয়া বা হরিগুরুবৈষ্ণব-সেবা বাদ দিয়া নাম গ্রহণ করা নামাপরাধ মাত্র।

নাম গ্রহণ করিয়া যদি সংসার চালাই অর্থাৎ অসৎসঙ্গ করি, তাহা হইলে নাম গ্রহণ করা হয় না। সংসার চালান অর্থাৎ আত্মেন্দ্রিয়প্রীতিবাঞ্ছা বা নিজের কামনা চরিতার্থ করা। হরিভজনের জন্য সব করা ভাল। একদিন শ্রীল গৌরকিশোরদাস বাবাজীমহারাজ মহাপ্রভুর শ্রীমন্দিরের সম্মুখে (যোগপীঠে) আসিয়া ধূলিবিলুণ্ঠিত হইয়া তিন-চারিবার সাষ্টাঙ্গ দণ্ডবৎ করিলেন। আজকালকার ন্যায় 'কুড়ুলে' দণ্ডবৎ করেন নাই। তাঁহার সঙ্গে একজন কুলিয়ার বাবাজী বেশধারী আসিয়াছিলেন। তিনি বাবাজী মহারাজের শ্রীঅঙ্গের ধূলা ঝাড়িয়া ফেলিতে-ছিলেন। শ্রীল বাবাজীমহারাজ ঐ ব্যক্তিকে বলিলেন—"আমি কি অপরাধ করিয়াছি যে, আমার গা হইতে ধামের ধূলি ঝাড়িয়া ফেলিয়া দিতেছেন? আমার কত ভাগ্যফলে—আমি অপ্রাকৃত ধামরজঃ অঙ্গে ধারণ করিবার সুযোগ পাইয়াছি, আর আপনি কি না ঐ চিন্ময় ধামরজঃকে সাধারণ ধূলি মনে করিয়া ফেলিয়া দিতেছেন!" "বাতাস ধামের ধূলা উড়াইয়া আমাদের নাসিকায় প্রবেশ করাইতেছেন—ইহাতে আমাদিগকে ভাগ্যবান্ মনে করিতে হইবে। এই ধূলা সাধারণ ধূলা নহে, ইহা চিন্ময় ধামরজঃ। এই চিন্ময়রজের কৃপা হইলে অন্তরের মলিনতা দূরীভূত হইবে।"

সাবধান! হরিভজন করিতে আসিয়া যেন কখনও স্ত্রী-পুরুষের সহিত নির্জ্জন আলাপ না হয়। কখনও মাতৃজাতীয় জীবের সঙ্গে গোপনে আলাপ করিবেন না। গোবিন্দ দর্শন করিতে গিয়া স্ত্রীলোক-দর্শন উচিত নয়। সর্ব্বক্ষণ কলিপঙ্ক হইতে সাবধান থাকিতে হইবে। 'নেশা চালাইবে ও কৃত্রিম ভজন চালাইবে'—ইহা ধর্ম্ম নহে। নেশা ছাড় ও ভজন কর। কপট লোকদিগের যাহা কিছু কার্য্য, সর্ব্বদাই মনোধর্ম্ম হইতেছে। Intellectualism এবং emotionalism প্রভৃতি ভক্তি নয়। চারি প্রকার সামগ্রীর সহিত স্থায়িভাব রতির মিলন না হইলে রস হয় না। বৈষ্ণব পাওয়া বড় কঠিন। মহাপ্রভু সমগ্র দক্ষিণ দেশে ভ্রমণ করিয়া একটীমাত্র প্রেমিকভক্ত পাইয়া-ছিলেন—তিনি রায় রামানন্দ। ভিতরে ও বাহিরে 'এক' হইতে পারিলে ভজন আরম্ভ হয়। ভিতরেও বাহিরে দুই-প্রকার অবস্থা যতক্ষণ থাকিবে, ততক্ষণ কৃষ্ণভজন আরম্ভ হইবে না।

শুধু মালা টানিলে সুবিধা হইবে না—মহাভাগবতের অনুকরণ করিলে অমঙ্গল হইবে। যদি মহতের সঙ্গ না করিয়া সঙ্কীর্ণ ভক্তিহীন ব্যক্তির সঙ্গ করি, তাহা হইলে পরজন্মে ছুঁচোর ঘরে জন্ম গ্রহণ করিতে হইবে। মহাভাগবতের অনুকরণ ও তাঁহার ন্যায় পরম ভক্ত বলিয়া প্রতিষ্ঠা অর্জ্জন করিবার দুস্পৃহা পরিত্যাগ করিয়া আগে কনিষ্ঠ ভাগবতের অনুসরণ করা যাউক। মনুষ্যের মধ্যে প্রাধান্য লাভ করিবার যত্ন করিলে এই হরিভজনের দেহটীকে মৃত্যুর পর শৃগালেরা আনন্দের সহিত ভক্ষণ করিবে। মহাগবতের প্রতিষ্ঠা লাভের অনুকরণ না করিয়া এককোটি মনুষ্য জন্ম সর্ব্বাগ্রে কনিষ্ঠ ভাগবতের আনুগত্যে কাটুক। 'আমি বলিব এবং অপরে শুনিবে' অর্থাৎ 'আমি বক্তা ও অপরে শ্রোতা' এই অভিমান কপটতামাত্র। 'আমি এখানে কি বলিব, তাহা ভাবিয়া স্থির করিয়া আসি নাই। আপনাদিগকে দেখিলে আমার মনে কৃষ্ণ যাহা বলান, তাহা বলি। বৈষ্ণবদাসানুদাস হইবার ভাগ্য কবে হইবে? যাঁহারা প্রসিদ্ধ, শুদ্ধ ও অন্তরঙ্গ বৈষ্ণব, তাঁহাদের সেবা করা আবশ্যক। যাঁহারা ভবিষ্যতে সৎপথ গ্রহণ করিবেন, তাঁহাদের সেবা কর্ত্তব্য। শ্রীগুরুপাদপদ্ম হইতে গুরুসেবককে 'প্রভু' বলিবার শিক্ষা পাইয়াছি। গুরুভ্রাতৃবর্গকে 'বাবু' বলিতে শিখি নাই। এক পাষণ্ড শ্রীল বাবাজীমহারাজের অনুগত বলিয়া অভিমান করিত এবং সম্মুখে থালা রাখিয়া শ্রীচৈতন্যচরিতামৃত পাঠ করিত। তাঁহার ব্যাকরণ পড়িতে ইচ্ছা হইয়াছিল। তচ্ছ্রবণে শ্রীল বাবাজী-মহারাজ ক্রোধে উদ্দীপ্ত হইয়া 'তাহার নরকগমন হইবে' বলিয়াছিলেন।

স্ত্রী, শূদ্র, হূন, শবরাদি পাপজীব ও পক্ষ্যাদি তির্য্যক্ জাতিগণও যখন অদ্ভুতক্রম (ভগবান্ শ্রীত্রিবিক্রম বা উরুক্রম)-পরায়ণ শুদ্ধভক্তগণের আচরণানুসরণ শিক্ষাপ্রাপ্ত হইয়া (ভক্তিময় জীবন যাপন করিয়া) দুস্তরা দৈবী মায়া হইতে উদ্ধার লাভ করে, তখন শ্রৌতপন্থী ব্যক্তিদিগের সম্বন্ধে কথা কি? যাঁহারা অদ্ভুতক্রমপরায়ণ অর্থাৎ

ভগবদ্ভক্তের আচরণ অনুশীলন করেন, তাঁহারা তির্য্যগ্ যোনিতে উদ্ভূত হইলে ও যাঁহাদের চালচলন অন্যে কিছুতেই বুঝিতে পারে না, এমন দুর্জ্ঞেয়-চরিত্র ভক্তগণের কৃপায় তাঁহারাও দৈবী মায়ার নাট্য বুঝিতে ও জানিতে পারেন। আমরা যদি ভক্তদের চরিত্র সেবোন্মুখ হইয়া দেখিবার সুযোগ পাই, তাহা হইলে আমাদের কৃষ্ণেতর বিষয়ে আর বাসনা থাকে না। অক্ষজ জ্ঞানে মাপা ধর্ম্মটা জীবের অসুবিধা ঘটায়। কিন্তু মাপাধর্ম্মটার সুষ্ঠুতা হয় তখন, যখন শুদ্ধভক্তের ব্যবহার আমরা নিজের ভ্রান্ত ধারনায় বুঝিতে চেষ্টা করি। ভক্তের বাহ্য আচরণে তাঁহাকে সকল সময় ধরা যায় না। ভগবানের সেবায় প্রবেশ করিবার পথে যদি কাহারও পূর্ব্বাভ্যাস-বশতঃ মাদক দ্রব্যাদি ব্যবহাররূপ অসুবিধা থাকে, তাহা শীঘ্রই সাধুসঙ্গ ফলে ও তৎসেবা-প্রভাবে কদভ্যাস দূর হইবে—সূর্য্যোদয়ে কুয়াসার ন্যায়। যদি কেহ সত্যসত্যই সেবাপ্রাণ হয়, তাহাহইলে যদি পূর্ব্বাভ্যাসবশতঃ দ্যূত, পান, স্ত্রী, সূনা ও কনকাদি কলিপঞ্চক ব্যবহার জনিত দোষ দেখিতে পাওয়া যায়, তাহাতে এইরূপ বুঝিতে হইবে না যে, ঐরূপ অনর্থরাশি তাঁহার চিরকালই থাকিবে।

হরিভজনের কথা শুনিয়াও ইচ্ছাপূর্ব্বক ভোগ চালাইব, ইহা পাষণ্ড ভোগীদিগের বিচার; কিন্তু কোমলশ্রদ্ধ প্রবর্ত্তক বা সাধকের পক্ষে প্রথম প্রথম কিছু অনর্থ দৃষ্ট হইলেও তাঁহারা যে আপাত ইন্দ্রিয়তৃপ্তিকর কার্য্যকেই নিত্য-কর্ম্ম বলিয়া গ্রহণ করেন, বাস্তবিক তাহা নহে। 'আমার কথায় যাঁহাদের শ্রদ্ধা হইয়াছে, তাহাদের ঐ ইতর চেষ্টা-রূপ দ্যূত পানাদি সঙ্গটা নিশ্চয়ই ক্রমে ক্রমে দূর হইবে। (ভাগবত বাক্য)। "যাঁহার হৃদয়ে কৃষ্ণ বাস করেন, তাঁহার অন্য সকল কামনা নষ্ট হইয়া যায়। যেহেতু কৃষ্ণ কামদেব, সেই হেতু সমস্ত কামনা তাঁহারই সেবা করিবে, অন্যের সেবা করিবে না। যিনি কৃষ্ণকে হৃদয়ে ধারণ করিয়াছেন, তিনি ত' নিজে ভোগী নহেন যে, কামনাগুলি তাঁহারই সেবা করিবে?" সংসার করিবার প্রবৃত্তিগুলি যদি থামাইবার জন্য ব্যবস্থা না করা যায়, তাহা হইলে তৎফলে পুত্র, পিতা, পিতামহ, প্রপিতামহ, বৃদ্ধ প্রপিতামহ ইত্যাদিরূপে জীবকে জন্ম গ্রহণ করিয়া মৃত্যু বরণ করিতে হয়। এই জন্য ঐরূপ ইন্দ্রিয়-চালনাকে থামান দরকার। উহাদিগকে না থামাইলে সংসার-প্রবৃত্তি যাইবে না এবং দুঃখও দূর হইবে না। গৃহব্রত ব্যক্তিরা জানে না যে, বিষ্ণুই একমার্থ স্বার্থগতি।" আমরা বৈষ্ণবের জীবনযাত্রার রাস্তাটী যখন অনুসরণ করি না, তখন আমাদের ইন্দ্রিয়গুলি অসৎ পথে চলে, তখন আমরা বুঝি না যে, আমাদের সমস্ত ইন্দ্রিয়ের মালিক একমাত্র বিষ্ণু। মনুষ্যদেহ হরিভজনের জন্য পাইয়াছি। এই দেহ-তরণীর দ্বারা গুরু-কর্ণধারের নিয়ামকত্বে ভবসিন্ধু পার হইয়া বিষ্ণুপাদপদ্ম লাভ করিতে পারি। কিন্তু তাহা না করিয়া ভবসিন্ধুতে ডুবিয়া মরিবার ব্যবস্থা করা বুদ্ধিমানের কার্য্য কি?

বৈষ্ণবদিগের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ হইলেন,—গুরুপাদপদ্ম। তাঁহার উপদেশ নিত্যকাল শ্রবণ করা দরকার। তাঁহার উপদেশ শ্রবণ না করিয়া কর্ম্ম করিলে, ভয়ঙ্কর দুঃখকে ডাকা হইবে। বৈষ্ণবের অনুকরণ করা বা অসৎসঙ্গ করা উচিত নয়। তাঁহাদের অনুসরণ করিতে হইবে। ভগবান্ যাঁহাদের হৃদয়ে বাস করেন, তাঁহারা বুঝিতে পারেন —ভক্ত কি করেন? ভক্ত ও অভক্ত, মুক্ত ও বদ্ধ, বা সিদ্ধ ও অসিদ্ধ, এক নয়। যেমন অসিদ্ধ চাউল খাওয়া চলে না; চাউল সিদ্ধ হইয়া জুড়াইলে খাওয়ার উপযুক্ত হয়, তদ্রূপ সিদ্ধভক্তগণের সঙ্গই সর্ব্বাপেক্ষা অধিক প্রয়োজনীয়। যিনি প্রকৃত বিষয়টি বুঝিয়াছেন, তিনি ভাল; যিনি উহা মোটেই বোঝেন নাই, তিনিও ভাল হইতে পারেন। কিন্তু যিনি মাঝরাস্তায় দাঁড়াইয়া আছেন, সীমা বা শেষগতি না জানিয়াই বলেন—'জানি', তিনি অসৎ ও দুর্ব্বুদ্ধিযুক্ত। বুঝিতে না-পারার দল বা কম বুঝ্‌দার ডেঁপো-দলের অসুবিধা আছে। সেইজন্য শাস্ত্র বলেন,—"হয় বুদ্ধিমান্ হও, নতুবা কমবুঝ্‌দার্ থাকিয়া বস্তুটি বুঝিবার যত্ন কর।" Phantasmagoria বা will-on-the wisp এর পশ্চাতে দৌড়াইতে গেলে শেষকালে প্রাণ বহির্গত হইবে। অতএব বাস্তব-সত্যের অনুসরণ করা আবশ্যক; তাহা হইলেই সংসার থামিয়া যাইবে, চতুর্ব্বর্গের প্রয়াস থাকিবে না এবং সমস্তই মঙ্গলময় হইয়া যাইবে অর্থাৎ পরম-মঙ্গল লাভ হইবে।

অক্ষজজ্ঞান দ্বারা কখনও বৈষ্ণবের চরিত্র বুঝা যায় না। "বৈষ্ণবের ক্রিয়ামুদ্রা বিজ্ঞে না বুঝয়।" (চৈঃ ভাঃ)। কুকুরশৃগালের খাদ্য জড় শরীরের প্রতি যিনি অধিক যত্নবান্, তিনি গরুর মধ্যে গাধা। শরীরের প্রতি মমতা—মূঢ়তা-মাত্র। "শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধনম্"—ইহা দেহাত্মবাদীর কথা। কেবল শরীরের যত্ন করিলে হরিভজন হয় না। শরীর একদিন না একদিন চলিয়া যাইবেই। শরীর থাকিতে থাকিতে অর্থাৎ মৃত্যুর পূর্ব্বেই শ্রেয়ঃ গ্রহণ করা আবশ্যক। দেহ থাকাকালে পরতত্ত্বকে অবগত হওয়াই শরীরের বাস্তব যত্ন। আকাশ, বাতাস, আগুন, জল, কাদা, মাটি প্রভৃতি আমাদের কিছু প্রকৃত সুবিধা করিয়া দিবে না।

যিনি নিজে হরিভজন করেন ও অন্যকে ভজন করিতে উপদেশ দেন, তিনিই আমাদের আত্মীয়। দ্বিতীয়াভিনিবিষ্ট অভক্ত ও শোকগ্রস্ত ব্যক্তি আমাদের কোনই মঙ্গল করিতে পারে না। প্রাকৃত সহজিয়াদের ধারণা—স্ত্রীলোকেরা বেশী ভক্ত, ধনী বেশী ভক্ত, পণ্ডিত ব্যক্তি বেশী ভক্ত; এ সকলই অভক্তিপর বিচার। 'ভৌম ইজ্যধীঃ'—কাঠ-পাথরকে পূজ্যবুদ্ধি করিলে মঙ্গল হইবে, অথবা ভোগের মধ্য দিয়াই সুবিধা করিয়া লইতে হইবে—এইরূপ বিচারই মূঢ়তা। জড়বিদ্যা অধিক হইলে হরিভজনের পরিবর্ত্তে বাধা উৎপাদনের পক্ষে শতকরা প্রায় শতভাগই সম্ভাবনা।

আধ্যক্ষিকের কোন কথাই এবং কোন উপদেশই গ্রহণ করিতে হইবে না। সৎকর্ম্মকাণ্ডও ছেলে-ভুলান কথা। পাপপুণ্য দুইই বন্ধন। পাপে লোহার খাঁচা ও পুণ্যে সোনার খাঁচায় অবস্থান হয়। খাঁচায় ঢুকিলে জীবের আর মঙ্গল হইবে কিরূপে? যাহারা নিজদিগকে বৈষ্ণব মনে করে, তাহারা 'গোখর'। বৈষ্ণব কি করেন, হরিভজন কিরূপ?—ইহা জানিবার চেষ্টা করাই জীবের মঙ্গলের রাস্তায় যাওয়া। বৈষ্ণবের জীবন-প্রণালীটা বিচারপূর্ব্বক অনুসরণ করিলে এবং 'আমি অধম' এরূপ ধারণাবিশিষ্ট হইয়া দীনতার সহিত দর্শন করিলে, তবে প্রকৃত মঙ্গল হইবে। ভোগের চিন্তা বা ত্যাগের চিন্তা লইয়া হরিনাম করিলে ভজন বা হরিনাম হয় না। কোনরূপ জড়-বাসনা-চালিত হইয়া হরিনাম করিলে হরিনাম হইবে না। হরিভজনই সর্ব্বদা করিব—এইরূপ বিচারযুক্ত হইয়া নাম-পরায়ণের আনুগত্যে নাম করিলে তবে ভজন হয়। ফলৈষণা বা বিত্তৈষণা ইত্যাদি মায়ার বহুবিধ ছলনা বা শাস্তি। 'অনয়া মীয়তে ইতি—মায়া' আর 'অনয়া রাধিত—ইতি রাধা'। মায়ার দাস্য করিয়া জীব জড়কামনা-তাড়িত হয়; আর রাধাদাস্যে থাকিলে শুদ্ধভক্তি-লাভ হয়। কামে আমার নিজের ইন্দ্রিয়ের সুখান্বেষণ আছে, আর ভক্তিতে কৃষ্ণ-সুখান্বেষণ আছে। যে কার্য্যে নিজের ইন্দ্রিয়তৃপ্তি হয়, তাহা কাম। জড় ইন্দ্রিয়েরদ্বারা হরিনাম হয় না। এই জড় জিহ্বা দ্বারা হরিনাম হয় না—ইহা নিশ্চিত। যে কালে ব্রহ্মের আশ্রয় পুরটসুন্দর বিশ্বম্ভরকে দৃশ্যজাতীয় ভক্ত দেখিতে পান, তখন পরবিদ্যালাভ ফলে অপরা লৌকিকী বুদ্ধি-প্রসূতা পাপপুণ্য-ধারণা সম্যগ্-রূপে পরিত্যাগ করিয়া নির্ম্মলতা ও সমতা লাভ করেন।

হরিভজনকারীর সঙ্গপ্রভাবে দুঃসঙ্গরূপ দুর্ব্বাসনাগুলিকে প্রশান্ত-মহাসাগরের তীরে বিসর্জ্জন করিতে হইবে। ভক্তসঙ্গে থাকিয়া খুব দৃঢ়চিত্ত হইয়া অসৎসঙ্গ ত্যাগ করিতে হইবে। ভক্ত ভক্তিবলে ভগবান্ ও তন্নিজজনকে চিনিতে পারেন। নবদ্বীপবাসী ও বিশ্ববাসী অনেকেই ভক্তরূপে অবস্থিত গৌরসুন্দরকে চিনিতে পারেন নাই, কিন্তু শ্রীরূপপ্রভু মহাপ্রভুকে 'কৃষ্ণ' বলিয়া চিনিতে পারিয়াছিলেন এবং মহাপ্রভুকে এইরূপ ভাবে বন্দনা করিয়াছিলেন—"নমো মহাবদান্যায় কৃষ্ণপ্রেমপ্রদায় তে। কৃষ্ণায় কৃষ্ণচৈতন্যনাম্নে গৌরত্বিষে নমঃ।" মহাপ্রভুর নাম—কৃষ্ণচৈতন্য, রূপ—গৌরবর্ণ (কান্তি), গুণ—মহাবদান্যতা এবং লীলা—কৃষ্ণপ্রেম প্রদান। ইহা সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজন তত্ত্বেরও ইঙ্গিত আছে। সম্বন্ধ—শ্রীগৌরকৃষ্ণ, অভিধেয়—নামসংকীর্ত্তন এবং প্রয়োজন—কৃষ্ণপ্রেম,—সমস্তই বর্ণিত আছে। মহাপ্রভু মহাবদান্য, তিনি কি দান করেন? তাঁহার মহাদান কিছু মানব জাতির জড়েন্দ্রিয়গ্রাহ্য নহেন। তিনি যে বস্তুটি দান করেন এবং যিনি তাহা গ্রহণ করেন, উভয়ের নিকটই এই জড়জগতের বা জড়ব্যতীত ব্রহ্মের মহিমাই নিতান্ত ফল্গু বা অকিঞ্চিৎকর। যথা—"হে মহাপ্রভো! আপনি আপনার অসংখ্য শ্রীনামাবলী

প্রকট করিয়া আমার পক্ষে নামভজনের কত সুবিধা করিয়া দিয়াছেন ; কিন্তু হায়, আমি এত অসৎ ও দুর্ব্বুদ্ধিযুক্ত যে, আপনার এমন মহাদানও গ্রহণ করিতে আমার অনুরাগ হইতেছে না। শ্রীমন্মহাপ্রভুর মহাদান গ্রহণ করিবার যোগ্যতা হইলে বিশ্ব ও বিশ্বাতীত ব্রহ্মজ্ঞানধিকারী বড়লোক হওয়া যাইবে, জড়ের ঘৃণ্য লাভ পূজা-প্রতিষ্ঠা পাওয়া যাইবে—এইরূপ নয়। অকিঞ্চন না হইলে তাহা গ্রহণ করা যায় না। মহাপ্রভুর দয়া কিরূপ, তাহা শ্রীমদ্ভাগবত বলিয়াছেন—"যাঁহাকে আমি অনুগ্রহ করি, তাঁহার যথাসর্ব্বস্ব অল্পে অল্পে হরণ করিয়া থাকি।"

অচিদ্বিলাসে যাহাদের রুচি, তাহারা ভগবানের কথা বুঝিতে পারে না। হরিভজন না করিলে বাঁচিয়া থাকিয়া লাভ কি ? হরিভজন না করিলে আমরা সংসারে খা'ব দা'ব থা'কব ও শেষকালে নরকে চ'লে যা'ব। অধিক সংগ্রহ বা সঞ্চয় করিবার চেষ্টা, ভক্তিবিরোধী চেষ্টা ও বিষয়োদ্যম ; অনাবশ্যক গ্রাম্যকথা, নিয়মাগ্রহ অর্থাৎ ভক্তিপোষক নিয়ম ব্যতীত অন্য নিয়মে আদর, ভক্তব্যতীত অন্য জনসঙ্গ এবং নানামতবাদীর সঙ্গে অস্থিরসিদ্ধান্ত অর্থাৎ চাঞ্চল্য—এই ছয়টি দোষ হইতে ভক্তি বিনষ্ট হয়। ( উপদেশামৃত )।

ভগবানের ইন্দ্রিয়তোষণ ছাড়িয়া নিজের ইন্দ্রিয়তোষণচেষ্টায় কেবল জড়সুখ ও নিরানন্দ-মাত্রই লাভ হয়। ভোগও মোক্ষের ইচ্ছা হইলে ভাগবান্‌কে বঞ্চনা করা হয় মাত্র, তৎফলে নিজেই বঞ্চিত হইয়া যায়। ভগবদ্ভক্ত সর্ব্বাপেক্ষা বুদ্ধিমান্। ভগবদ্ভক্তির উদয় না হইলে, হয় ভোগ, নতুবা ত্যাগ হয়। যাঁহারা ভুক্তি মুক্তি চান, তাঁহারা কোন প্রকারেই হরিকথা বুঝিতে পারেন না। লোকে সুখ চায়, কিন্তু পায় দুঃখ। ভোগবাসনা লইয়া মরিলে ভোগীর ঘরে জন্ম হইবে। অহো! কৃষ্ণভোগে জীবসকল কতই না বাধা দিতেছে ! বৈষ্ণব কৃষ্ণকে নৈবেদ্য অর্পণ করেন। অবৈষ্ণব কৃষ্ণের সামগ্রী কৃষ্ণকে না দিয়া নিজে খায়। সাধারণলোক কামনাপূরণের জন্য যে সকল বস্তু ঠাকুরের নামে প্রদান করিতেছে ; তাহা তাহারা আত্মসাৎ করিতেছে, চুরি করিতেছে।

ভগবান্ সেব্যবস্তু, তাঁহাকে কেহ ভোগ করিতে পারে না। ভোগবুদ্ধি করিতে গেলেই মায়ার ফাঁদে পড়িয়া জন্মজন্মান্তর কষ্ট পায়। শ্রীমতী বার্ষভানবী কেবল সেবাময়ী, তিনি কৃষ্ণের কেবল আরাধনা করেন বলিয়া শ্রীরাধা বলিয়া প্রসিদ্ধা। আর যিনি আমাদিগকে মাপাধর্ম্মে চালিত করেন অর্থাৎ আত্মেন্দ্রিয়প্রীতিবাঞ্ছায় নিযুক্ত করেন তিনি মায়া বা বাধা। জড়বস্তু ও মায়াবদ্ধ জীবকে মাপা যায়, কিন্তু হরিগুরুবৈষ্ণবকে মাপা যায় না অর্থাৎ কুণ্ঠ বস্তু মাপা যায়, কিন্তু বৈকুণ্ঠ বস্তুকে মাপা যায় না। অধোক্ষজ বৈকুণ্ঠ বস্তু স্বতঃপ্রকাশ। চোখ্ খোলা থাকিলে আলো পড়িবেই। সেবোন্মুখী দিব্যদৃষ্টি লাভ হইলে বৈকুণ্ঠবস্তুও দর্শনীয় হইবে। আমরা মাপাধর্ম্মে অবস্থিত হইয়া ইন্দ্রিয় চালনা করিতেছি, নিজের ভোগের জন্য। যতই লাভ আমরা গ্রহণ করিতেছি, ততই কৃষ্ণকে বঞ্চনা করিতেছি। সহজিয়াদিগের দুর্গতির সীমা নাই। তাহারা মনে করে—'আমরা কৃষ্ণভক্তের সজ্জায় ভোগ ও ভক্তি দুইই করিলাম—আমাদের দুইকুলই বজায় রহিল ! কিন্তু কামারকে ইস্পাত ফাঁকি দিয়া যে নিজেরাই ঠকিতেছে, তাহা তাহাদের অপরাধাক্রান্ত মস্তিষ্কে প্রবেশ করে না।

শ্রীগুরুপাদপদ্মের চিন্তাধারা জাগতিক চিন্তাস্রোতে বিপ্লব আনয়ন করে। শ্রীগুরুপাদপদ্মই আমাদিগকে একাদশটি পরমরত্নের সন্ধান প্রদান করিয়া প্রচুর কৃপা করেন। শ্রীল দাসগোস্বামী প্রভু শ্রীগুরুপাদপদ্মের বন্দনায় বলিয়াছেন—"নামশ্রেষ্ঠং মনুমপি শচীপুত্রমত্র স্বরূপং রূপং তস্যাগ্রজমুরুপুরীং মাথুরীং গোষ্ঠবাটীম্। রাধাকুণ্ডং গিরিবরমহো রাধিকা-মাধবাশাং প্রাপ্তো যস্য প্রথিত-কৃপয়া শ্রীগুরুং তং নতোঽস্মি॥" জাগতিক গুরুগণ আমাদিগকে মায়িক বস্তুর সন্ধান দান করে, স্বর্গ-মোক্ষের সন্ধান দিতে পারে, কিন্তু ভগবৎপ্রেষ্ঠ ব্যতীত ভগবানের সন্ধান কেহই দিতে পারেন না। পূর্ণতম গুরুপাদপদ্মের সন্ধান না পাইলে ছায়াস্বরূপ মায়িক-গুরুর সহিত সাক্ষাৎ হয়। ভগবদভিন্ন শ্রীগুরুপাদপদ্ম—ভগবানের শ্রেষ্ঠ সেবক, ভগবানের পরম প্রিয়পাত্র। ভগবান্‌ও তাঁহার সেবা করেন। ভগবানের কৃপা হইলে ভক্তভাগবত ও গ্রন্থভাগবতের সহিত সাক্ষাৎকার হয়। ভক্তভাগবতের আনুগত্যে গ্রন্থভাগবত সেবনীয়।

শ্রীগুরুপাদপদ্মের প্রসিদ্ধ কৃপায় ভগবান্ কি বস্তু তাহা শ্রৌতপথে জানিতে পারি। অপ্রাকৃত শব্দের শ্রবণ ফলেই অপ্রাকৃত বস্তুর অনুসন্ধান স্পৃহার উদয় হয়। মানবের শ্রবণ করিবার জন্যই শব্দের আবির্ভাব হয়। আবার কর্ণের আবশ্যকতা শব্দ শ্রবণের জন্য। শব্দ না থাকিলে আমরা বর্ণমালার ব্যবহার করিতে পারি না। বিষয়ের অভাবে ইন্দ্রিয় চালনা করিতে পারি না। অমনোযোগীকে মনোযোগী করিবার জন্য, বহির্ম্মুখকে উন্মুখ করিবার জন্যই—বিপথ গামীকে সুপথে চালিত করিবার জন্যই গুরুবর্গ অপ্রাকৃত শব্দের ব্যবহার ও অনুশীলন করেন। অপ্রাকৃত শব্দবিৎ শ্রীগুরুদেব বহির্ম্মুখ ও কৃষ্ণভজনে অমনোযোগী শিষ্যকে কর্ণে আঘাত প্রদান করিয়া আকর্ষণ করেন অর্থাৎ শ্রীগুরুপাদপদ্মের জড় বিপ্লবাত্মিক বাণী শ্রবণ করিতে প্রথম প্রথম শিষ্যের বড়ই কষ্ট বোধ হয়, কিন্তু শিষ্যকে বেদ শ্রবণ করাইবার পুর্ব্বে আচার্য্যকে মানবকের কর্ণবেধ সংস্কার প্রদান করিতে হইবে। শিষ্যের প্রতি উহাই আচার্য্যের প্রথম কার্য্য। Attention is drawn by Pulling by the year. for mundane Objects we impart mundane words. কিন্তু শ্রীগুরুপাদপদ্ম আমাদিগকে শ্রেষ্ঠ নাম প্রদান করেন। সেই বৈকুণ্ঠ নামই আমাদিগকে অপ্রাকৃতচিন্তার রাজ্যে লইয়া যায়। 'নাম' বা সংজ্ঞাটি বাচ্যবস্তুর বাচক। "নামশ্রেষ্ঠং" অর্থাৎ সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ Object হরিনামের কথা জানিতে হইবে। সকল ভগবন্নাম অপেক্ষা কৃষ্ণনাম শ্রেষ্ঠ। বক্তব্য বস্তুর impressionটী অধিকরূপে দিতে হইলে শ্রবণকারীর কর্ণ-বেধ সংস্কার করিতে হয়। কিছু শব্দ বা ইঙ্গিতের দিকে প্রথমেই কাণ প্রবাহিত হয়। চক্ষুর দৃষ্টিটী Vacant শব্দের সঙ্গে empirical Knowledge এর নিকট সম্বন্ধ আছে। Transendental knowledge সম্বন্ধেও তাহাই। Absolute atmosphere এ থাকিতে ইচ্ছা করিলে Absolute এর কথা শ্রবণ করা আবশ্যক। সকল প্রকার মঙ্গল লাভের মধ্যে বিষ্ণুর নাম শ্রবণ Primari thing. সর্ব্বক্ষণ Absolute এর শ্রবণ হওয়া দরকার। Infinites imal whole এর Survey হইলেই Absolute কে শ্রবণ করা হয়। "আমি দেখিতেছি, আমি আস্বাদন করিতেছি,"—এগুলি প্রাকৃত দর্শন। মায়িক দৃষ্টিতে যে দর্শন তাহা eclipsed বিষ্ণুদর্শন। মায়া হইল বিষ্ণুর eclipsing agent. যেখানে নিজের চেষ্টা শুরু হইয়া ভগবানের চেষ্টার উদয় হয়, সেখান হইতে জীবের সুবিধা হয়। হিরণ্যকশিপু প্রহ্লাদের কথা নিজের বুদ্ধির দ্বারা বুঝিতে চাহিয়াছিল। সুতরাং তাহার প্রাণিপাত পরিপ্রশ্ন সেবাবৃত্তি ব্যতীত প্রকৃত প্রস্তাবে শ্রবণ হয় নাই। হিরণ্যকশিপুর অনুগত নাস্তিকগণ বিষ্ণুকে প্রত্যক্ষ করিতে চায়, তাহারা বিষ্ণুকে নিজের ন্যায় প্রাকৃত ও অন্যদেবতার সহিত সমজ্ঞান করিতে থাকে। 'অর্চ্চ্যেবিষ্ণৌ।' ইত্যাদি পদ্মপুরাণবচন এবং "প্রাকৃত করিয়া মানে বিষ্ণু কলেবর। বিষ্ণুনিন্দা নাহি আর ইহার উপর॥ (চৈঃ চঃ)। তাঁহাকে অধোক্ষজ বাসুদেবরূপে দর্শন না হইলে ব্রহ্মা, শিব ও বিষ্ণু ত্রিবিধ বলিয়া প্রতীত হয়। শ্রীবিষ্ণু সকল দেবতার নমস্য।

সাধনপ্রণালীর মধ্যে ধ্যান, ধারণা, প্রাণায়ামের কথা শুনা যায়। ধ্যান কার্য্যটি বিচারপুষ্ট অবস্থা। হিন্দী-ভাষায় একটি কথা পারমার্থিকগণের মধ্যে শ্রুত হয়—"শোচ্ না চাহিয়ে" অর্থাৎ চিজ্জগতের বিষয়ে ধারণা বিশুদ্ধ হওয়া আবশ্যক। শ্রৌতবাণী গ্রহণের যোগ্যতা আবশ্যক, ইহাকে 'ধারণা' বলা যায়। প্রাণায়াম অর্থাৎ প্রাণবায়ু সংযমন ও প্রসারণ করা। ইহা যোগমার্গে হয়। আমাদের নাসিকা বায়ু পঞ্চ মহাভূতের অন্তর্গত; উহা বায়ুর all-pervasive অবস্থা পায় না। বিষ্ণুই জীবের মূখ্য প্রাণ বায়ুর অধিদেবতা। মানব ব্যতীত জলচর প্রাণীদেরও প্রাণবায়ুর দরকার। প্রাণধারণের জন্য শুধু নাসিকা দ্বারা বায়ু গ্রহণই পর্য্যাপ্ত নহে। আমাদের জীবনধারণের জন্য বায়ু ব্যতীতও অন্যান্য Gross materials এর প্রয়োজন হয়। সুতরাং বিষ্ণুর ইচ্ছা ও কৃপাতেই যে আমাদের জীবন ধারণ হইতেছে, ইহা বলাই বাহুল্য।

'নামশ্রেষ্ঠং'—বিষ্ণু নামের সহিত অন্য নামের তুলনা করা নামাপরাধ। চিজ্জগতের ব্যাপারে এই জড়জগতের মূর্খতা আবাহন করিতে হইবে না। "যত মত তত পথ" বা সকল প্রকার যাত্রারই সমান ফল হইতে পারে না। বৈকুণ্ঠ-শব্দ হইতে বৈকুণ্ঠ শব্দী ভগবানের ভেদ নাই। বেদশাস্ত্র অদ্বয় জ্ঞানের কথা বলিবার জন্যই তত্ত্ববস্তুকে "একমেবা-

দ্বিতীয়ম্ বলিয়াছেন। আচার্য্যই বৈকুণ্ঠ নাম প্রদান করেন ও করিতে পারেন। তিনি ভগবানেরই অভিন্ন-সেবক-বিগ্রহ। তাঁহাকে মনুষ্যজ্ঞানে অবজ্ঞা করিলে মহাপরাধ হয়। বৈকুণ্ঠনাম দৃশ্যজগতের ক্ষুদ্রতার মধ্যে আবদ্ধ নহে। মায়িক বা জাগতিক গুরুব্রুবের দল নামকে All pervading-রূপে প্রকাশ হইতে বাধা প্রদান করিতেছে। কৃষ্ণপ্রেষ্ঠসদ্‌গুরুই কৃষ্ণকে দিতে পারেন। কর্ম্মী, জ্ঞানী, যোগীর অথবা জাগতিক অধ্যাপকের নিকট গমন করিলে মায়ার কথা শ্রবণ করিতে হইবে। ইহারা বিষ্ণুর নিত্যাস্তিত্ব ও সচ্চিদানন্দ-বিগ্রহত্ব স্বীকার করেন না। ইহারা ভগবদবতার ও আচার্য্যদেবে মর্ত্ত্যবুদ্ধি করিয়া থাকেন।

দীক্ষাপ্রাপ্ত বৈষ্ণব-ব্রাহ্মণেরই বিষ্ণুসেবায় অধিকার আছে। অদীক্ষিত স্ত্রীও শূদ্রগণের বিষ্ণুপূজায় অধিকার নাই। মানুষ রজস্তমোগুণতাড়িত হইলে 'বিষ্ণুভক্তি ছাড়া অন্য কথা বা উপায় আছে এবং বিষ্ণুভক্ত ছাড়াও ভাল লোক আছে'—এরূপ বিচার করে। ইহারা ক্রমশঃ নাস্তিক হইয়া যায়। যাহাদের non-devotional attitude আছে, তাহারা নামের শ্রেষ্ঠতা বুঝিতে পারে না। শব্দ যদি প্রাকৃত বা ক্ষুদ্র হইল, তাহা হইলে উহা মায়াশক্তির অন্তর্গত হইয়া পড়িল। এজন্যই নামকে শব্দব্রহ্ম বলা হয়। বস্তুকে measure করা মায়ার কার্য্য। চিচ্ছক্তি হ্লাদিনী বা আনন্দদায়িনী শক্তি।

'নামশ্রেষ্ঠং মনুমপি' কৃষ্ণনাম ও কৃষ্ণমন্ত্র যাহা শ্রীগুরুদেব অনুগত শিষ্যকে প্রদান করেন, তাহার আলোচনা হইলে শ্রীগুরুপাদপদ্মের মহিমার দর্শন হয়। যে কাল পর্য্যন্ত গুরুতে মর্ত্ত্যবুদ্ধি থাকিবে, সেকাল পর্য্যন্ত হরিনামের কথা ও মহিমা বুঝা যাইবে না। 'একমাত্র কৃষ্ণনামই শ্রেষ্ঠ'—ইহা শ্রীগৌরসুন্দরের শ্রেষ্ঠ দান। শ্রীচৈতন্যদেবকে মানুষরূপে মনে করিলে অনন্তকালেও মঙ্গল হইবে না। "শচীপুত্রমত্র স্বরূপং রূপং তস্যাগ্রজমুরুপুরীং মাথুরীং গোষ্ঠবাটীম্"। শ্রীগুরুকৃপাতেই এ সকল পাওয়া যায়। মথুরা শুদ্ধ-কৃষ্ণ-জ্ঞান-ভূমিকা, তথায় জাগতিক abstract ও Concrete এর idea পৌঁছিতে পারে না।

কৃষ্ণ-মন্ত্রই সর্ব্বশ্রেষ্ঠ। জগতে সাপের মন্ত্র, বাঘেরমন্ত্র প্রভৃতি অনেক প্রকার প্রাকৃত মন্ত্রেরও কার্য্যকারিতা আছে। কিন্তু অপ্রাকৃত কৃষ্ণ-মন্ত্রে সিদ্ধি হইলে সর্ব্বপ্রকার মনোধর্ম্ম থামিয়া যায়। তৎকালেই শ্রীরূপগোস্বামী প্রভুর কথা অর্থাৎ 'ভক্তিরসামৃতসিন্ধু' বুঝিতে পারা যায়। তৎকালেই শ্রীল সনাতন গোস্বামীর Theologyর মধুরতাও উপলব্ধি হয়। গোষ্ঠবাটী ও মথুরার আশে পাশে সকল স্থানই কৃষ্ণের বিহার-ক্ষেত্র। শ্রীরাধাকুণ্ডতীরে শ্রীগুরুপাদপদ্মের নিত্যকুঞ্জ আছে, সেস্থানে তিনি সেবা-প্রভাবে কৃষ্ণকে আবদ্ধ করিয়াছেন; সেস্থান হইতে কৃষ্ণ একমুহূর্ত্তও অন্যত্র যাইতে পারেন না। গুরুপাদপদ্মে ব্যতীত অন্য কোনও স্থানে গোষ্ঠ নাই। গো+স্থ=গোষ্ঠ' অর্থাৎ যেস্থানে কৃষ্ণের গো-সকল বিচরণ ও অবস্থান করেন। কৃষ্ণের গোসকল কি রকম, তাহা সেখানে গেলে দেখা যায়। শান্তরস-রসিক শুদ্ধ কৃষ্ণজ্ঞান-নিষ্ঠ জ্ঞানিভক্তগণ কৃষ্ণের গোসমূহ হইয়াছেন। "রাধাকুণ্ডং গিরিবরমহো-রাধিকামাধবাশাং॥ শ্রীগুরুদেবের কৃপাবলেই গিরিবর-গোবর্দ্ধনকে পাওয়া যায়। ব্রজবাসীভক্তগণের আনন্দবিধানের জন্যই কৃষ্ণের গোবর্দ্ধন-ধারণ-লীলা। কৃষ্ণই অপর মূর্ত্তিতে গোবর্দ্ধন। মনোধর্ম্মযুক্ত হইলে গোবর্দ্ধনকে প্রস্তররাশিরূপে দর্শন হয়।

শ্রীমতী বার্ষভানবী যে স্থানে ক্রীড়া করেন, তাহা জড়জগতের কাদা মাটীর তৈয়ারী জিনিষ নয়, উহা দিব্য চিন্তা-মণিময়। "রাধিকামাধবাশাং" অর্থাৎ শ্রীশ্রীরাধামাধবের অন্তরঙ্গসেবালাভের আশা যাঁহার কৃপায় পাওয়া যায়, তিনিই শ্রীগুরুপাদপদ্ম। শ্রীকৃষ্ণ অরিষ্টাসুরকে বধ করিয়া রাধাকুণ্ডে স্নান করিয়াছিলেন। অরিষ্টাসুর অর্থাৎ যাহাকে 'ধর্ম্মের ষাঁড়' অথবা ethical Principle বা 'মাপাধর্ম্মের প্রতীক' বলা যায়, উহাকে বধ করিয়াছিলেন কৃষ্ণ। ঐ অসুরটি শ্রীরাধারাণীকে সামান্য গোপিকাজ্ঞানে আক্রমণ করিয়া কৃষ্ণসেবায় বাধা উৎপাদন করিয়াছিল। শ্রীগুরু-পাদপদ্মের কৃপায় আমাদের সর্ব্বপ্রকার অমঙ্গল নষ্ট হইয়া সর্ব্ববিধ মঙ্গলের উদয় করায়। মাপাধর্ম্ম বা জড়নীতি

দ্বারা কৃষ্ণকে কখনও জানা যায় না। তাঁহাকে জানিতে পারা যায় একমাত্র কেবলাভক্তির দ্বারা। একমাত্র কৃষ্ণ-কথাই মূল্যবান। গোলোকের পাথেয় সংগ্রহ করিতে হইলে কৃষ্ণকথাই সম্বল। কৃষ্ণকথা ব্যতীত অন্য কোন কথার কাণাকড়িও মূল্য নাই। জগতে কৃষ্ণকথার বহুল প্রচার হওয়া আবশ্যক। কৃষ্ণের অবতার সমূহের কথার আলোচনা-ফলে জীবের সর্ব্বপ্রকার মূর্খতা দূরীভূত হইলে জীব বিরজা-ব্রহ্মলোকের কেবল-নির্ব্বিশেষত্ব অতিক্রম করিয়া ক্ষীরসাগরের তীরে ব্যষ্টি-অন্তর্য্যামী পরমাত্মা তৃতীয় পুরুষাবতার অনিরুদ্ধ বিষ্ণুর সাক্ষাৎকার পায়। আমরা বর্ত্তমানে কৃষ্ণের কথা ও কৃষ্ণধামের কথা পরিত্যাগ করিয়া হাড়মাংসের থলি এই দেহের চিন্তায় দিনগুলি অতিবাহিত করিতেছি। আমাদিগের জড়বস্তুর সহিত পরিচয় হইতেছে। আত্মা বা soul এর সঙ্গে সাক্ষাৎকার হইতেছে না। বৈকুণ্ঠ-অনুভূতি না হওয়ায় জগদ্বাসী পরস্পর পরস্পরকে আক্রমণ করিতেছে। পরম সত্যবস্তুর প্রতিদ্বন্দ্বিতা হয় না। উহা কাহারও আক্রমণযোগ্য নহে। যদি নিজকে জাগতিক বহুধর্ম্মসম্প্রদায়ভুক্ত ব্যক্তির তন্ত্রতম মনে করি, তাহা হইলে জাগতিক কথা লইয়া পরস্পর বিদ্বেষ ও প্রতিযোগিতা মূলে জীবন বৃথা অতিবাহিত হয়।

কৃষ্ণের যাবতীয় লীলা যোগমায়া বা চিচ্ছক্তির দ্বারাই সংঘটিত হয়। আর জাগতিক অভ্যুদয় ও জড়বিলাস ভোগমায়া বা মহামায়ার দ্বারা পরিচালিত হয়। যোগমায়াপুরপীঠ বা যোগপীঠ শ্রীমায়াপুর ও বৃন্দাবন শ্রীযোগপীঠের অভিন্ন। শ্রীবৃন্দাবন যোগপীঠে রত্নমন্দিরে রত্নসিংহাসনে শ্রীগোবিন্দদেব প্রিয় সখীগণকর্ত্তৃক সেবিত হন। শ্রীমতী বার্ষভানবীর অমলদাস্যে নিযুক্ত হইতে পারিলেই জড়জগতের চিন্তাস্রোতঃ চিরতরে সমূলে বিনষ্ট হয়। অরিষ্টাসুরের বিনাশ না হইলে শ্রীরাধাগোবিন্দের সেবাসুখ লাভ হয় না। হরি-গুরু-বৈষ্ণববিদ্বেষীর প্রতি-ক্রোধের ব্যবহার না করিলে হরিভজন হয় না।

**অধোক্ষজ-তত্ত্ব শ্রবণৈকবেদ্য**—ইহ জগতের যে সকল কথা আমরা সচরাচর শুনতে পাই, তাহা শুনবার পর অপর ইন্দ্রিয়ের দ্বারা তাহা 'সত্য' কিনা, বিচার ক'রতে পারি। কিন্তু শ্রীগুরুপাদপদ্মের নিকট হ'তে যে শব্দ শ্রবণ করা যায়, তাহা শ্রবণেন্দ্রিয় ব্যতীত অন্য ইন্দ্রিয় দ্বারা সেই সকল কথা বুঝে নেওয়ার ক্ষমতা থাকে না। বিষয়টী ইন্দ্রিয়জজ্ঞানের অতীত ব'লে সেরূপ চেষ্টা করা বিড়ম্বনা মাত্র। বৈকুণ্ঠবস্তুকে কুণ্ঠধর্ম্মে আবদ্ধ ইন্দ্রিয়ের দ্বারা মাপিয়া লইবার চেষ্টা বৃথা। তর্কপথ অবলম্বন ক'রে সে বিষয়ে কোনও সন্ধান ক'রতে পারা যায় না। তবে ইন্দ্রিয়জ্ঞানাতীত যে সকল কথা শ্রীগুরুদেবের মুখ হ'তে কাণ দিয়ে শুনা যায়, সে-সকল কথা 'প্রণিপাত', 'পরিপ্রশ্ন' ও 'সেবা'-দ্বারা জেনে নিতে হ'বে। **"প্রণিপাত"** মানে শ্রবণ-বিষয়ে কোনও প্রকারে অমনোযোগী না হওয়া অর্থাৎ সম্পূর্ণ ভাবে কাণ দিয়ে শুনা। পূর্ব্বে যে বিষয় আমার ইন্দ্রিয়দ্বারা বোধগম্য ছিল না, সে বিষয়টী কর্ণ-ইন্দ্রিয় ব্যতীত অন্য ইন্দ্রিয়ের সাহায্যে গ্রহণ ক'রতে পারি না। প্রাণিপাত ব্যতীত অন্য উপায়ে জান্‌বার উপায় নাই। **"পরিপ্রশ্ন"**—যে শব্দ আমার গুরুপাদপদ্মে পৌঁছিতে পারে, এমন শব্দ দ্বারা যে আমার বিজ্ঞাপ্যবিষয়, তাহাই—'পরিপ্রশ্ন'। যখন আমি প্রশ্ন করি, তখন আমার এরূপ অন্তর্নিহিত দুর্ব্বুদ্ধি থাকা উচিত নয় যে, আমি আমার প্রশ্নের উত্তর শুনতে প্রস্তুত হ'ব না। সন্দেহবাদী হ'য়ে যে প্রশ্নের চেষ্টা, তাহা 'পরিপ্রশ্ন' নয়। যাবতীয় বস্তুর মীমাংসকসূত্রে আমার যে অহঙ্কার, সেই অহঙ্কারের বশবর্ত্তী হ'য়ে কেবল যে প্রশ্নের ছলনা, তাহাও 'পরিপ্রশ্ন' নয়। আর কেবল শ্রবণকার্য্যটীই অবলম্বন করিবার চেষ্টা পরিত্যাগ ক'রে যদি প্রশ্ন করি, তা' হলেও তাহাকে ( আমার প্রশ্নের প্রাপ্তসিদ্ধান্ত ) আপত্তিজনক জ্ঞানে আমার হৃদয়ে পুনঃ পুনঃ যে প্রশ্নের সঞ্চার করা'বে, সেটীও 'পরিপ্রশ্ন' নয়। পরজগৎ সম্বন্ধে যে সকল কথা সাধারণ তার্কিক সম্প্রদায় বলেন, সেই সকল অজ্ঞরূঢ়িবৃত্তি-চালিত বাগ্‌বৈখরী শব্দাড়ম্বর মাত্র। শব্দবৃত্তি ত্রিবিধ — (১) রূঢ়ি (২) যৌগিকী ও (৩) যোগরূঢ়ি। রূঢ়িবৃত্তি স্বতঃ প্রকাশিত, যেমন উচ্চকণ্ঠে ভর্ৎসনামুখে প্রযুক্ত শব্দের বৃত্তি; তাহা গরুতেও বোঝে, মানুষেও বোঝে, ভাষায় অনভিজ্ঞ ব্যক্তিও বোঝে। নিরুক্ত-শাস্ত্রে যেরূপ

বলা হইয়াছে, তাহাই যৌগিকী বৃত্তির নির্দ্দেশক। রূঢ়ি ও যৌগকী-বৃত্তি যেখানে সংশ্লিষ্ট, সেখানে যোগরূঢ়িবৃত্তির কার্য্য। আমার অজ্ঞতা যে স্বতঃপ্রকাশিকা শব্দবৃত্তিতে প্রাধান্যলাভ করিয়াছে, সেইস্থানে আমি অজ্ঞরূঢ়িবৃত্তিদ্বারা পরিচালিত। আবার আত্মার স্বতঃপ্রকাশিত অনুভূতি বা বিদ্বদনুভব যে স্থানে শব্দের প্রসিদ্ধ অর্থ প্রকাশিত করিতেছে, সে স্থানে বিদ্বদরূঢ়ির কার্য্য। রূঢ়ির দৃষ্টান্ত—একটি সন্তান প্রসূত হ'লে আপনা থেকে জান্‌তে পারে, আমি খা'ব কি ? কোন যৌগিক উপায় দ্বারা শিখিয়ে দিতে হয় না।

**শব্দ ও শব্দী**—ইহ জগতে শব্দের দ্বারা নির্দ্দিষ্ট যে বস্তু, সেই বস্তুর সহিত শব্দের ভেদ আছে, অর্থাৎ শব্দের সহিত শব্দিত বস্তুর মধ্যে ব্যবধান আছে। যেমন, 'ঝাউগাছ'—এই শব্দটী বলিবামাত্র ওষ্ঠ স্পন্দিত হ'য়ে সেই শব্দটী ভূতাকাশে প্রতিধ্বনিত এবং তৎপরে কর্ণে প্রবিষ্ট হইল ; কিন্তু শব্দটী বাস্তব দ্যোতক মাত্র। "কখন পরিপ্রশ্নের উদয় হয় ?" বেদান্তবিস্তৃত 'পরতত্ত্ব'—জ্ঞেয়বস্তুকে জানেন, প্রাকৃত-রসনা না থাকিলেও তিনি কীর্ত্তন করিতে পারেন, প্রাকৃত চক্ষু না থাকিলেও তিনি নিখিল বস্তু দর্শন করেন। আমাদের জ্ঞান তাঁহাকে 'জ্ঞেয়'-বস্তুরূপে জেনে নিতে পারে না। আমাদের কর্ণ তাঁহার কথা শ্রবণ ক'রতে পারে না। যখন এই সকল কথা গুরুপাদপদ্ম হ'তে শুন্‌তে পাই, তখনই পরিপ্রশ্নের উদয় হয়। যে বস্তুতে অজ্ঞরূঢ়ির কার্য্য নাই, এমন বিষয় যখন ভগবান্, তখন সাধারণ শব্দ দ্বারা উদ্দিষ্ট বস্তুর সহিত ভগবদ্‌বস্তু নিশ্চয় পার্থক্যলাভ ক'রেছে। এখানে নিরুক্তি-বিচার-নিপুণ বল্লেন, যাহা শ্রবণেন্দ্রিয় ব্যতীত অন্য ইন্দ্রিয়দ্বারা জানা গেল না, তাহা কেবল 'শব্দ' মাত্র। কারণ জগতের আভিধানিক শব্দ দ্বারা যে ভাব বা বস্তু নির্দ্দিষ্ট হয়, সেই ভাব বা বস্তু দ্বারা শব্দ সমন্বিত হইয়া থাকে। এখানে এইরূপ বিচারের সহিত পার্থক্য আছে—এখানে শব্দই বস্তু। শব্দটী যদি ব্রহ্ম অর্থাৎ বৃহৎ হয়—খণ্ডিত না হয়, তা' হ'লে শব্দ ও শব্দোদ্দিষ্ট বস্তুর মধ্যে ভেদ নাই। ইহ জগতের শব্দ দ্বারা উদ্দিষ্ট বা সংজ্ঞিত ইন্দ্রিয়গ্রাহ্য বস্তুর মধ্যে পরস্পর ভেদ আছে।

যে শব্দ কৃষ্ণ ব্রহ্মার হৃদ্দেশে প্রতিধ্বনিত ক'রেছিলেন এবং যে শব্দ শ্রবণ ক'রে, সেই শব্দের অনুকীর্ত্তন বা গানের দ্বারা ত্রাণলাভ করা যায়, সেই শব্দটীই আমি গুরু-মুখ হ'তে শ্রবণ ক'রেছি। সেই শ্রবণটীর বিষয় পরিপ্রশ্ন মাত্র ক'র্‌তে হ'বে। তদ্বিষয়ে আর কিছু অধিক ক'র্‌বার সামর্থ্য নাই। প্রণিপাত-ব্যতীত অন্য কোন প্রকারে সেই শ্রুতবিষয়ে অভিজ্ঞান লাভ হয় না। শ্রবণ অর্থাৎ সেবাপ্রবৃত্তি ব্যতীত সেই বস্তুর অভিজ্ঞান কোন দিনই হ'তে পারে না। প্রণিপাত-দ্বারাই শ্রবণাধিকার লাভ হয়—শ্রদ্ধাবৃত্তি-দ্বারাই শ্রবণে অধিকার। তর্কের দ্বারা নির্দ্দিষ্ট বস্তু অপসারিত ক'র্‌বার দুর্ব্বুদ্ধি তখনই আমাদের হয়, যখন আমরা মনে করি, তর্কের দ্বারা আমরা বস্তুর অধিষ্ঠানকে, নাড়াচাড়া ক'র্‌তে পা'র্‌বো। গুণজাত খণ্ডিত বস্তুতে এরূপ বিচার প্রযুক্ত হ'লেও নির্গুণ অদ্বয়তত্ত্বে এরূপ বিচার প্রযুক্ত হ'তে পারে না। শ্রবণ করা ব্যতীত অদ্বয়জ্ঞান-বস্তু সম্বন্ধে অন্য কোন প্রকার চেষ্টা ক'র্‌তে হ'বে না। অদ্বয়জ্ঞানবস্তু যখন স্বয়ং এসে যাবেন, তখনই অদ্বয়জ্ঞানের সেবা ক'র্‌তে হ'বে। কেবল আমার পরিপ্রশ্ন কর্‌বার অধিকার মাত্র আছে,—"কি ক'রে অদ্বয়জ্ঞান সিদ্ধ হয়"।

যেখানে সত্ত্বের সহিত রজস্তমোগুণের পার্থক্য স্থাপিত হ'য়েছে, সেইখানেই অদ্বয়জ্ঞানের অভাব। অদ্বয়জ্ঞান 'তত্ত্ববস্তু' শব্দে কথিত হয় ; সেখানে ভেদজ্ঞান ক'র্‌তে হ'বে না—সেখানে তাঁহাকে পুতুল মনে ক'র্‌তে হ'বে না। অবশ্য শব্দ এবং শব্দিত বস্তু যেখানে অভিন্ন, সেই শব্দের কথাই হ'চ্ছে। ইন্দ্রিয় জ্ঞানের উপর নির্ভর ক'রে আমরা যে যোগ্যতা অর্জ্জন করি, তাহা নানাপ্রকার তর্কের দ্বারা প্রতিহত। অতর্ক্য অদ্বয়জ্ঞানকে তর্কদ্বারা প্রতিহত করার আবশ্যক হয় না। মনোধর্ম্মোত্থ বিচার সঙ্কল্প ও বিকল্পধর্ম্মযুক্ত। ইহাতে দুইটী পক্ষ আছে। কিন্তু সত্য-সঙ্কল্প অদ্বয়জ্ঞানে দ্বিতীয়বস্তুই (বিকল্প) না থাকায় তর্করূপ সঙ্কল্প-বিকল্প নামক দ্বিতীয় বস্তুর কোন অধিষ্ঠানই নাই। যে বস্তু অতর্ক্য বস্তু, যেখানে তর্কের সম্ভাবনা নাই, সে বস্তু সম্বন্ধে বা সেখানে 'গ্রহণ ক'র্‌বো, কি না ক'র্‌বো —এইরূপ সঙ্কল্প-বিকল্প না ক'রে তত্ত্ববস্তুর সেবা করাই আবশ্যক—পূজ্যবস্তুকে পূজা করাই কর্ত্তব্য। অদ্বয়জ্ঞানে

বৈকুণ্ঠ শব্দগুলি তর্কদ্বারা বিচারযোগ্য নহে। শ্রুতি বলেন, 'তদ্বিজ্ঞানার্থং স গুরুমেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্।" অবিক্ষেপের সহিত সাতত্যই 'নিষ্ঠা'। যাঁহার বৃহদ্বস্তুতে এইরূপ সাতত্য হইয়াছে, তিনিই 'ব্রহ্মনিষ্ঠ'। ব্রহ্মনিষ্ঠ বস্তুকে তর্কান্তর্গত করা যায় না। যিনি শ্রৌতপন্থায় পারঙ্গত, তিনিই 'শ্রোত্রীয়'। শ্রোত্রীয় পুরুষের আত্মবৃত্তিতে নিত্য সেবন-ধর্ম্ম সমুদিত থাকায়, তিনি তর্কের সেবা করেন না। কিন্তু তিনি যে দুর্ব্বিচারক বা অবিচারক, তাহাও নহে। তিনি বলেন, অতর্ক্য বা বিচারাতীত বস্তু তর্ক্য বা বিচারাধীন নহে। 'বৈকুণ্ঠ' মায়িক বস্তুর ন্যায় ভোগ্যবস্তু নহে। যাঁহার নিকট হ'তে আমরা শ্রৌতপথে শিক্ষা ক'র্‌বো তিনি কে? শ্রুতি বলেন, তিনি 'সৎ'—তিনি স্বরূপে অবস্থিত।

শ্রৌতবাক্য শুন্‌বার পর আমাদের যাবতীয় মেপে নেওয়ার ধর্ম্ম থেমে যায়। শ্রুতির বাণী সেবা ক'র্‌বার পর যাবতীয় শ্রুতিবিরোধী অনুমান-প্রত্যক্ষ থেমে যায়। গুরুপাদপদ্ম হইতে যে শব্দব্রহ্ম আমাদের শ্রুতিগোচর হয়, যদি অজ্ঞরূঢ়িবৃত্তিদ্বারা তাহা গ্রহণ করি, তাহা হইলে শব্দব্রহ্ম বা বৃহদ্বস্তুতে খণ্ডত্ব আরোপ করিবার দরুণ শব্দ এবং শব্দিত বস্তুতে ভেদধর্ম্ম আসিয়া উপস্থিত হইবে। কিন্তু অদ্বয়জ্ঞান বস্তুতে কোন প্রকার ভেদ নাই; কেন না, তাহা বৃহদ্বস্তু। 'বৈকুণ্ঠ' শব্দের সহিত শব্দ-শক্তি রূঢ়ির কোন ভেদ নাই। অজ্ঞ বা বিপরীত রূঢ়িতে অজ্ঞতা বা বিপরীত ধর্ম্ম যেমন সংশ্লিষ্ট, বিদ্বদ্রূঢ়িবৃত্তিতেও বিদ্বত্তত্ত্ব তেমনিই অবিভাজ্যরূপে সংশ্লিষ্ট। এই জগতে শ্রৌতপথের দ্বারা বিদ্বদ্রূঢ়ি-বৃত্তিতে পরিদর্শিতা লাভ হ'তে পারে।

নামই—নামী; নামীর রূপ, গুণ, লীলাবৈচিত্র্যে ভেদবুদ্ধিই অদ্বয়জ্ঞানের বিরুদ্ধ বুদ্ধি। কিন্তু শ্রীগুরুপাদপদ্ম বলেন, 'শ্রীমূর্ত্তিকে অপর জড় বস্তু বা ভোগের বস্তুর সমান বস্তু মনে ক'র্‌তে নাই।' মন্ত্রার্থ-জ্ঞানের অভাবে—অদ্বয় জ্ঞানাভাবে অর্চ্চা ও অর্চ্চ্যে পার্থক্য বুদ্ধি উদিত হয়। অর্চ্চা ও অর্চ্চ্যে যেখানে অদ্বয় জ্ঞান, সেখানেও রূপ ভেদ-জ্ঞান নাই। শ্রীগুরুদেব ভগবানের সহিত ভক্তিযোগের দ্বারা সম্বন্ধ করিয়া দেন—সেবা ক'র্‌বার ভার দিয়ে দেন। শ্রীগুরুদেব যোগ্যকে মন্ত্রের অর্থ বলেন, অযোগ্যকে বলেন না। শ্রীগুরুদেব সংস্কার দেবার পর মন্ত্রের অর্থ বল্‌বেন। আচার্য্য গুরু স্বয়ং পাঞ্চরাত্রিক মন্ত্রপ্রদান করায় সেই মন্ত্র-প্রভাবে শিষ্যের পুনর্জ্জন্ম হয়। বিনীত শিষ্য পুত্রদিগকে বৈদিক দশ, ষোড়শ, চত্বারিংশৎ বা অষ্টচত্বারিংশৎ সংস্কারে সংস্কৃত করিয়া আচার্য্য শিষ্যদিগকে ব্রহ্মচারী করাইয়া মন্ত্রের অর্থ শিক্ষা দিবেন। ইহাই দীক্ষাবিধি।

পৌত্তলিকতা বড় খারাপ জিনিষ। কাঠের সিংহ চুপ ক'রে ব'সে থাকে। কাঠের ঠাকুর, মাটীর ঠাকুর পুতুল-যতক্ষণ থাকে, ততক্ষণ বস্তুবিষয়ক জ্ঞান উদিত হচ্ছে না। প্রাকৃত-সহজিয়া বৌদ্ধ সম্প্রদায়ের মধ্যে পুতুল পূজার ব্যবস্থা আছে। এই জন্য কেহ কেহ ব'লে থাকেন, বৈষ্ণবগণ বৌদ্ধ সহজিয়ার একটী শাখা বিশেষ। 'বৈষ্ণব' বল্‌তে গিয়ে তাঁ'রা প্রাকৃত-সহজিয়াকেই আলোচনা বা বৈষ্ণবের আদর্শ-জ্ঞান ক'রেছেন, প্রাকৃত-সহজিয়া-বাদকেই 'বৈষ্ণবধর্ম্ম' মনে করেছেন। কতকগুলি লোকের বিচার, প্রাকৃতবস্তুসমূহে দেবজ্ঞান সংহিতাংশে বর্ণিত আছে। আর্য্যগণ নিজেদের দরিদ্রতা অনুভব ক'রে প্রাকৃত বস্তু যথা নাসিক্য বায়ু প্রভৃতি সৃষ্ট বস্তুতে দেবত্ব বা ঐশ্বর্য্য আরোপ ক'রে "অগ্নিমীলে" প্রভৃতি মন্ত্র দ্বারা আরোপিত প্রাকৃত বস্তুর আরাধনা ক'রেছেন। পরন্তু শ্রুতি-মৌলি উপনিষদে 'ব্রহ্মবস্তু'-বিচারে এরূপ পৌত্তলিকতা স্বীকৃত হয় নাই।

ঔপনিষদ-বিচার বৌদ্ধ বিচার দ্বারা বিধ্বংসিত হ'য়েছে। বর্ত্তমান তথা-কথিত পঞ্চোপাসক হিন্দুদিগের প্রতিমা-পূজা—পুতুল-পূজা বা পৌত্তলিকতা। বৈষ্ণবেরা কখনও ঐরূপ প্রতিমা-পূজা করেন না, তাঁহারা সাক্ষাদ্বস্তুর পূজা ব্যতীত কখনও অন্যবস্তুর পূজা করেন না। পৌত্তলিকগণ—অধঃ পতিত, তা'দের অর্চ্চ্যে শিলাধী। শালগ্রাম—গণ্ডকী শিলা, গুরুদেব—মনুষ্যের সহিত সমান বা মনুষ্যজাতি প্রভৃতি বিচার পৌত্তলিক নারকীদের বিচার। বৈষ্ণবগণ সেই প্রকার পৌত্তলিক নহেন; তাঁহারা অর্চ্চ্য বস্তুতে শিলাবুদ্ধি করেন না—ভূতশুদ্ধি না ক'রে পূজা

করেন না—যে ইন্দ্রিয়-দ্বারা বাহ্য রূপ-রসাদি গ্রহণ করা যায়, সেই ইন্দ্রিয়-দ্বারা তাঁ'রা পূজা করেন না। যে কোন দেবতাই আসুন না কেন, বৈষ্ণবগণ তাঁহাদের অন্তর্য্যামিসূত্রে বিষ্ণু পরতত্ত্ব ভগবান্‌কেই দর্শন করেন, যেমন আকাশে সূর্য্যের উদয়, সূর্য্যের অন্তর্ভূক্ত সূর্য্যদেবতা, তদন্তবর্ত্তী বলদেব প্রভুর হৃদ্দেশে মহালক্ষ্মী, মহালক্ষ্মীর হৃদ্দেশে চিল্লীলা-মিথুন রাধাগোবিন্দ। রাধাগোবিন্দের বশ্যতত্ত্ব বলদেব প্রভু আমার। আমরা দেবতার মূর্ত্তি দর্শন করি, দেবতা দর্শন করি কিন্তু তদন্তর্ভূক্ত বলদেব-কৃষ্ণ দর্শন করি না। অণু-পরমাণুতে এইরূপ পঞ্চতত্ত্ব আছেন। ভূত-শুদ্ধি হয় না ব'লে আমাদের পঞ্চতত্ত্ব দর্শন হয় না। আমাদের যদি এই বিচারের অভাব হয়, তবে পুতুল-পূজা হ'য়ে যা'বে।

সাক্ষাদ্ভগবান্ শ্রীচৈতন্য সচ্চিদানন্দ বস্তু। শ্রৌতপথ গ্রহণ ক'র্‌বার বিধি পরিত্যাগ ক'রে যদি আমরা অন্য পথ গ্রহণ করি, তবে পৌত্তলিক, প্রাকৃতসহজিয়া, অজ্ঞরূঢ়ি বৃত্তির যাজক, বিবর্ত্তবাদী হ'য়ে যাব। শ্রীচৈতন্যচন্দ্র শ্রীজগন্নাথদেবকে সাক্ষাদ্‌ব্রজেন্দ্রনন্দন দর্শন কর্‌বার লীলা প্রদর্শন ক'রেছেন। 'নিম্বকাষ্ঠ বা তদভ্যন্তরে ভগবান্ আছেন'—পৌত্তলিকের এইরূপ শ্রীবিগ্রহে দেহদেহীভেদ-বিচার তিনি প্রদর্শন করেন নাই। তিনি অন্যত্র ব'লেছেন,—"প্রতিমা নহ তুমি সাক্ষাৎ ব্রজেন্দ্রনন্দন"।

অজ্ঞরূঢ়িবৃত্তিদ্বারা চালিত হ'য়ে যে ভাব হৃদ্দেশে উদিত হয়, তদ্দ্বারা, সত্যের অপলাপ হ'য়ে থাকে। খামের অভ্যন্তরস্থ চিঠির বিষয়ে উদ্‌গ্রীব হ'লে বাহিরের খামখানা দেখ্‌বার অবসর হয় না। বৃক্ষের শাখার পার্শ্বে চন্দ্র আছে ব'লে চন্দ্র দর্শন হ'লে আর শাখার প্রতি দৃষ্টি কর্‌বার আবশ্যক হয় না; চন্দ্রই দেখ্‌তে থাকি। বাহ্য জগতের বিচার-প্রণালীদ্বারা অন্তর্য্যামীর সেবা হয় না। একমাত্র শ্রৌত-পথের দ্বারা সেবা হ'য়ে থাকে। সেবোন্মুখে হি জিহ্বাদৌ স্বয়মেব স্ফুরত্যদঃ। ভগবান্ চৈতন্যচন্দ্রের যাবতীয় স্মৃতির কথা যা'তে উদিত হয়, সেইরূপ নামের দ্বারা ভগবান্‌কে আহ্বান, সেইরূপ মন্ত্রদ্বারা ভগবান্‌কে পূজা করি—কোন প্রকার বৌদ্ধপন্থা দ্বারা পরিচালিত হই না। সুতরাং যা'তে নরকপ্রাপিকা বুদ্ধি হ'তে ছুটী হয়, তা' হতে সর্ব্বদা আমাদিগকে সাবধান হ'তে হ'বে।

ভগবান্ পৌত্তলিকের সজ্জা হ'তে দূরে থাকেন, তিনি বৈদিকের চিদ্দর্শনে অতি সম্মুখ। বৈষ্ণবধর্ম্মই একমাত্র বৈদিক ধর্ম্ম। বেদের কথা বৈষ্ণব ছাড়া আর কেহ বুঝ্‌তে পারেন না। মুক্তকুল ভগবানের উপাসনা করেন কীর্ত্তন-পদ্ধতিতে—মন্ত্রাদিতে, যাহা শব্দাত্মক, যাহা জড়াতীত বস্তুর বাচক—তা'তে শব্দ ও শব্দের উদ্দিষ্ট বিষয়ে ভেদ নাই। 'আদৌ শ্রদ্ধা' প্রভৃতি পথক্রম অবলম্বন ক'র্‌লে আমাদের হৃদয়ে ভগবৎপ্রীতির উদয় হয়। প্রেমাঞ্জন-দ্বারা রঞ্জিত ভক্তিচক্ষুবিশিষ্ট সাধুগণ যে অচিন্ত্যগুণবিশিষ্ট শ্যামসুন্দর কৃষ্ণকে হৃদয়ে অবলোকন করেন, সেই আদি-পুরুষ ভগবান্‌কে আমি ভজনা করি।

**শ্রীনাম-সংকীর্ত্তন**—নিরন্তর হরিনাম ক'র্‌বার জন্য শ্রীকৃষ্ণচৈতন্যদেব শিক্ষা দিয়েছেন—"তৃণাদপি সুনীচেন তরোরপি সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ॥" শ্রীরূপ গোস্বামী বলেছেন,—নিখিল-শ্রুতি-মৌলি-রত্নমালাদ্যুতিনীরাজিত-পাদ-পঙ্কজান্ত। অয়ি মুক্তকুলৈরুপাস্যমানং পরিতস্ত্বাং হরিনাম সংশ্রয়ামি॥ সেই রূপানুগ চৈতন্যশিক্ষা আচরণ ক'র্‌তে হ'বে, চব্বিশ ঘণ্টা হরিনাম ক'র্‌তে হ'বে। ধর্ম্মার্থকাম বা মোক্ষবাঞ্ছার কপটতা থাকাকালে হরিনাম কর্‌বার যে অভিনয়, তা' শুদ্ধ হরিনামকীর্ত্তন নয়। নামকীর্ত্তনের সহিতই লীলাকীর্ত্তন সম্ভব। শ্রীরূপ একাদশটি শ্লোক রচনা ক'রেছেন এবং শ্রীনামাষ্টক লিখেছেন। সেই নামাষ্টকের প্রথম শ্লোক—"নিখিল-শ্রুতিমৌলি" ইত্যাদি।

"প্রথমং নাম্নঃ শ্রবণমন্তঃকরণশুদ্ধ্যর্থমপেক্ষ্যম্। শুদ্ধেচান্তঃকরণে রূপশ্রবণেন তদুদয়যোগ্যতা ভবতি। সম্যগুদিতে চ রূপে গুণানাং স্ফুরণং সম্পদ্যেতে। সম্পন্নে চ গুণানাং স্ফুরণে পরিকরবৈশিষ্টেন তদ্বৈশিষ্ট্যং সম্পদ্যতে। ততস্তেষু নাম-রূপ-গুণ-পরিকরেষু সম্যক্‌স্ফুরিতেষু লীলানাং স্ফুরণং সুষ্ঠু ভবতি।"—এই বিচারটি ছেড়ে দিতে হ'বে না।

মূলে গলদ থাক্‌লে কিছুই হ'বে না। শ্রীরূপানুগ নামগ্রহণ-পদ্ধতি-ছেড়ে দিলে নামের ফল কৃষ্ণপ্রেমা লাভ হ'বে না। আমরা রূপানুগ-ধারায় কীর্ত্তন করিব। যাঁ'রা অন্তরূপ লীলা কীর্ত্তন করেন, আমাদের পদ্ধতি তাঁ'দের থেকে পার্থক্য স্থাপন ক'রেছে। উপরোক্ত ক্রমপদ্ধতি বিচার আলোচনা না ক'রে কৃত্রিম ভাবে ভজনের চেষ্টায় ভজনে অগ্রসর হওয়া যায় না, বরং ভজনে বিঘ্ন ঘ'টে থাকে।

শ্রীরাধাকুণ্ডে মাধ্যাহ্নিক অভিধেয়ের বৈশিষ্ট্য আছে। শ্রীরূপরঘুনাথের অনুগ কবিরাজগোস্বামী প্রভু গোবিন্দলীলামৃতগ্রন্থে সেই ভজনপ্রণালী বিচার ক'রেছেন। শ্রীচৈতন্যচরিতামৃত গ্রন্থও শ্রীগুরুপাদপদ্মের নিকট আলোচনা ক'রলে সেই ভজন কথার ইঙ্গিত পাওয়া যায়। শ্রীল ঠাকুর মহাশয়ের 'প্রার্থনা' ও 'প্রেমভক্তিচন্দ্রিকায়' শ্রীল ভক্তিবিনোদঠাকুরের 'ভজনরহস্যে' 'রূপানুগভজনদর্পনে' এ সকল কথা বিশেষভাবে আলোচিত হ'য়েছে। শুদ্ধ হরিনামের সহিত এ সকল কথা আলোচিত হইলেই আমাদের মঙ্গল হ'বে। "নৈতৎ সমাচরেজ্জাতু মনসাপি হ্যনীশ্বরঃ। বিনশ্যত্যাচরন্মৌঢ্যাদ্ যথাঽরুদ্রোঽব্ধিজং বিষম॥ (ভাঃ ১০।৩৩।৩০)।

কারুণ্যামৃতবীচীভিস্তারুণ্যামৃত ধারয়া। লাবণ্যামৃতবন্যাভিঃ স্নপিতাং গ্লপিতেন্দিরাম্। (প্রেমাম্ভোজ-মরন্দ-স্তবরাজ)--প্রভৃতি শ্লোকে শ্রীল রঘুনাথপ্রভু যে সকল বিচার ক'রেছেন, শ্রীল রায়রামানন্দপ্রভু শ্রীচৈতন্যচরিতামৃত মধ্য অষ্টম পরিচ্ছেদে যে সকল বিচার ক'রেছেন,তাহা আলোচ্য বিষয় হউক। মুক্তপুরুষদিগের কৃত্য অনুসরণের উদ্দেশ্যে আলোচনা ক'র্‌তে আপত্তি নাই। কিন্তু অনুসরণ কর্‌বার নাম ক'রে আনুকরণিক হ'য়ে প'ড়লে, অনুসরনীয় আদর্শে ভোগ্যবিচার উপস্থিত হ'লে ভগবদ্ভজন হ'তে চিরতরে পতিত হ'তে হ'বে। বদ্ধকুলের সঙ্গে হরিনাম হয় না। প্রাকৃত-সহজিয়া-সম্প্রদায় সদ্‌গুরুপাদপদ্মের নখশোভা দর্শন ক'র্‌তে না পারায় শ্রীরাধিকার পদনখশোভাও দর্শন ক'র্‌তে পারে না। খুব সাবধানে রাধিকার পদনখ-সেবা ক'র্‌তে অগ্রসর হ'তে হ'বে। শ্রীগুরুপাদপদ্ম হৃদয়ে যা' স্ফূর্ত্তি করান, তা'ই জিহ্বাতে প্রকাশিত হয়। মুক্তপুরুষগণের কথাগুলো জেনে রাখ্‌লে ভজন ক'র্‌তে ক'র্‌তে ক্রমে ক্রমে ক্ষেত্রে অঙ্কুরোদ্গম ও ফল হ'বে। শ্রীকৃষ্ণপাদপদ্ম হ'তে শ্রৌতপরম্পরাক্রমে আমার শ্রীগুরুপাদপদ্ম পর্য্যন্ত পরমসুনির্ম্মলতা আছে।

ভোগে বা ত্যাগে হরিভজন নাই। সমস্ত বিশ্বই ভগবানের সেবার উপকরণ। সমস্তই অদ্বিতীয় ভোক্তা ভগবানের ভোগের স্থান। এই বিশ্বে কুণ্ড অবতীর্ণ; গিরিরাজ গোবর্দ্ধনও অবতীর্ণ হ'য়েছেন। ইহা ভোগ বা ত্যাগের স্থান নয়। ব্রহ্মলোকের ন্যায় নির্ব্বিশেষ স্থানও নয়। বৈকুণ্ঠের ঐশ্বর্য্যভাবের প্রাবল্যও এখানে নাই। ইহা মাধুর্য্যধামের পরাকাষ্ঠা। কৃষ্ণপাদপদ্মসেবার সর্ব্বোৎকৃষ্ট ভূমিকা। এখানে চতুষ্পাদ ধর্ম্মের প্রতীক অরিষ্টাসুর বিনষ্ট হ'য়েছে। শ্রৌতপথে শ্রুতি আলোচনা ক'র্‌লে তা'র চরমফল শ্রীহরিনামে একান্ত রুচি। হরিনাম শ্রবণ-কীর্ত্তন হ'তে বিরত হইবেন না। শ্রুতিসমূহ গোপীর পদরেণু ও শ্রীনাম প্রভুর চরণারবিন্দ আরতি ক'র্‌বার জন্য যে আদর্শ দেখিয়েছেন, সেই আদর্শ ই আলোচ্য বিষয় হউক।

হরিভজন না করিলে জীব জ্ঞানী, কর্ম্মী বা অন্যাভিলাষী হইয়া যায়, সেজন্য সর্ব্বদা ভগবান্‌কে মহামন্ত্র উচ্চারণ করিয়া ডাকিতে হইবে। সংখ্যা নির্ব্বন্ধ করিয়া কৃষ্ণনাম উচ্চৈঃস্বরে কীর্ত্তন করিলে অনর্থ নিবৃত্ত হয়, জাড্য প্রভৃতি পলায়ন করে; এমন কি হরিবিমুখ বহির্ম্মুখগণ আর বিদ্রূপ করিতেও পারে না। শাস্ত্রীয় সাধুসঙ্গই ভাল। পরে ভজন শিক্ষার জন্য সাধুসঙ্গ স্বতন্ত্র। নিরপরাধে হরিনাম গৃহীত হইলে সকল সিদ্ধিই করতলগত হয়। বিষয়ী লোকেরা কিছুই করিতে পারে না। গ্রাম্যকথা লোকমুখে হইতেই থাকিবে, তাহাতে অন্যমনস্ক থাকিতে হইবে। নিজের কর্ত্তব্যপথে অগ্রসর হইতে ইচ্ছা থাকিলে কোন বাধাবিপত্তি কিছুই করিতে পারিবে না। জগতের বহির্ম্মুখ লোকদিগকে সম্মান করিতে হইবে, কিন্তু তাঁহাদের ব্যবহার আদর করিতে শিখিতে হইবে না। মনে মনে ত্যাগ করিতে হইবে।

নির্ব্বন্ধ করিয়া কৃষ্ণনামগ্রহণে সকল মঙ্গল হয়। শ্রীনাম গ্রহণকালীন জড়চিন্তার উদয় হয় বলিয়া শ্রীনাম-গ্রহণে শিথিলতা করিবেন না। শ্রীনাম-গ্রহণের অবান্তর ফল স্বরূপে ক্রমশঃ ঐপ্রকার বৃথা চিন্তা অপনোদিত হইবে, তজ্জন্য ব্যস্ত হইবেন না। অগ্রেই ফলের সম্ভাবনা নাই। কৃষ্ণনামে অত্যন্ত প্রীতির উদয়ে জড়চিন্তার লোভ কমিয়া যাইবে। কৃষ্ণনামে অত্যাগ্রহ না হইলে জড়চিন্তা কিরূপে যাইবে? বিলাতী চিনি বা মিশ্রিত ঘৃত অপবিত্র। পবিত্র ও অপবিত্র উভয়ই জড়দ্রব্য। হৃদয়ে ভাবের সহিত দ্রব্যাদি না দিলে, ভগবান্ পবিত্র ও অপবিত্র কোন দ্রব্যই গ্রহণ করেন না। সেবাপরাধ যাহাতে না হয়, তদ্রূপ করিয়া সেবা করা কর্ত্তব্য। কায়মনোবাক্যে শ্রীনামের সেবা করিলেই শ্রীনামী পরম মঙ্গলময় স্বরূপ প্রদর্শন করেন। শ্রীনামগ্রহণে উৎসাহ বৃদ্ধি হওয়া দরকার। শ্রীনামগ্রহণ করিতে করিতে অনর্থ অপসারিত হইলে শ্রীনামেই রূপ, গুণও লীলা আপনা হইতেই স্ফূর্ত্তি হইবে। চেষ্টা করিয়া কৃত্রিম ভাবে রূপ, গুণ ও লীলা স্মরণ করিতে হইবে না। নাম ও নামী অভিন্ন বস্তু। আমাদের অনর্থ ঘুঁচিয়া গেলে উহা বিশেষরূপে উপলব্ধি হইবে। কৃষ্ণনাম নিরপরাধে উচ্চারিত হইলেই 'নাম হইতেই সকল সিদ্ধি হয়' ইহা বুঝিতে পারা যাইবে। যিনি নাম উচ্চারণ করেন, তাঁহার নিজ অস্মিতায় স্থূল সূক্ষ্ম শরীরের ব্যবধান ক্রমশঃ রহিত হইয়া নিজ সিদ্ধরূপ উদিত হয়। নিজ সিদ্ধস্বরূপ উপস্থিত হইয়া নাম উচ্চারিত হইতে হইতেই কৃষ্ণ-রূপের অপ্রাকৃত দৃগ্‌গোচর হয়। শ্রীনামই জীবের স্বরূপ উদয় করাইয়া কৃষ্ণরূপে আকর্ষণ করান। শ্রীনামই জীবের স্বগুণের উদয় করাইয়া কৃষ্ণগুণে আকর্ষণ করান। শ্রীনামই জীবের স্বক্রিয়া উৎপন্ন করাইয়া কৃষ্ণ লীলায় আকর্ষণ করান। 'নাম-সেবা' বলিলে নামোচ্চারণকারীর নিজ প্রয়োজনীয় অনুষ্ঠানাদিও তন্মধ্যে অন্তর্নিবিষ্ট। কায়মনোবাক্যে নামের সেবা হৃদয়াকাশে আপনা হইতেই উদিত হইবে। শ্রীনাম কি বস্তু তদ্বিষয়িণী সকল আলোচনা আপনা হইতে নামোচ্চারণকারী, হৃদয়ে উপলব্ধি করিতে পারিবেন। শাস্ত্র-শ্রবণ, পঠন ও তদ্বিষয়ক অনুশীলন দ্বারা শ্রীনামের স্বরূপ উদিত হন। শ্রীনামগ্রহণ করিতে করিতে সকল বিষয় স্ফূর্ত্তি লাভ করিবে।

পবিত্র ও অপবিত্র উভয় বস্তু জড় সত্য, কিন্তু ভগবৎসেবাসম্বন্ধে অপবিত্রতা ত্যাগ করিতে হইবে। সত্ত্বগুণে—পবিত্র বস্তু, রজস্তমোগুণে অপবিত্রতা আবদ্ধ। সত্ত্বগুণ-দ্বারা রজস্তমো নিরাশ করিতে হইবে অর্থাৎ বিশুদ্ধ সত্ত্বেই অবস্থান করিয়া বিশুদ্ধ সত্ত্বগুণকে পবিত্র জানিয়া তাদৃশ উপাদানে হরিসেবা করিতে হইবে। অপবিত্র বুদ্ধিবিচারে অর্থাৎ রজস্তমোগুণজাত বস্তু ভগবানে অর্পিত হইবে না। আবার পবিত্র বস্তু নির্গুণ না হইলে ভগবান্ গ্রহণ করেন না, তাহা প্রদাতার চিত্তবৃত্তির উপর নির্ভর করে, পবিত্র অবশ্যই বিচার্য্য। অপ্রাকৃত বুদ্ধির উদয় হইলে পবিত্র ও অপবিত্র বিচার ছাড়িয়া অপ্রাকৃতের বিবেক আসিয়া পড়িবে।

অপরাধ ত্যাগ করিয়া হরিনাম-গ্রহণের ইচ্ছা করিলে সকল সময় হরিনাম করিতে করিতে অপরাধ যাইবে। শ্রীমন্মহাপ্রভু শ্রীরূপগোস্বামী প্রভুকে সকল শক্তি অর্পণ করিয়াছেন, সেই শ্রীরূপপ্রভুও শ্রীরূপানুগ প্রভুগণের চরণে মহাপ্রভুর সঞ্চারিত কৃপা শক্তি অন্তরের সহিত ভিক্ষা করিবেন। বিশেষতঃ শ্রীহরিনাম-প্রভুর নিকট তাঁহার সেবার জন্য হৃদয়ের সহিত যোগ্যতার প্রার্থনা করিবেন। নাম-প্রভু নামী-প্রভু হইয়া আপনার হৃদয়ে বিরাজ করিবেন। 'কৃষ্ণ' ব্যতীত অন্য বস্তুপ্রাপ্তির আশাকে 'অন্যাভিলাষ' বলে। কৃষ্ণেতর বাসনাবিশিষ্ট জীবগণই অন্যাভিলাষী। সৎকর্ম্মপরায়ণ—কর্ম্মী, নির্ব্বিশেষ-জ্ঞানপরায়ণ—ঈশ্বরাভিন্নজ্ঞানী। কর্ম্মী ও জ্ঞানীর সহিত অন্যাভিলাষীর ভেদ এই যে,—অন্যাভিলাষী কুকর্ম্মরত। জ্ঞানী হইতে অন্যাভিলাষীর পার্থক্য এই যে, অন্যাভিলাষী—কুজ্ঞানরত অর্থাৎ ভেদজ্ঞানযুক্ত। কৃষ্ণসেবাবুদ্ধিতে নিজ ভোগাশক্তিরহিত হইয়া বিষয় স্বীকার পূর্ব্বক অপ্রাকৃত-ভাবে কৃষ্ণের সেবন করিলে যুক্তবৈরাগ্য হয়। শাস্ত্র, শ্রীমূর্ত্তি, নামভজন ও বৈষ্ণবকে প্রাপঞ্চিক জ্ঞান করিলে তুচ্ছ বৈরাগ্য হয়, তাহা ভক্তের ত্যাজ্য। যুক্ত বৈরাগ্যই ভগবদ্ভক্তগণ স্বীকার করিবেন। "ক্রমে ক্রমে পায় লোক ভবসিন্ধু-কূল।" মহাপ্রভুর এই আজ্ঞা ভাল করিয়া বুঝিতে প্রয়াস করিতে হইবে।

কর্ম্মিগণ যাহাকে 'পবিত্র' বলেন, ভক্তগণের নিকট তাহার পবিত্রতা না থাকিতে পারে, আবার কর্ম্মিগণের বিচারের অপবিত্র বস্তু ভক্ত 'পবিত্র' জ্ঞান করেন। 'অপবিত্র' শব্দে অমেধ্য বুঝাইলে তাহা কখনই ভগবান্‌কে কেহ নিবেদন করিতে পারেন না। সাত্ত্বিক বস্তু ব্যতীত রাজসিক ও তামসিক বস্তু ভগবানে নিবেদন করা যায় না। ভগবান্‌কে কেহ কোন অপবিত্র বস্তু নিবেদন করিলে, তাহা তিনি কখনই গ্রহণ করেন না। কোন অপবিত্র বস্তু ভগবন্নিবেদিত বলিয়া কেহ দিতে আসিলে তাহা কখনই গ্রহণ করা উচিত নহে। কোন বস্তু ভগবান্ গ্রহণ করেন নাই জানিলে, তাহা ভক্ত কখনই গ্রহণ করেন না। তাদৃশ বস্তু পরিত্যাগ করিলে কোন অপরাধ নাই। কোন পবিত্র সাত্ত্বিক বস্তু অভক্ত-কর্ত্তৃক প্রদত্ত হইয়াছে প্রচারিত থাকিলেও তাহা ভগবান্ গ্রহণ করেন নাই জানিয়া ত্যাগ করিতে হইবে। যাঁহারা প্রত্যহ লক্ষ নাম গ্রহণ করেন না, তাঁহাদের প্রদত্ত কোন বস্তুই ভগবান্ গ্রহণ করেন না। বিমুখজীব-ভোগ্য পবিত্র ও অপবিত্র উভয় বস্তুই প্রাকৃত। সাত্ত্বিকবস্তু ভগবানে প্রদত্ত হইলে ভক্তগণ তাহার অপ্রাকৃতত্ব বুঝিতে পারেন; তখন সে বস্তু বদ্ধজীবভোগ্য নহে পরন্তু ভগবৎপ্রসাদ বুদ্ধিতে সম্মানীয়। অপবিত্র বস্তু ভগবান্ ব্যতীত অন্য নর, দেব বা রাক্ষসের ভোগ্য। তাহা প্রাকৃত ও অপবিত্র।

একাদশী তিথিতে ভক্তগণ শ্রীমহাপ্রসাদ বা শ্রীমহামহাপ্রসাদ ত্যাগ করিয়া উপবাস করেন। মহাপ্রসাদ গ্রহণ করিলে উপবাস নষ্ট হয়; সুতরাং হরিবাসরের সম্মান থাকে না। শ্রীমহাপ্রসাদ ত্যাগের নামই উপবাস বা তিথি-পালন। তবে অসমর্থ-পক্ষে অনুকল্পাদির ব্যবস্থা তিথি-সম্মানের প্রতিকুল নহে।

**শ্রীঊর্জ্জাব্রতের নিয়ম**—এই যে, আমিষ-ভক্ষণ অর্থাৎ মাষকলাই ডাল, তাম্বুল, বরবটী, সিম, পর্য্যুষিত খাদ্য নিষিদ্ধ। শ্রীনাম-গ্রহণ ও ভক্তির যে সকল ক্রিয়া পালন করিবার সঙ্কল্প থাকে, উহার নিয়ম পালন হইতে ব্যতিক্রম না হয়। সাধারণতঃ নিয়ম—হবিষ্য মেধ্য দ্রব্য শ্রীভগবান্‌কে নিবেদন করিয়া তাহা গ্রহণ; অধিক নিদ্রা, আলস্য ও অবৈষ্ণবোচিত ব্যবহার সমূহ পরিহার এবং ক্ষৌরকার্য্যাদি বর্জ্জন, নিত্যস্নান প্রভৃতি সংযমীর ধর্ম্ম সর্ব্বতোভাবে পালন করা।

**গ্রহণের সময়**—স্মার্ত্তের মতে অশুভ কাল। অশুচি অবস্থায় যে সকল কার্য্য তাঁহাদের করিতে নাই, তাহা তাঁহারা করেন না। কিন্তু সেবপর বৈধ ভক্তগণের ঐ সকল প্রাকৃত বিধির অপেক্ষা না করিয়া সম্ভবপর হইলে যথাকালে ( ভগবৎ ) সেবা করাই কর্ত্তব্য। যখন শ্রীগৌরসুন্দর ভক্তির কথা জগতে প্রচার করেন নাই, সেই কালেই ভক্তগণ গ্রহণের সময় স্নানাদি করিয়াছিলেন। কিন্তু শ্রীমহাপ্রভুর শ্রীনাম প্রচারের পর সকল সময়ই হরি-সঙ্কীর্ত্তন বিহিত হইয়াছে। তাহাতে কালাকাল বিচার নাই। পুণ্যসংগ্রহার্থীই কালাকাল বিচার করেন। গ্রহণকালে বৈধভক্ত গঙ্গাস্নানাদি করেন না। অর্থাৎ ফলাকাঙ্ক্ষী হইয়া তাঁহারা কোন কর্ম্ম করেন না।

**ক্রোধের স্বরূপ**—ইন্দ্রিয়-তর্পণের বাধা হইলে যে বৃত্তির উদয় হয়, তাহাই ক্রোধ। ভক্তগণ সর্ব্বক্ষণ কৃষ্ণেন্দ্রিয়-তর্পণে ব্যস্ত। তাঁহাদিগকে তাঁহাদের সেবাকার্য্যে বাধা দিতে গেলে বাধাদাতাকে 'ভক্তদ্বেষী' বলা যায়। সুতরাং ভক্তদ্বেষীর প্রতি ক্রোধের বৃত্তি ভজনের প্রকার ভেদ মাত্র। তাদৃশ ভজনবৃত্তিকে যাহারা সাধারণ ক্রোধের সহিত সমজ্ঞান করে, তাহারা নারকী। ভোগপর ইন্দ্রিয়তৃপ্তির ব্যাঘাত সহ্য করিবার শক্তি ভক্তের আছে। সুতরাং তিনি নিজের ভোগের অতৃপ্তিতে সহিষ্ণু। কিন্তু কৃষ্ণ-সেবার বাধাদাতার প্রতি ক্রুদ্ধ হওয়ায় ভজন-তৎপর।

**শ্রাদ্ধ**—গৃহস্থ বা ত্যক্তগৃহ বৈষ্ণবের কোনও অশৌচ নাই বা শোক নাই। হরিসেবা করিলেই পিতৃশ্রাদ্ধ ও তর্পণাদি সমাধা হয়। স্বতন্ত্রভাবে শ্রাদ্ধ-তর্পণাদি করিতে হয় না। তবে লোক-ব্যবহারের জন্য গৃহস্থ বৈষ্ণবগণ হরিনাম গ্রহণ-জনিত নিত্য শুচি হইয়াও যে কোনও দিন মহাপ্রসাদের দ্বারা শ্রাদ্ধ করিতে পারেন—তাহাই বৈষ্ণবশ্রাদ্ধ।

**সাধক-জীবনে জ্ঞাতব্য**—"ক্রমে ক্রমে পায় লোক ভবসিন্ধুকূল।" আশাবন্ধ, সমুৎকণ্ঠা এবং কৃষ্ণসেবা, কার্ষ্ণ-

সেবা ও শ্রীনাম-কীর্ত্তন দ্বারা মঙ্গল হয়। সর্ব্বদা কৃষ্ণার্থে অখিল-চেষ্টা-বিশিষ্ট হইলে মায়ার বিবিধ প্রলোভন আমাদিগকে আচ্ছন্ন করিতে পারে না। সর্ব্বদা শ্রবণ, কীর্ত্তন করিবেন; "মহাজনগ্রন্থ ও গৌড়ীয়" পাঠ করিবেন, তাহা হইলে সিদ্ধান্ত-গ্রহণ-বিষয়ে আলস্য থাকিবে না। পরস্পর শ্রীহরিকথা আলাপ করিবেন এবং ভজনের উন্নতির সহিত নিজ-দৈন্য ও হীনতা উপলব্ধি করিতে পারিবেন। 'সর্ব্বোত্তম আপনাকে হীন করি মানে'। নিজ ভৃত্যের মঙ্গলাকাঙ্ক্ষা করিলে ভজনবৃদ্ধি হইবে। কৃষ্ণসেবা, কার্ষ্ণসেবা ও শ্রীনাম-সঙ্কীর্ত্তন, তিনটী পৃথক্ অনুষ্ঠান হইলেও তিনটীই একতাৎপর্য্যপর। নাম-সংকীর্ত্তনের দ্বারা কৃষ্ণ-সেবা হয়। বৈষ্ণবের সেবা করিলে কৃষ্ণ-কীর্ত্তন ও কৃষ্ণ-সেবা হয়। কৃষ্ণসেবা করিলেই নাম-সংকীর্ত্তন ও বৈষ্ণব-সেবা হয়। তাহার প্রমাণ এই—"সত্ত্বং বিশুদ্ধং বসুদেবশব্দিতম্।" শ্রীচৈতন্যচরিতামৃত পাঠ করিলে কৃষ্ণসেবা ও নাম-সংকীর্ত্তন হয়। সৎসঙ্গে শ্রীমদ্ভাগবত পাঠেও উহাই লভ্য হয়। অর্চ্চনেও ঐ তিনটী কার্য্য হইতে থাকে। নামভজনেও তাহাই সুষ্ঠুভাবে হয়। পূর্ব্ব ইতিহাস ভজনের অনুকূল-বিচারে নিযুক্ত করিবেন অর্থাৎ প্রতিকূল বিষয়গুলি অনুকূলের পূর্ব্বাবস্থা জানিবেন। প্রতিকূল হওয়ায় যে বিপদ উপস্থিত হয়, তাহাই পরক্ষণে ভজনের অনুকূলতা প্রসব করে। সমগ্র পরিদৃশ্যমান জগতের সকল বস্তুই কৃষ্ণসেবার উপাদান। সেবাবিমুখবুদ্ধি, বস্তুবিষয়ে আমাদিগের মতিবিপর্য্যয় করিয়া ভোগে নিযুক্ত করে। দিব্য-জ্ঞানের উদয়ে সমগ্র জগতে কৃষ্ণ-সম্বন্ধ দেখিতে পাইলেই প্রতিষ্ঠার বিষময় ফল আমাদিগকে গ্রাস করিতে পারে না। 'চঞ্চল জীবন-স্রোত প্রবাহিয়া কালের সাগরে ধায়।'—এই বিবেকের সহিত হরিসেবা-প্রবৃত্তি প্রতি পদে পদে আসিয়া উপস্থিত হয়। সুতরাং কৃষ্ণের যাহাতে আনন্দ, আমার তাহাই সন্তুষ্টচিত্তে স্বীকার করা কর্ত্তব্য। কৃষ্ণ যদি আমাকে বিমুখ রাখিয়া সুখী বোধ করেন, তাহা হইলে আমার যে দুঃখ, তাহাই আমার বরণীয়। "তোমার সেবায় দুঃখ হয় যত, সেও ত' পরম সুখ,' এই উপলব্ধি বৈষ্ণবের—তাহা অনুসরণ করিবার যত্ন করিবেন। আমাদিগের যাবতীয় অনর্থ কৃষ্ণসেবায় উন্মুক্ত হইলে উহাই অর্থ বা প্রয়োজনরূপে স্থায়ী মঙ্গলের কারণ হয়। ঠাকুর বিল্বমঙ্গলের পূর্ব্বচরিত্র, সার্ব্বভৌমের কথা, প্রকাশানন্দের কুতর্করূপ যাবতীয় অনর্থ পরিশেষে কৃষ্ণসেবাময় হইয়াছিল। সুতরাং বিগত অনর্থের জন্য কোনও চিন্তা করিবেন না। বর্ত্তমান অনর্থ—শ্রবণ, কীর্ত্তন প্রবল করিলেই—তাহারা প্রবল হইবে না। জীবন অল্পদিন স্থায়ী, সুতরাং মৃত্যুর পূর্ব্ব পর্য্যন্ত নিষ্কপটে হরিসেবা করিবার যত্ন করিবেন। মহাজনের অনুসরণই আমাদের মঙ্গলের একমাত্র সেতু।

'অহং তরিষ্যামি দুরন্তপারং' শ্লোক আলোচনা করা আবশ্যক। প্রাক্তন কর্ম্ম-বিপাকে কখনও সুস্থ, কখনও অসুস্থ হইয়া পড়িতে হয়। যখন সুস্থ আছি মনে হয়, তখনই কৃষ্ণবিমুখ হইয়া পড়িতে হয় এবং তৎফলে আমাপেক্ষা শ্রেষ্ঠ ভক্তগণকে নিকৃষ্ট মনে হয়। সেই জন্য কৃষ্ণ আমার অবস্থা বিচার করিয়া নানাপ্রকার দুঃখে, কষ্টে, অস্বাস্থ্যে ও অসুবিধায় রাখেন। তখন 'তত্তেহনুকম্পাং' শ্লোকের অর্থ বুঝিবার চেষ্টা হয়। কৃষ্ণেতর বিষয়ে প্রমত্ত থাকিলে জগতের অনেকের সহিত ঝগড়া করিতে ইচ্ছা হয়। কৃষ্ণসেবায় ব্যস্ত থাকিলে—জগতের লোকসকল আক্রমণ করে।

মহাপ্রভুর নীতির মধ্যে ক্ষাত্রনীতি, বৈশ্য, শূদ্র ও যবন-নীতি দেখা যায় না। তাঁহার প্রচারিত বাক্য হইতে বুঝা যায়, তিনি ঋষিনীতির সর্ব্বোচ্চ শৃঙ্গ অবলম্বন করিয়াছিলেন। আমরাও সেই পদানুসরণে ব্রহ্মনীতি ভাগবত-ধর্ম্ম অবলম্বন করিব।

মর্য্যাদাপথে যে বৈধ-উপাসনা প্রতিষ্ঠাযুক্ত ভক্তগণের দ্বারা অনুষ্ঠিত হয়, তাহা পরতত্ত্বপর। জড়প্রতিষ্ঠার সহিত বৈধী উপাসনা কৃষ্ণের ঐশ্বর্য্যের জ্ঞাপক হইলেও উহা স্বয়ংরূপের গৌণী উপাসনা মাত্র। মর্য্যাদাময়ী উপাসনায় পূজ্যবস্তু শ্রীকৃষ্ণ হইলেও উহা জীবের বিশ্রম্ভযুক্ত-মাধুর্য্যময়ী উপাসনার সহিত এক নহে। উপাসনা-বৈচিত্র্যের সঙ্গে সঙ্গে উপাসকের সাধ্যপ্রতীতি সাধ্য-অনুভব এবং সাধ্য-অস্তিত্বের মধ্যে যে বৈশিষ্ট্য অবস্থিত, তাহা তারতম্যবিচারে

উপেক্ষণীয় নহে। স্বয়ংরূপ পরতত্ত্ব হইলেও স্বয়ংরূপপ্রতীতি বৈধপরতত্ত্ব-নির্দ্দেশকারিব্যক্তিগণের উৎক্রান্ত ধারণায় অবস্থিত। বৈধভক্তগণের বাহ্যজগতের গুণত্রয়সম্বন্ধ পরতত্ত্ববিচারে কিঞ্চিৎ শ্লথ হইলেও শুদ্ধভক্তিপথে অবস্থিত জনগণ পরতত্ত্ব-সহ স্বয়ংরূপের সর্ব্বদা নিত্যবৈশিষ্ট্য সংস্থাপন করেন। স্বয়ংরূপ হইতে যে পরতত্ত্ব-বৈভব প্রকটিত, তাহা মর্য্যাদাপর বিচার ও মর্য্যাদাপর বৈধ ভক্তগণ উপলব্ধি করিতে না পারিয়াই মাধুর্য্যময় অনুরাগপথে প্রবেশ করিতে অসমর্থ হন। এই অসমর্থতানিবন্ধন তাঁহারা কেহ কেহ সর্ব্বকারণকারণ আকরবিগ্রহ স্বয়ংরূপ ব্রজেন্দ্র-নন্দনকে স্বয়ংপ্রকাশতত্ত্বের একমাত্র উৎপত্তি স্থান বলিয়া ধারণা করিতে অক্ষম হন। তাঁহাদের বিচারে শ্রৌতপন্থা কিয়ৎপরিমাণে উপেক্ষিত হওয়ায় কৃষ্ণের বৈভবপ্রকাশ বস্তুকে তাঁহার পরতত্ত্বজ্ঞানে স্থাপন করিয়া স্বয়ংরূপ ভূমিকাকে বৈভবপ্রকাশরূপ বিচারেআবদ্ধ করেন। শ্রীবার্ষভানবীর অনুগ্রহ ব্যতীত শ্রীকৃষ্ণলীলার রস-সমুদ্রের অমৃত-বিন্দুপানে কাহারও অধিকার নাই। তজ্জন্য গোপীর কৈঙ্কর্য্যাভাবে শ্রীওতদনুগত শ্রীসম্প্রদায়ের শ্রীরাধা-গোবিন্দের সেবা সৌন্দর্য্যদর্শনে অধিকার নাই।

এই সকল বিচার না বুঝিয়াই বর্ত্তমানকালে নদীয়া-নাগরীসম্প্রদায় কৃষ্ণবৈভবপ্রকাশ বিগ্রহের অবতার বলিয়া শ্রীগৌরসুন্দরের পাদপদ্মের সেবায় বঞ্চিত হইতেছেন এবং আপনাদিগকে 'গৌরনাগরী' প্রভৃতি কল্পিত অভিমানে প্রতিষ্ঠিত করিতেছেন। জড়রসে অবস্থিত হইয়া গৌরনাগরী-দল গৌরসুন্দরকে মাধুর্য্য-রসাশ্রয় কৃষ্ণ হইতে পৃথক্‌রূপে স্থাপনপূর্ব্বক আপনাদিগকে কল্পিত জড়রস হইতে অতিক্রান্তজ্ঞানে কৃষ্ণসেবা-ছলনায় গৌরহরির বৈভব-প্রকাশপর কাল্পনিক ঐশ্বর্য্যপর নারায়ণ সেবা করিবার জন্যই ব্যস্ত হইতেছেন। উহাতে মধুর রসের উজ্জ্বলতার অভাবমাত্র লক্ষিত হয়। অনুজ্জ্বল মধুর রস স্বকীয় বিচারে অবস্থিত; সুতরাং উহা দাসরসেরই প্রকারভেদ মাত্র। অনেকে নারায়ণের স্বকীয় বৈধ পতিপত্নীগত রসকে 'মধুর রস' বলিয়া ভ্রান্ত হন। যাঁহারা শ্রীচৈতন্যচরিতামৃতের প্রকৃত প্রস্তাবে কৈঙ্কর্য্য করিয়াছেন, তাঁহারা এইরূপ ভ্রান্তি হইতে শতসহস্রযোজন দূরে উজ্জ্বলরসে অবস্থিত। সুতরাং স্বকীয় মধুর-প্রতিমরসকে 'বিশুদ্ধ দাস রস' বলিয়াই জানেন। দাস্যরসে, দাসের হৃদয়ে গৌরব, মর্য্যাদা ও বিধি এবং বিশ্রম্ভের অভাব যেরূপ প্রবল, উজ্জ্বলরসে মাধুর্য্যময় বিগ্রহাভিন্ন ঔদার্য্যলীলাবিগ্রহ শ্রীগৌরসুন্দরের নিত্য চিদানন্দ-স্বরূপাবস্থিত ভক্তগণের হৃদয়ে তাদৃশ ভাব প্রবল হইবার পরিবর্ত্তে অত্যন্ত বিশ্রম্ভময় অনুরাগপরতা লক্ষিত হয়। বৈধহৃদয় ভক্তাভিমানী বৈষ্ণব 'ভক্তিরসামৃতসিন্ধু' বা 'উজ্জ্বলনীলমণিগ্রন্থ' পাঠে যে মধুর-রসপর্য্যায়ে স্বকীয় বিচারের ধারণা করেন, তাহা তাঁহাদের অপ্রাকৃত রাজ্যে শ্রীরূপানুগত্যের অভাব মাত্র। তাঁহারা বলেন যে, স্বকীয় বিচারে লক্ষ্মীর অথবা লক্ষ্মীপ্রিয়া ও শ্রীবিষ্ণুপ্রিয়া মাতার শ্রীগৌরানুরাগ, শ্রীসত্যভামার বা শ্রীকমলার দ্বারকাপতি বা পরব্যোমপতির প্রতি মর্য্যাদা সদৃশ হওয়ায় উহাই উজ্জ্বল রসের বিষয়াশ্রয়ের মধুর রস জাতীয়। সুতরাং গৌরবিষ্ণুপ্রিয়ার স্বকীয় বিচারই উজ্জ্বল রস। কিন্তু রুচিপ্রধানপথে অনুন্নত অনুজ্জ্বল দাস-রসে মধুর-রস-ভ্রান্তি 'মধুর রস' বলিয়া স্বীকৃত হয় না। শ্রীল সনাতনগোস্বামীর 'বৃহদ্ভাগবতামৃত'ও শ্রীরূপগোস্বামিকৃতও 'ভক্তিরসামৃতসিন্ধু' ও 'উজ্জ্বলনীলমণি' আশ্রয় গ্রহণ করিলে সাধারণ জড় অলঙ্কারিকের বুদ্ধি সম্মার্জ্জিত হইতে পারে ও গৌরনাগরীভাবের দৌরাত্ম্য অশাস্ত্রীয় বলিয়া বুঝা যায়।

**ধর্ম্ম-ব্যবসায়**—মিছাভক্তগণের মতে ইন্দ্রিয়তর্পণ ব্যতীত যখন 'ধর্ম্ম' বলিয়া কোন কথা নাই, তখন শুদ্ধভক্তিধর্ম্ম কি শ্রীবৃন্দাবন প্রভৃতিতে পুনঃ প্রচারিত হইবে না? শ্রীবৃন্দাবনের শ্রীবিগ্রহসমূহ কি সমস্তই জাতি ব্যবসায়ীর ব্যবসায়ের পণ্যদ্রব্যই থাকিবে? ঐ সকল অবৈধ ব্যবসায়ী বেণিয়ার ধর্ম্ম গ্রহণ করিয়া ঠাকুর সেবার নামে, মন্ত্রব্যবসায়ের নামে নিজ নিজ স্বার্থ পোষণ করিতে থাকিবে এবং উহাই কি 'ধর্ম্ম' বলিয়া পরিগণিত হইবে? শুদ্ধভক্তিকথার দ্বারা জগতের হিত সাধন হউক্, ইহা কি বৃন্দাবনবাসীর অভিপ্রেত হওয়া উচিত নহে? শুদ্ধভক্তগণ কিন্তু চিরকালই মিছাভক্তির অনুমোদন করেন না। কলিকাল, ভক্তিপথ কোটিকণ্টক

রুদ্ধ হইয়াছে। ঠাকুরসেবা পণ্যদ্রব্য নহে এবং সেবকগণ বাণিয়া নহেন; তাঁহারা ভক্ত বৈষ্ণব। সর্ব্বস্ব ত্যাগ করিয়া নিজের ও জগতের মঙ্গল করিবার জন্য কীর্ত্তনমুখে হরিসেবা করিতেছেন। বেনিয়াদিগের বস্তু চাল, ধান, ঠাকুরসেবার ছলনায় পাথরের বাড়ী, ঘর ইত্যাদি। সেই সকলের সাহায্যে ব্যবসায় করিয়া তাহারা নিজের উদরভরণ করে, ঠাকুরবাড়ী খরিদ করে, অযোগ্য ব্যক্তির দ্বারা সেবাপরাধ করায়, অযোগ্য ব্যক্তি হইতে মন্ত্রগ্রহণের ছলনা করে, ভজনের উপদেশ লইয়া থাকে এবং কত কি করে! ঐ সকল কার্য্যে শুদ্ধভক্ত-সম্প্রদায়ের কোন আস্থা নাই। ভজন ছাড়িয়া হুজুগ করা ভক্ত-সম্প্রদায়ের কর্ত্তব্য নহে। ব্যবহারিক জগতে যে প্রকার সত্যের দুর্গতি উপস্থিত হইয়াছে, তাহাতে সরলতার পরিবর্ত্তে কপটতাই 'ধর্ম্ম' বলিয়া চলিতেছে। এক্ষণে প্রকৃত গৌরভক্তগণ পরমেশ্বরের স্বরূপলক্ষণ নিরস্তকুহকসত্য জগতে প্রচার করিয়া বিদ্ধ বৈষ্ণবতার হাত হইতে জগৎকে উদ্ধার করা কর্ত্তব্য বোধ করিতেছেন।

**শোক-শাতন**—আপনার পুত্র বৈষ্ণবের গৃহে আসিয়াছিলেন, বৈষ্ণবের পিতামাতাসূত্রে আপনারা তাঁহার সেবা করিয়াছেন, তাঁহার যতটুকু সেবা গ্রহণ করিবার আবশ্যকতা ছিল, তাহা পাইয়াই চলিয়া গিয়াছেন। তিনি শরীরটী আপনাদের নিকট পাইয়াছিলেন বটে, কিন্তু জীবাত্মা বৈষ্ণব। তাঁহার নিত্যকার্য্য ভাগবৎসেবা। বৈষ্ণব নিজ নিজ কর্ম্মস্থলে প্রপঞ্চে আগমন করেন এবং কর্ম্মনির্দ্দিষ্টকাল ভূতাকাশে অবস্থান করেন, পরে তাঁহার যোগ্যতানুসারে বলদেব তাঁহাকে যেখানে পাঠান সেইখানেই চলিয়া যান। সেই বলদেবের অভ্যন্তরে মহালক্ষ্মীর অবস্থান, মহালক্ষ্মীর অভ্যন্তরে ভগবান্—সুতরাং তিনি তাঁহার উপাস্য বস্তুর সেবা করিবার উদ্দেশে চলিয়া গিয়াছেন। তিনি যখন সন্ধিনীবিগ্রহ নিত্যানন্দ প্রভু হইতে জাত জীবাত্মা বৈষ্ণব, তখন আপনি বিষ্ণুকে পুত্ররূপে স্থাপন করিতে শিখিলে আপনার আর অভাব বোধ হইবে না। তাঁহার অন্তর্য্যামিসূত্রে ভগবান্ অবস্থান করিয়াছেন, আপনি সেই ভগবানের সেবা করিয়াছেন, এখনও বলদেবের সেবা করুন। ভূতাকাশের জড়পিণ্ড পঞ্চভূতে মিশিয়া গিয়াছে। তাঁহার জীবাত্মা শক্তি-শক্তিমানের সেবায় নিযুক্ত থাকিবে। আপনার ভোগ্যপুত্র তাঁহার ভোগ্য-পিতারসঙ্গ-বিচ্ছিন্ন হইয়াছে। তিনি ভগবদ্ ভোগ্যবস্তু সুতরাং ভগবানের ভোগ্যরূপে বৈষ্ণবসূত্রেই তাঁহার কার্য্য। শ্রীবাসের পুত্রের কথা মনে স্মরণ করিবেন। ভগবান্ তাঁহার অসীমকৃপাবল প্রদান করিয়া আপনাকে শোকাভিভূত করিবেন না। 'শোক-শাতন' এবং 'শ্রীচৈতন্যভাগবত' পাঠ করিবেন। মহাপ্রভু যে সময় সন্ন্যাস গ্রহণ করেন, সেইকালে বৃদ্ধা জননীকে, পত্নী-বিষ্ণুপ্রিয়া দেবীকে এবং নবদ্বীপবাসী জনগণকে বলিয়াছিলেন যে, "আমি মনুষ্য মাত্র, তোমাদের সহিত বিভিন্ন সম্বন্ধে অবস্থিত। আমি চলিয়া গেলে তোমরা আমার স্থলে কৃষ্ণের সহিত সেই সকল সম্বন্ধ স্থাপন করিয়া আমাকে স্বতন্ত্রভাবে হরিসেবা করিবার অবসর দিবে।" আপনিও মৃতপুত্রের অভাবে ভগবৎসেবার অধিক সময় পাইবেন। ভগবান্ যাহা করেন মঙ্গলের জন্য।

**নীতি ও প্রীতি**—জাগতিক নীতিসমূহ জড়বিচারে প্রপঞ্চে সর্ব্বোত্তম। কিন্তু কৃষ্ণপ্রেমা সর্ব্বাপেক্ষা বড় উপাদেয় বলিয়া তাহার তুলনায় নৈতিক নীতিসমূহ কৃষ্ণ অপেক্ষা বড় বা উপাদেয় নহে। মথুরায় কৃষ্ণ কর্ত্তৃক বল-পূর্ব্বক বস্ত্রধৌতকারীর বধানন্তর মাল্য-বসনাদি গ্রহণ অনেকে ভাল বলেন না। তাঁহারা অপ্রাকৃত পারকীয় বিচারাশ্রিত নিষ্কপট প্রেমিক ভক্তগণকে কম নৈতিক মনে করিতে পারেন, কিন্তু হরিপ্রীতির এমন একটী অত্যাশ্চর্য্য শক্তি আছে যে, তাহার নিকট পরমোপাদেয় নৈতিক আদর্শ বা পরিমাণ পর্য্যন্ত ক্ষীণপ্রভ হইয়া যায়। "কর্ত্তব্যবুদ্ধি" কৃষ্ণসেবার অন্তরায় হইয়া দাঁড়াইলে তাহাকে পরিত্যাগ পূর্ব্বক সেবাকার্য্যে উন্মত্ত হইয়া পড়িলে যে সুদুরাচার লক্ষিত হয়, তাহাও সমাদরে বরণীয়। কীর্ত্তনকারীও বিচারপর না হইলে ভক্তি লভ্য হয় না এবং ভক্তি না হইলে প্রাপঞ্চিক কর্ত্তব্যবুদ্ধি বা অবিশ্বাসপ্রবণতা অপসারিত হয় না।

**সাধুসঙ্গের দূরে অবস্থিতের মঙ্গলোপায়**—শ্রীধামে সর্ব্বত্রই ভগবৎস্মৃতির উদয় হয় বলিয়া ভক্তগণের পরমাদরের ক্ষেত্র। যেখানে হরিকথা নাই, সে স্থল যতই আত্মীয়স্বজনবেষ্টিত হউক না কেন যতই বাসের সুবিধাজনক হউক না কেন, সেই সকল

স্থান বা তাদৃশ জনসঙ্গ নিতান্ত অপ্রয়োজনীয়। যদিও এই পৃথিবীতে অপ্রাকৃত রাজ্যের বহু ভক্তের সাক্ষাৎকার আমরা লাভ করি না, তথাপি শ্রীমন্মহাপ্রভুর সময়ের ভক্তগণের কথোপকথন ও লীলাকথা গ্রন্থরূপে ও শব্দরূপে নিত্যকাল বর্ত্তমান আছে বলিয়া আমাদের জাগতিক ক্লেশে তাদৃশ কষ্টের অনুভূতি হয় না। আমরা যদি অপ্রাকৃত রাজ্যের কথায় এখানে বাস করি, তাহা হইলে তাদৃশী স্মৃতি আমাদিগকে জাগতিক কষ্ট হইতে তফাৎ রাখে। যেখানেই থাকুন, ভগবৎ-কথা আপনাকে ছাড়িয়া যাইবে না। সাংসারিক সকল কথার মধ্যেই ভগবানের স্মৃতি ও ভগবদ্ভক্তির কথা বুঝিতে পারিবেন। ভগবান্ যে অবস্থায় ভক্তগণকে রাখিয়া সুখী হন, সেই অবস্থায়ই বাস করিয়া নিজের দুঃখাদি ভুলিয়া থাকাই উচিত। ভগবানের কথা, শ্রীমন্মহাপ্রভুর কথা, ভক্তগণের অলৌকিক চরিত্র, সাধারণ সংসারের লোক বুঝিয়া উঠিতে পারে না। হৃদয়ে ভগবানের সেবা-প্রবৃত্তি উন্মেষিত হইলেই সকল অবস্থাতেই হরিস্মরণ হইয়া থাকে।

যাঁহারা পারত্রিক-মঙ্গলের জন্য সর্ব্বদা চেষ্টা-বিশিষ্ট, গ্রন্থরূপে ভগবান্ তাঁহার কথা সকল তাঁহাদের হৃদয়ে প্রকাশিত করেন। শ্রীচৈতন্যভাগবতে—"যত দেখ বৈষ্ণবের ব্যবহার-দুঃখ। নিশ্চয় জানিহ সেই পরানন্দ-সুখ॥" আমাদের পরীক্ষার জন্য ভগবান্ সর্বদাই জগতের অন্তরালে অবস্থান করিতেছেন। প্রত্যেক বস্তুর অপর পারে তাঁহার আবির্ভাব লক্ষ্য করিলেই আমাদের আপাত-প্রতীতি কমিয়া যায়। "অদ্যাপি সেই লীলা করে গৌররায়। কোন কোন ভাগ্যবান্ দেখিবারে পায়॥" তাদৃশ ভাগ্য কবে উদয় হইবে, যে দিন আমরা সর্ব্বত্র শ্রীগৌরসুন্দরের অনুগমনে এবং তাঁহার অনুসরণে নিযুক্ত হইয়া ভক্তিপথের যাত্রী হইব। ভগবানের পরীক্ষার স্থল এই পৃথিবী অর্থাৎ সংসার। এই পরীক্ষায় উত্তীর্ণ হইতে হইলে হরিজনগণের কীর্ত্তন শ্রবণ করিতে হয়, সেই কীর্ত্তন গ্রন্থ-মুখে শুনিলে আর কোন অভাবের মধ্যে অবস্থিতি মনে করা, উচিত নহে। হিরণ্যকশিপু একদিন ভূমণ্ডলে ভগবান্ নাই স্থির করিয়াছিলেন এবং প্রহ্লাদের সহিত নানা বিরুদ্ধযুক্তি ও চেষ্টা দেখাইয়াছিলেন, কিন্তু শ্রীনৃসিংহদেব স্তম্ভের মধ্য হইতে প্রকটিত হইয়া হিরণ্যকশিপু এবং সমগ্র জগতের মঙ্গল বিধান করিয়াছিলেন। ভগবদ্ভক্ত সর্ব্বত্রই ভগবদ্দর্শন করেন, আর ভগবদ্বিদ্বেষী সর্ব্বত্রই ভগবানের অস্তিত্ব পর্য্যন্ত উপলব্ধি করিতে পারে না। মধ্যবর্ত্তি-স্থানে আমরা অবস্থিত হইয়া একবার হরিসেবায় রুচি দেখাই, পরক্ষনেই আবার বিষয়ভোগে ব্যস্ত হই। হরিসেবায় প্রবৃত্ত হইবার ইচ্ছাক্রমেই আমাদের বিষয়ভোগ নিবৃত্ত হয়। বিষয়ে তৎকালিক সুখ ও দুঃখভোগ বর্ত্তমান, হরিসেবায় নিত্যা ভক্তি ভগবানের আনন্দবিধান করে। আমরা সেই আনন্দের উদ্দেশে সর্ব্বদা সেবাপর থাকিতে পারি।

**সূর্য্যোপরাগে কুরুক্ষেত্র-কৃত্য**—আমাদের সেব্যবিগ্রহ আশ্রয়জাতীয় ভগবৎপরিকরগণকে বহুদিনের বিরহকাতরতা হইতে রক্ষা করিয়া কৃষ্ণোন্মুখ করাইবার জন্য কুরুক্ষেত্রে লইয়া যাইতে হইবে। "মাথুর-বিরহকাতর ব্রজবাসিগণের সেবা করাই আমাদের পরম ধর্ম্ম।" ঐশ্বর্য্যপ্রধান রসের উপাস্য বস্তু হইয়া শ্রীকৃষ্ণ দ্বারকায় থাকিলেও তাঁহাকে চিন্ময় রথে আরোহণ করাইয়া স্যমন্তপঞ্চকে "সন্নিহিত-সরে" সূর্য্যগ্রহণোপলক্ষ্যে আনাইতে হইবে। তজ্জন্য রথের আবশ্যকতা আছে। আমরা বিষয়াবদ্ধ জীব—কৃষ্ণসেবার উদ্দীপনাভাবে বিষয়ভোগে ব্যস্ত সুতরাং আমাদের নিকট এই সকল লীলা-কথা অর্চ্চারূপে প্রকটিত হইলে আমাদেরও সেবাপ্রবৃত্তির উন্মেষ দেখা দিবে। বিষয় ও আশ্রয়ের মিলনকার্য্যই আমাদের সেবনধর্ম্মের আদর্শ। এতদ্ব্যতীত সেবাবিমুখ আমাদিগকে সেবোন্মুখ হইবার লীলাসমূহের উদ্দীপন ভজন-বিষয়ে বিশেষ সাহায্য করে, অর্থাৎ জড়জগতের বিষয়সেবা হইতে নির্ম্মুক্ত করাইয়া ভগবানের নিত্যলীলার সেবকগণের চেষ্টাসমূহ চেতনের বৃত্তিতে উদিত হয়।

দ্বারকা হইতে রথোপরি শ্রীকৃষ্ণকে শ্রীব্যাসাশ্রিত গৌড়ীয় মঠে "সন্নিহিত-সরের" নিকট আনয়ন করাইতে হইবে। তাহাতে সাহায্য করিবার জন্য আপনারা যে যেখানে আছেন, স্বীয় কায়িক, মানসিক ও বাচনিক পরিশ্রমলব্ধ প্রাপঞ্চিক বিনিময় অর্থ সংগ্রহ করিয়া পাঠাইবেন। লীলাসমূহের অর্চ্চাসকল আমরা সকলে নিরীক্ষণ করিয়া

তত্তদ্‌ভাবের অনুসরণ করিতে যাহাতে সমর্থ হই তদ্বিষয়ে সকলেরই আন্তরিক চেষ্টা করা কর্ত্তব্য। কাশীর উৎসব ও নৈমিষারণ্য দর্শন করিয়া কুরুক্ষেত্রে কৃষ্ণ বিজয়লীলায় শ্রীবৃন্দাবনের 'তথাপ্যন্তঃখেলন্মধুরমুরলীপঞ্চমজুষে মনো মে কালিন্দীপুলিনবিপিনায় স্পৃহয়তি" লীলা দর্শন করিবেন। এই সকল লীলার সেবা করিতে পারিলে, তাঁহাদিগেরও বিষয় বাসনা খর্ব্ব হইয়া মানব জীবন সফলতা লাভ করিবে। সূর্য্যগ্রহণে 'সন্নিহিত-সর' বা ব্রহ্মতীর্থ ও স্যমন্তপঞ্চকের দ্বৈপায়ন-হ্রদে স্নানাদি সকল পাপের বিঘাতক জানিবেন। বিশেষতঃ সূর্য্যোপরাগে ঐ সকল পুণ্যজলে স্নান করিলে কৃষ্ণসেবা-প্রবৃত্তি উদ্দীপ্ত হয়; আর গৌণভাবে জড়ভোগবাসনা-রূপ পাপপুণ্য বাসনাও বিদূরিত হয়। সূর্য্যোপরাগে বর্ত্তমান বিষ্ণুস্বামি-সম্প্রদায়াবলম্বী বল্লভ-সম্প্রদায়ের সকলেই তথায় উপস্থিত হইবেন। গৌড়দেশ হইতে কুরুক্ষেত্র অনেক দূর বলিয়া অনেকেই সশরীরে তথায় উপস্থিত হইতে পারেন না। তাঁহারা শ্রীরাধাগোবিন্দের মিলনের জন্য দূরে থাকিয়াও স্বতঃ পরতঃ চেষ্টিত হন। যে সকল ব্যক্তি মাথুর-বিপ্রলম্ভের যে-কোন প্রকারে কৃষ্ণমিলনের সাহায্য করিবেন, তাহা যতই স্থূল হউক না কেন, তদভ্যন্তরে বিচক্ষণ পরিদর্শকের নিকট সেবার উৎকর্ষ পরিদৃষ্ট হইবে। যে সকল ব্যক্তি সশরীরে কুরুক্ষেত্রে কৃষ্ণদর্শনে যাইতে পারিবেন না, তাঁহারা দূর হইতেও তাদৃশ মিলনের সাহায্য করিয়া সেই বিপ্রলম্ভভাব দ্বারা রসপুষ্টি সম্পাদন করিতে পারেন। কর্ম্মি-সম্প্রদায় এই সকল বড়কথা বুঝিতে না পারিলেও যে সকল পুণ্যার্থী ব্যক্তি ভাস্করোপরাগে তথায় স্থূলভাবে ক্ষীণপাপ হইবার জন্য অগ্রসর হইবেন, তাঁহাদের পুণ্যচেষ্টার অভ্যন্তরেও কৃষ্ণসেবা গৌণভাবে সম্পাদিত হইবে। শুদ্ধ-ভগবদ্ভক্তির বিরোধ-স্রোতে ভাসমান ব্যক্তিদিগকেও কুরুক্ষেত্রোৎসবে সাহায্য করিতে বলিলে তাহারা জাতি-গোস্বামিগণের অপরাধ-স্পর্শ হইতে মুক্ত হইয়া অজ্ঞাত-সুকৃতির পথে চলিতে পারেন। কুরুক্ষেত্রের আদর্শেই তাহার দ্বিতীয় সংস্করণে শ্রীগৌরসুন্দর জগন্নাথের অগ্রে গীতি গাহিয়া গোপীগণের বিপ্রলম্ভভাব ব্যক্ত করিয়াছেন। কর্ম্মিগণের পাপক্ষালনের জন্য ও পুণ্য মুহূর্ত্তে ভগবন্নামোচ্চারণের সুযোগের জন্যই সূর্য্যগ্রহণে তথায় স্নানাদির ব্যবস্থা। জ্ঞানিগণের অবলম্বন-বিভাবের বিষয়-বিচার লইয়া তাহাতে লীন হইবার অভিপ্রায় থাকে। কিন্তু গোপীগণের তন্ময়তা বিষয় জাতীয় কৃষ্ণাভিমানের ন্যায় উদিত হইলেও তাঁহারা কৃষ্ণতন্ময়তা লাভ করিয়াও পৃথক্ থাকেন। এই বিশিষ্ট-লীলার দ্বারা নির্ভেদ-ব্রহ্মানুসন্ধান-রহিত করিবার বিচার তাঁহারা পাইয়া স্ব-স্ব-বাউলিয়া ভাব ছাড়িয়া দিতে পারেন। সুতরাং তিন-শ্রেণীর লোকেরই তথায় গ্রহণোপলক্ষে উপস্থিতি প্রয়োজন।

**অনর্থ ও অসৎসিদ্ধান্ত-নিরাস**—নিন্দক পাপি-সম্প্রদায় অপরাধ সংগ্রহ করিয়া ত্রিতাপে ক্লিষ্ট হয়। শ্রীবেদব্যাসের অনুগত জনগণ শ্রীমন্মহাপ্রভুর কথার অনুসরণ করিয়া মঙ্গল লাভ করেন ও অমঙ্গল-পথের যাত্রিগণের দুঃসঙ্গ পরিত্যাগ করেন। তজ্জন্যই আমাদের গুরুবর্গ গাহিয়াছেন যে, দুঃসঙ্গ পরিত্যাগ করিয়া ভগবদ্ভক্তের সঙ্গ করিবে। ভগবদ্ভক্ত উদ্দেশ বাক্য দ্বারা আমাদের সঞ্চিত ভোগানর্থ ছিন্নবিচ্ছিন্ন করেন। সুতরাং ঐ সকল অনর্থযুক্ত ব্যক্তির সঙ্গ সর্ব্বতোভাবে পরিত্যাজ্য। অনর্থযুক্ত ব্যক্তিগণ কৃষ্ণসেবার আবরণে ভক্তির ছলনায় যে দৌরাত্ম্য করে, তাহা তাহাদের শয়তানী মাত্র, উহাকে কখনও 'ভক্তি' বলা যাইতে পারে না। সেই অপরাধিগণের সঙ্গ প্রভাব সেবারত চিত্তে যাহাতে বিক্রম প্রকাশ না করে, এরূপ সতর্কতা অবলম্বনীয়। এই দুঃসঙ্গ পরিত্যাগ ব্যতীত ভজনের অনুকূল বিষয় আর কিছু হইতে পারে না। যাঁহাদের অনর্থ বিনষ্ট হইবার কাল উপস্থিত হইয়াছে, তাঁহারাই হরিকথা শ্রবণ করিবেন ও নিজের প্রয়োজনলাভ-চেষ্টায় সাফল্য লাভ করিবেন। দুঃসঙ্গ পরিত্যাগ করিবার উপায়সমূহের মধ্যে নামসংখ্যা বৃদ্ধি করিবার যত্ন করিতে হইবে। প্রত্যহ অন্ততঃ লক্ষ নাম গ্রহণ করিলে অপরাধিজনগণ ভজনের ব্যাঘাত করিতে পারিবে না। সর্ব্বদা 'গৌড়ীয়' পাঠ করিয়া নিরপরাধি শ্রোতৃগণের মঙ্গল বিধান করিবেন। অপরাধিজনগণ কনক-কামিনী-প্রতিষ্ঠা সংগ্রহ করিয়া নিরয় লাভ করিবে। তাহাদের প্রতি মনে মনে দয়া করিবেন। তাহাতেই তাহাদের মঙ্গল লাভ হইবে। মহাবদান্য শ্রীগৌরসুন্দর অপরাধি-

জনগণের ত্রিতাপ দূর করিবার জন্য যে ব্যবস্থা করিয়াছেন, তাহা গর্হণ করিতে অনর্থযুক্ত প্রাকৃত কবিরাজ সর্ব্বদাই ব্যস্ত থাকিবে। অনর্থের গুরুদেব মহানর্থ; তিনিও তাহাকে অনর্থ-সাগরে অনাথ অবস্থায় রাখিয়া দিয়া নিজে দূরে সরিয়া থাকেন।

**শ্রীরামচন্দ্রের শক্তিপূজা**—বৈষ্ণববিদ্বেষী শাক্তেয় মতবাদিগণ অনভিজ্ঞ জনগণের নির্ব্বুদ্ধিতা বৃদ্ধি করিবার উদ্দেশেই অধোক্ষজ-বিষ্ণুতত্ত্ব সম্বন্ধে নানা কথা রচনা করেন। শ্রীরামচন্দ্র—বিষ্ণুবস্তু। বিষ্ণুশক্তি তিন প্রকার। বহিরঙ্গা শক্তিকেই মহামায়া বলা যায়; তিনি অসুরগণের মোহবুদ্ধি করিবার নিমিত্ত নানাপ্রকারে অপরাধিগণকে বিষ্ণুভক্তি হইতে দূরে নিক্ষিপ্ত রাখেন। অসুরগণের এইরূপই যোগ্যতা। "দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্" শ্লোকই ইহার প্রমাণ। ভগবানের অন্তরঙ্গা স্বরূপশক্তি হইতে সীতাদেবী প্রকাশিতা। তিনি অনন্যভাবে রামচন্দ্রের সেবা করেন। যাহারা মহামায়াকে সীতাদেবী হইতে পৃথক্ করিয়া তাঁহাকে ভোগ করিবার বাসনা করে, এইরূপ রাবণের আশ্রিত জনগণের নিকট মহামায়াই বহুরূপিণী হইয়া নানাবিধ অসুরমোহিনী লীলা প্রদর্শন করেন। সমশীল ব্যক্তিগণ নিজ নিজ কুপ্রবৃত্তিবশে ভগবচ্চরণে অপরাধী হইয়া নানাপ্রকারে প্রেয়ঃকামের বিচার করেন, তাহার ফলে নীলকমলের পরিবর্ত্তে রামচন্দ্রের চক্ষুৎপাটন-ঘটনা তামসপ্রবৃত্তি ভগবদ্বিমুখ জনগণের নিমিত্ত তামস উপ-পুরাণে উল্লিখিত দেখা যায়। বাল্মীকি ঋষি রাম-চরিত্র লিখিবার কালে এরূপ অপরাধের আবাহন করেন নাই। যে রামচন্দ্রের গৌণীশক্তির প্রভাবে এই প্রপঞ্চ সৃষ্ট হইয়াছে, সেই শক্তিই রামচন্দ্রের ভক্তগণের আশ্রিতা মুক্তিস্বরূপিনী। 'শ্রীকৃষ্ণকর্ণামৃতের' "ভক্তি স্বয়ি" শ্লোকে জ্ঞাতব্য—"কৈবল্যদায়িনী শক্তি মুক্তিদেবী মহামায়া ভগবদ্ভক্তের নিকট করযোড়ে নিত্যকাল অবস্থিতা।" সুতরাং মুক্তিদায়িনী দেবীকে শ্রীরামচন্দ্রের পশ্চাদ্ভাগে নিত্যকালই গর্হিতভাবে অবস্থান করিতে হয়। রামচন্দ্র কখনও তাঁহার পূজা করেন না। রাবণের আশ্রিত জনগণ জগল্লক্ষ্মীদেবীর হরণকামনায় দুরভিসন্ধিমূলক তামস বিচার অবলম্বন করেন। রামচন্দ্রের তটস্থা শক্তি হইতে উৎপন্ন জীবকুল ইচ্ছা করিলে রাবণের সেবায় তাঁহার আরাধ্যা দেবীর সাহায্য রামচন্দ্রের উপর আরোপ করিতে পারেন। অনর্থযুক্ত শাক্তেয় মতবাদিগণ গায়ত্রী-গানকারী শুদ্ধ চিচ্ছক্তির অনুগত ভক্ত-সম্প্রদায়ের কোন ক্ষতি করিতে পারে না। অহঙ্কার-বিমূঢ়াত্ম কর্ম্মকাণ্ডিগণ এই সকল কথার প্রয়োজনীয়তা ধারণা করিতে পারে না। যেহেতু তাহারা মূঢ়তায় বিপন্ন হইবারই যোগ্য। ভগবান্ রামচন্দ্র যেদিন তাহাদিগের বুদ্ধিযোগ দিবেন, সেই দিন তাহারা দুষ্কর্ম্মের জন্য অনুতপ্ত হইবে। ভগবান্ সর্ব্বদাই নিরুপাধিক শুদ্ধভক্তের সেবা করিয়া থাকেন। তদীয় মায়াশক্তি স্বরূপতঃ ভগবানের সেবাই করিতেছেন। সেই সেবার মধ্যে বিমুখ লোকগুলিকে সেবোন্মুখ হইতে বাধা দেওয়াই তাঁহার ভগবৎসেবা। ভোগি-সম্প্রদায় সেই মহামায়ার সেবা করিয়া রামচন্দ্রের অন্তরঙ্গা শক্তির সেবায় বঞ্চিত হয়। অতএব মহামায়া রামচন্দ্র হইতে শ্রেষ্ঠতত্ত্ব নহেন। শ্রীমদ্ভাগবত (১।৭) বলেন;—ভগবানের অপাশ্রিতা মায়া ভগবানের আদরের বস্তু নহেন। জীবের মোহনের নিমিত্তই মায়াশক্তির ক্রিয়া। ভগবান্ কোন দিন মায়ার পূজা করেন না বা মায়াশ্রিত হ'ন না। যে কালে নির্ব্বোধ জীব ভগবানকে মায়ার পূজায় নিযুক্ত দেখে, তৎকালে সেই জীবের শত্রুতা-বিচার উপস্থিত হয়। বিষ্ণু কখনও মায়ার অধীন নহেন। পরন্তু বিষ্ণু ব্যতীত আর সকলেই মায়ার অধীন। বিষ্ণু—অদ্বয়জ্ঞান; তাঁহা হইতে ভেদবুদ্ধিতে যে দ্বৈত কল্পনা হয়, তাহা অশুদ্ধ-দ্বৈতবাদ নামে প্রসিদ্ধ। "দ্বৈতে ভদ্রাভদ্র জ্ঞান—সব মনোধর্ম্ম। এই ভাল, এই মন্দ, এই সব ভ্রম॥" "বৈকুণ্ঠবস্তু বিষ্ণু কখনও মায়াধীন নহেন, তিনি—মায়াধীশ। "মায়াধীশ মায়াবশ ঈশ্বরে জীবে ভেদ।"

শ্রীরামচন্দ্র, শ্রীবলরাম, শ্রীকৃষ্ণ—ইহারা সকলেই বিষ্ণুতত্ত্ব—মায়াধীশ; তাঁহাদের ভোগের উপকরণ বলিয়া যে সকল বস্তুর উল্লেখ দেখা যায়, সেইগুলি সমস্তই অপ্রাকৃত। আমরা—বদ্ধজীব, মায়ার বশ; সুতরাং প্রাকৃত

বিচার অপ্রাকৃতে আরোপ করিতে যাওয়া—বিচারভ্রান্তি মাত্র। শ্রীকৃষ্ণ গোবর্দ্ধন ধারণ করিতে সমর্থ; কিন্তু আমরা মাত্র শত মণ প্রস্তর খণ্ডের চাপে সর্ষপের ন্যায় নিষ্পেষিত হইয়া মায়াবদ্ধতাই দেখাই। কৃষ্ণ ও রাম রাসস্থলীতে বহু আশ্রিতজনের সেব্যতত্ত্ব। আমরা তাই বলিয়া তাদৃশ কার্য্যে উদ্যত হইলে কারাগারে নিক্ষিপ্ত হইবার যোগ্যতা লাভ করি। অপ্রাকৃত কৃষ্ণ ও রাম যদি মায়াতীত রাজ্যে মৎস্য ও পশুর সেবা গ্রহণ করেন, তাহা হইলে ঐ গুলির কোন প্রকার ক্লেশ হয় না। পক্ষান্তরে, আমরা যদি কাহারও হিংসা দূরে থাকুক, অসম্মান-সূচক বাক্যও বলি, তাহা হইলে হিংসিত বা নিন্দিত, প্রাণী নিশ্চয়ই ক্ষুণ্ণ হয়। আমাদের অবৈধ কার্য্য অপ্রাকৃত বিগ্রহগণের লীলার সহিত কথনই সমপর্য্যায়ে গণিত হইতে পারে না।

শ্রীরাম—পূর্ণব্রহ্ম সনাতন। বিষ্ণুবিগ্রহমাত্রেই পূর্ণব্রহ্ম সনাতন, বিষ্ণুবিগ্রহ কথনই মায়ারচিত ইন্দ্রিয়গ্রাহ্য ভোগ্যবস্তু বিশেষ নহেন।

ভক্তি-যোগমায়া বা প্রেম-যোগমায়া—নিত্যা, বহিরঙ্গা মায়ারচিত নশ্বর পদার্থ নহেন। ভক্তি-যোগমায়াই শ্রীকৃষ্ণরূপ পরমাত্মার সহিত অবিমিশ্র জীবাত্মার সংযোগ বিধান করেন। যোগমায়াকে 'মহামায়া' বলিয়া প্রপঞ্চের বৃত্তিবিশেষ মনে করিলে অপ্রাকৃত বস্তু হইতে পৃথক্ ভাবা হয়। প্রাকৃত জগতে বস্তুসমূহের মধ্যে যে ভেদ আছে, এবং তাহার সংযোগকারিণী যে শক্তি, তাহা হেয়তা-দোষের আকর। অপ্রাকৃত জগতে তদ্রূপ বিচিত্রতায় কোন দোষ নাই। যেহেতু 'দোষ' নামক হেয় পদার্থ এই ভূতাকাশের ন্যায় পরব্যোমে স্থান লাভ করে না। যোগমায়া—শ্রীহরির চিচ্ছক্তি,—এই কথা মার্কণ্ডেয় পুরাণে সপ্তশতী চণ্ডীতেও লিখিত আছে। হরিবস্তুতে এই যোগমায়া-শক্তি অবস্থান করেন বলিয়া তাঁহার পাঁচ প্রকার রসাশ্রিত আশ্রয়জাতীয় সেবক-সেবিকাগণের কৃষ্ণ-সেবার উপযোগী উদ্দীপন-ভাব স্থায়ীভাব-রতিতে মিলিত হয়। প্রাপঞ্চিক বিচার লইয়া অপ্রাকৃত বৈচিত্র্যে দোষারোপ করিতে যাওয়া নির্ব্বুদ্ধিতার লক্ষণ। চিত্তশুদ্ধি হইলেই এই সকল কথার উপলব্ধি ঘটে।

ঐশ্বর্য্যপর বিচারে যে সেবোন্মুখতা, তাহাতে যে 'হরে রাম'-শব্দ উচ্চারণ, তদ্দ্বারা দশরথ-নন্দনকেই বুঝায় কিন্তু মাধুর্য্যপর ভক্তগণ গোপীরমণকেই 'রাম' বলিয়া জানেন। তিনি নন্দের নন্দন। যেথানে 'রাম' শব্দে রাধারমণের সেবা বিহিত হয়, সেই স্থলে 'হরা' শব্দের সম্বোধন-পদেই পরা শক্তির আকর-বিগ্রহ শ্রীবৃষাকপি-তনয়াকেই বুঝায়।

শ্রীগৌড়ীয় মঠ হইতে যাঁহারা দীক্ষা-সমাপ্তি না হইতেই "দীক্ষা সমাপ্ত হইল" জানিয়া অন্যত্র চলিয়া যান, সেই সকল ব্যক্তি দুঃসঙ্গফলে যদি কিছু অধঃপতিত হন, তাহা হইলে তাঁহাদের প্রাক্তনদোষ নিঃশেষিত হইলে তাঁহারা পুনরায় গৌড়ীয় মঠের সেবায় নিযুক্ত হইতে পারিবেন। অনন্যভজনের মূলমন্ত্রের আভাসমাত্র যাঁহারা পাইয়াছেন, তাঁহাদের কথনও পতনের সম্ভাবনা নাই। তবে, প্রাক্তন বৈষ্ণবাপরাধফলে তাঁহারা যে গৌড়ীয় মঠের আশ্রিত পরিচয়ে মঠের শাসন স্বীকার করেন না, তাহা তাঁহাদের ব্যক্তিগত দৌর্ব্বল্যজনিত। ভগবৎকৃপায় তাঁহাদের হৃদয়ে সেবাবৃত্তি উত্তরোত্তর বৃদ্ধি পাইলে কোনরূপ দুষ্প্রবৃত্তির আবাহন সম্ভাবনা হইবে না। যত্ন করিয়া এই সকল ন্যূনাধিক বিচ্যুত জনগণকে সাহায্য করিলে তাহাদের মঙ্গল বিধান জন্য-প্রকৃত বন্ধুর কার্য্যই করা হইবে।

যে সকল অনভিজ্ঞ জন মহাভাগবতের মহাবদান্য-লীলা ধারণা করিতে অসমর্থ, সেই সকল অবিবেচক বলিয়া থাকে যে, গৌরসুন্দরের আশ্রিত কালাকৃষ্ণদাস কেন ভট্টথারিগণের স্ত্রীলোকের দ্বারা প্রলুব্ধ হইয়াছিল? ছোট হরিদাসের কেন ঐ প্রকার ইতরচেষ্টা হইয়াছিল? কেন রামচন্দ্রপুরী মাধবেন্দ্রপুরীর আনুগত্য পরিহার করিয়াছিল? অদ্বৈতাচার্য্যের কতিপয় সন্তানব্রুব, বীরভদ্রপ্রভুর কতিপয় শিষ্যব্রুব কেন স্বতন্ত্রতা অবলম্বন করিয়াছিল? অতত্ত্বজ্ঞ ব্যক্তিগণ প্রকৃত সত্য গ্রহণ করিতে না পারিয়া কনিষ্ঠ ও মধ্যমাধিকারগত বিচারকে দূষিত করিয়া যে সকল কথা প্রচার করে, তাহা অনভিজ্ঞ জনগণের আদরের বস্তু হইতে পারে, কিন্তু প্রকৃত প্রস্তাবে সেই নির্ব্বোধ

ব্যক্তিগণ শ্রীচৈতন্য বা তদাশ্রিত মহাভাগবতগণের লোকাতীত মহাবদান্য-লীলার তাৎপর্য্যের মধ্যে যখন প্রবিষ্ট হইবে, তখন তাহারা জানিতে পারিবে যে, অযোগ্য আপামর সর্ব্বসাধারণকে মঙ্গলপথের সুযোগ প্রদান করিবার জন্য শ্রীচৈতন্য, 'জীবমাত্রেই স্বরূপতঃ যে কৃষ্ণদাস'—এই কথাই বলিয়াছেন। সুতরাং কৃষ্ণদাস্য তাৎকালিক ভোগ-সাম্মুখ্যক্রমে বিপর্য্যস্তভাবে যে কৃষ্ণবৈমুখ্যরূপে প্রকাশিত হয়, তাহা অনধিকার-রাজ্যের প্রত্যক্ষজ্ঞানের নিন্দনীয় ব্যাপার হইলেও 'অপি চেৎ সুদুরাচারো" শ্লোকের তাৎপর্য্য লঙ্ঘিত হয় না। মহাভাগবত জানেন সকলেই তাঁহার গুরু। তজ্জন্য মহাভাগবতই একমাত্র জগদ্‌গুরু।

শ্রীগৌড়ীয় মঠের বিচার-প্রণালী শ্রীমদ্ভাগবতের অনুমোদিত-শ্রীমদ্ভাগবতবিদ্বেষি জনগণ তাহাদের সূক্ষ্মবিচারে স্বভাবতঃ বঞ্চিত হইয়া মূল তাৎপর্য্যগ্রহণে অসমর্থ। সুতরাং কৃষ্ণসেবাবর্জ্জিত কামাদি ষড়্‌রিপুর বশবর্ত্তী জনের বিচার গৌড়ীয় মঠের আচারসম্পন্নগণের বিচার হইতে সম্পূর্ণ বিপরীতভাবে অবস্থিত। ভোগীর কর্ম্মকাণ্ডীয় বিচার ভক্তিপথের আশ্রিত ভাগবতগণের বিচার হইতে সম্পূর্ণ পৃথক্। ঠাকুর হরিদাস বলেন,—আমার নামগ্রহণরূপ দীক্ষা সমাপ্ত না হইলে আমি পাপ বা পুণ্যসংগ্রহরূপ কর্ম্মে নিযুক্ত হইতে পারিব না। তজ্জন্য শ্রীমদ্ভাগবত বলেন—

"তাবৎ কর্ম্মাণি কুর্ব্বীত ন নির্ব্বিদ্যেত যাবতা। মৎকথাশ্রবণাদৌ বা শ্রদ্ধা যাবন্ন জায়তে॥"

যিনি অপ্রাকৃত দিব্যজ্ঞানের অপব্যবহার করিবার মানসে কপটতার বশবর্ত্তী হইয়া গৌড়ীয় মঠের আনুগত্য স্বীকার করেন, তাহার সহিত গৌড়ীয় মঠের কোন সম্বন্ধ থাকিতে পারে না বা নাই। কপটতাময়ী ভক্তির আবরণ কখনই শুদ্ধভক্তির সহিত সমপর্য্যায়ে গণিত হইতে পারে না। দীক্ষার অভিনয় ও দিব্যজ্ঞানলাভ—এক নহে।

**অধিকার-লঙ্ঘন অনর্থ**—আলস্য হইতে জাত এঁচড়ে পাকা-বুদ্ধি প্রকৃত প্রস্তাবে ফলপ্রদানে অসমর্থ। ক্ষুদ্র জীব, বিধিপথের পথিক ; কিন্তু রাগের বিরোধী নহে। রাগের কথা বড়, তবে সকলের মুখে শোভা পায় না। ছোট মুখে বড় কথা শুনিলে ভজনানুরাগিগণ হাস্য করিয়া উড়াইয়া দেন। কৃষ্ণ কি বস্তু, তাহা যাঁহাদের উপলব্ধি হয় নাই, তাঁহার অনুরাগ-পথে উন্নতাধিকার প্রাপ্তির চেষ্টা—আলস্যজ্ঞাপক ; ইহাই মহাজনগণ পদে পদে বলিয়াছেন। শ্রীভগবন্নাম ও ভগবান্ একই বস্তু। যাহাদের নিজের বদ্ধবিচারে নামনামীতে ভেদ বুদ্ধি আছে, তাহাদের অনর্থ-নিবৃত্তির জন্য ভজনকুশল জনের সেবা করা নিতান্ত কর্ত্তব্য ; ইহা দেখাইবার জন্য শ্রীগৌরসুন্দরের পার্ষদভক্তগণ তাহা বর্ণন করেন। তোতাপাখীর ন্যায় আওড়াইলে 'প্রাকৃত-সহজিয়া' হইতে হইবে। প্রাকৃত-সহজিয়াগণ এইরূপ দুর্গতিপঙ্কে ডুবিয়া গিয়াছে বলিয়া সেই সকল "পঙ্কে গৌরিব সীদতি" দলকে রাগানুগা ভক্তির মহিমা প্রদর্শন করিতে হইলে স্বয়ং ভজনচতুর হইয়া অপরের মঙ্গল বিধান করিতে হয়। 'ভজন' বাহিরের বা লোক দেখাইবার বস্তু নহে। উচ্চৈঃস্বরে হরিনাম করিলে আলস্যরূপ ভোগ গ্রাস করিতে পারিবে না।

**অর্চ্চকের জ্ঞাতব্য**—প্রাপ্তমন্ত্রব্যরা অর্চ্চন করিবার ইচ্ছা থাকিলে অর্চ্চন করিবেন, নতুবা প্রত্যহ ত্রিসন্ধ্যায় দ্বাদশবার মন্ত্র ও গায়ত্রীসমূহ জপ করিতে পারেন। জপাদি করিবার কালে বৈক্লব্য উপস্থিত না হইলে জপাদি সুষ্ঠু হইতেছে জানিতে হইবে।

রুদ্র দেবতাকে বিষ্ণু হইতে ভিন্ন দৃষ্টিতে দেখিতে গেলে তাঁহাকে বৈষ্ণবরূপে দর্শন করিতে হয় ; বিষ্ণুর গুণাবতার-রূপে দর্শন করিলে আধিকারিক দেবতা মাত্র জ্ঞান হয়। বিষ্ণু-কলেবরে বিকারের সম্ভাবনা নাই ; কিন্তু শান্তবলীলায় প্রকৃতি-গুণের সহিত সম্বন্ধ আছে। কাজেই বিষ্ণু হইতে ভেদ-দর্শন আসিয়া পড়ে।

ব্রহ্ম গায়ত্রী, শ্রীগুরু গায়ত্রী, কাম-গায়ত্রী ও শ্রীগৌর-গায়ত্রী গান করিবার উদ্দেশ্যে জপ করিতে হইবে। সংখ্যা-নাম ক্রমশঃ লক্ষ-সংখ্যা গ্রহণ করিতে হইবে। লক্ষ নামের কম হইয়া গেলে তাহাকে 'পতিত' বলা হয়। সুতরাং অপতিত নাম করিবারই যত্ন করিতে হইবে। অর্চ্চনকালে জল, তুলসী, নৈবেদ্য, ধূপ, দীপ,—সকলই হরিসেবার জন্য ব্যবস্থা করিবেন।

**সাংসারিক বিপত্তিতে কর্ত্তব্য**—কর্ম্মপথে ভ্রমণ করিতে গেলে কখনও দুঃখ, কখনও সুখ আসিয়া আমাদিগকে বিপন্ন করে। সাংসারিক অসুবিধা হইলেই ভগবান্ সেই সময় আশ্রয়স্থল হইয়া নিজের সেবায় অধিকার দেন। গীতা—"চতুর্ব্বিধা ভজন্তে মাং জনাঃ সুকৃতিনোঽর্জ্জুন। আর্ত্তো জিজ্ঞাসুরর্থার্থী জ্ঞানী চ ভরতর্ষভ॥" সুতরাং ভগবৎসেবায় আশ্রয় গ্রহণ করাই একমাত্র কর্ত্তব্য। ভগবান্ আমাদিগকে পরীক্ষা করিবার জন্য এবং আমাদিগের মঙ্গল বিধানের জন্য নানাপ্রকার অসুবিধা এই প্রপঞ্চে স্থাপন করিয়াছেন। ঐ গুলিই আমাদিগের মঙ্গলের কারণ জানিয়া আমরা তাঁহার সেবায় প্রবৃত্ত হইব। যাঁহারা ভগবানের সেবা করেন, তাঁহারাই ধন্য। সকল অসুবিধার মধ্যে ভগবৎকথা শ্রবণ, কীর্ত্তন ও স্মরণ করিবেন।

**সাত্বত-স্মৃতি-বিধি অবশ্য পাল্য**—কেহ যদি স্বেচ্ছাপূর্ব্বক অশৌচ-বিধি স্মার্ত্তের শাসনানুগত্যে স্বীকার করেন এবং বৈষ্ণব-স্মৃতির বিধান সুষ্ঠুভাবে গ্রহণ করিবার বিচার তাঁহার না থাকে, তাহা হইলে বৈষ্ণব-স্মৃতিলঙ্ঘনজনিত অসদাচার উহাতে উপস্থিত হইয়াছে এবং তজ্জন্য জ্ঞানপূর্ব্বক পাপের প্রায়শ্চিত্ত হওয়া আবশ্যক। যদি এরূপ কার্য্য অনভিজ্ঞতা-নিবন্ধন হইয়া থাকে, তাহা হইলে তাঁহাকে এই বিষয়ে বৈষ্ণব-স্মৃতির তাৎপর্য্য জানাইয়া দেওয়া আবশ্যক।

প্রকৃতপ্রস্তাবে বৈষ্ণব-শাসনবিধি মর্য্যাদাপথে কেহই উল্লঙ্ঘন করিতে পারেন না। যেখানে বৈদিক ও লৌকিক ক্রিয়ার আবশ্যকতা হয়, তৎস্থলে ভক্তির আদরকারী জনগণ হরিসেবার অনুকূলে ভক্তিবিরোধী স্মার্ত্ত-সমাজের শাসন পরিত্যাগ করিতে বাধ্য, নতুবা স্মার্ত্তের আনুগত্যে পারমার্থিক চেষ্টায় ঔদাসীন্য লক্ষিত হইবে। দীক্ষিত বৈষ্ণবগণ যথাশাস্ত্র বৈষ্ণবস্মৃতিবিধি পালন করিবেন; অকরণে প্রত্যবায় আছে। কিন্তু যাঁহারা পূর্ব্ব আত্মীয়-স্বজন নামে পরিচিত, তাঁহারা যদি বৈষ্ণবস্মৃতি বিধি পালনে বাধ্য না হন, তাহা হইলে অদীক্ষিত পূর্ব্ব বর্ণোচিত স্মার্ত্তবিধিপালনপর ব্যক্তিদিগকে তাহাদের অধিকার-বিচারে বিমুখ হইয়া তাহাদের প্রতি বৈষ্ণববিধি বল-পূর্ব্বক স্থাপন করিতে গেলে কখনই সুফল লাভ ঘটিবে না। সুতরাং তাহাদিগকে প্রেতশ্রাদ্ধাদি ও আদান-প্রাদানাদি কাজে তাহাদের পূর্ব্বাচরিত বিধি পালন করিতে দিয়া দীক্ষিত ব্যক্তি তাহাদের সঙ্গ হইতে স্বতন্ত্র থাকিয়া ঐ সকল কার্য্য অনুমোদন করিবেন না, অথবা ঐ সকল কার্য্যে বাধা দিবার জন্যও উদ্যত হইবেন না। নিরপেক্ষতাই অবলম্বনীয়; কিন্তু তাই বলিয়া পূর্ব্ব বর্ণের আত্মীয়-স্বজনের প্রতি অনুরাগ দেখাইতে গিয়া বৈষ্ণব-স্মৃতির অনুগমন করার পক্ষে বাধা দিবেন না।

**দুঃসঙ্গ সর্ব্বথা পরিত্যাজ্য**—শ্রীচৈতন্যদেব গৃহস্থভক্ত ও মহিলাগণকে ঘরে বসিয়া ভগবৎসেবায় কায়মনোবাক্যে নিযুক্ত থাকিতে বলিয়াছেন। কৃষ্ণসেবা পরিত্যাগ করিলে জীব বদ্ধ হইয়া পড়ে। তৎকালে কৃষ্ণেতর বস্তুতে অভিনিবিষ্ট হয়।

সখীভেকিদলের যে কৌপীনধারী ব্যক্তির উচ্ছিষ্টগ্রহণে ভাল মন্দ প্রশ্ন হইয়াছে, ইহা "সাতকাণ্ড রামায়ণ পড়িবার পর 'সীতা' কার বাবা?" প্রশ্নের ন্যায়। কালনেমী, ধর্ম্মধ্বজী, কৌপীনপরা পাষণ্ডগণের সহিত বাক্যালাপ-দর্শনাদি পর্য্যন্ত নিষিদ্ধ; তাহাদের উচ্ছিষ্ট খাওয়া ত' দূরের কথা, তাহাদিগকে উচ্ছিষ্ট দিলেও অধঃপতন অনিবার্য্য। কলি নানামূর্ত্তিতে বৈষ্ণবের বেশে জীবকে পাতিত করায়। ধর্ম্মের নামে ভবিষ্যতে অধর্ম্মবৃদ্ধি করিবার উদ্দেশ্যে যে তীর্থবাস ও ধর্ম্মের আচরণ, উহা আদৌ সঙ্গত নহে। এই জন্যই শ্রীরূপসনাতন প্রভৃতি ভগবৎপার্ষদগণ প্রকটলীলা সম্বরণ করিয়া কেবল ভগবৎসেবাই করিয়া থাকেন। নতুবা ধর্ম্মধ্বজিগণের ধর্ম্মের আচরণে বদ্ধজীবগণকে আরও বদ্ধভূমিকায় লইয়া যায়। যাহাদের আত্মবিৎএর নিকট নিজদের ভগবৎসেবা-প্রবৃত্তি সর্ব্বক্ষণ উদিত হয় নাই, সেই সকল ব্যক্তির সঙ্গ যতই প্রীতিপ্রদ হউক না কেন, উহা কখনই বাঞ্ছনীয় নহে। শ্রীচৈতন্যদেবের পরমেশ্বরী মোদকের পত্নীর সহিত নীলাচলে সম্ভাষণ-ব্যবহার-তাৎপর্য্য আলোচনা করিলে সকল কথা হৃদয়ে আপনা হইতেই উদিত হইবে।

**জড়াসক্তি হরিভজনের প্রতিকূল**—গৃহব্রত-বুদ্ধিতে পুত্র-স্বজনাদির স্নেহ হরিভজনের ব্যাঘাত করে। গৃহব্রত-বুদ্ধি ও হরি-সেবাময় মঠ পৃথক্ বস্তু। যখন 'গৃহসেবাকেই' হরিসেবা মনে হইতেছে, তখন গৃহকে মঠে পরিণত করিতে গিয়া এক্ষণে মঠই চিরদিনের জন্য গৃহরূপে পরিণত হইতে চলিল। অনাত্মবস্তু পুত্রে আসক্তি দ্বারা 'হরি-সেবা' কখনই সম্ভবপর নয়। তাহাতেই আবদ্ধ হইয়া পড়িলে, পুত্র-স্নেহই ভজনীয় বস্তু হইয়া পড়িল। 'কে কাহার পুত্র'? এই বিবেক নষ্ট হওয়া উচিত নহে। অসংখ্য গৌরদাস পৃথিবীর সর্ব্বত্র বিরাজমান। আবার কোন নির্দ্দিষ্ট গৌরদাসের পিতৃত্বাভিমান গ্রাস করা অনুচিত। জন্মান্তরে মুক্তদশায়ও যখন পুত্র, স্বদেশ, স্বগৃহ, জননী ইত্যাদি হরি-বিমুখ সঙ্গকেই হরি-সেবার অনুকূল বোধ হইতে লাগিল, তখন শুদ্ধ-হরিভজন-স্বরূপ বিস্মৃতি ঘটিয়াছে জানিতে হইবে। এরূপ চিত্ত-চাঞ্চল্য পরিহারপূর্ব্বক কিছুকাল সৎসঙ্গে হরিসেবায় থাকিয়া পরে অন্য চিন্তা ও মায়ার বশীভূত হইলেও চলিবে। পুত্র-স্নেহ-পাশ, পত্নীসহবাস-সুখ প্রভৃতি নানা বিপজ্জনক বস্তু সর্ব্বদা আমাদিগকে হরিভজন হইতে নিত্য কালের জন্য পতিত করায়। অসৎসঙ্গপ্রভাবে গৃহ-কথাকে 'হরিভজন' বলিয়া ভ্রান্তি ঘটায়। এরূপ জঞ্জাল আসিয়া উপস্থিত হইলে হরিজন-সঙ্গ ও শাস্ত্র শ্রবণ করা প্রয়োজন। দীর্ঘকাল ধরিয়া হরিকথা শ্রবণে যদি বুদ্ধি ভাল হয়। কৃষ্ণ সুবুদ্ধি প্রদান করুন, ইহাই প্রার্থনা করি।

**গৌর ও কৃষ্ণের বৈশিষ্ট্য**—শ্রীমন্মহাপ্রভু ও শ্রীরাধাকৃষ্ণ অভিন্ন, পার্থক্য নাই। কেবল ভেদ এই যে, গৌরহরি—কৃষ্ণভজনান্বেষণপর বিপ্রলম্ভরসবিগ্রহ এবং রাধাকৃষ্ণ—সম্ভোগরসবিগ্রহ। শ্রীগৌরহরির কৈঙ্কর্য্যেই ব্রজপ্রাপ্তি ঘটে। গৌরসুন্দরের দয়া অত্যধিক আর কৃষ্ণচন্দ্রের মধুরিমা অতুল্য। সেজন্য গৌরকে ঔদার্য্য-বিগ্রহ ও কৃষ্ণকে মাধুর্য্যবিগ্রহ বলা হয়। এই দুই বিগ্রহে কমবেশী নাই। গৌরপাদাশ্রয় ও কৃষ্ণসেবা—একই কথা। দুই মূর্ত্তিই পরম মনোহর। রাধাকৃষ্ণ-মিলিততনু গৌরবিগ্রহ; সুতরাং কৃষ্ণ হইতে অধিক বা কম নহে। একই জিনিষকে কম বেশী মনে করিতে হইবে না। কৃষ্ণনাম করিতে করিতে জীবের পরম মঙ্গল হয়। নামই ভগবান্ অর্থাৎ নাম ও নামী ভিন্ন নহেন। শ্রীচৈতন্যচরিতামৃত ভাল করিয়া পাঠ করিবেন। ঠাকুর মহাশয় লিখিয়াছেন— 'গোরা পঁহু না ভজিয়া মৈনু। প্রেমরতন-ধন হেলায় হারাইনু॥ অধনে যতন করি, ধন তেয়াগিনু। আপন করম দোষে আপনি ডুবিনু॥" এইসকল প্রার্থনা হৃদয়ে রাখিয়া সর্ব্বদা কৃষ্ণনাম করিবেন। বৈষয়িক কোন ক্লেশ কিছুই করিতে পারিবে না।

**অর্চ্চন ও নামভজন**—শ্রীহরিনাম নির্ব্বন্ধ সংখ্যা করিয়া গ্রহণ করিবেন। গুরুধ্যান:—"প্রাতঃ শ্রীমন্নবদ্বীপে দ্বিনেত্রং দ্বিভুজং গুরুম্। বরাভয়প্রদং শান্তং স্মরেত্তন্নাম পূর্ব্বকম্॥" তিলক-মন্ত্র: -"ললাটে কেশবং ধ্যায়েৎ নারায়ণ-মথোদরে। বক্ষঃস্থলে মাধবস্তু গোবিন্দং কণ্ঠকূপকে। বিষ্ণুঞ্চ দক্ষিণে কুক্ষৌ বাহৌ চ মধুসূদনম্। ত্রিবিক্রমং কন্ধরে তু বামনং বামপার্শ্বকে। শ্রীধরং বামবাহৌ তু হৃষীকেশঞ্চ কন্ধরে। পৃষ্ঠে পদ্মনাভঞ্চ কট্যাং দামোদরং ন্যসেৎ। তৎ-প্রক্ষালনতোয়ন্তু বাসুদেবায় মূর্দ্ধনি।…… শ্রীহরিনাম ও ভগবান্ হরি একই বস্তু। শ্রীনাম গ্রহণ ও ভগবানের সাক্ষাৎকার—দুই একই। "শ্রীহরিনাম প্রভু" মুক্তজীবের উপাস্য বস্তু। শ্রীচৈতন্যচরিতামৃত, শ্রীচৈতন্যভাগবত, প্রার্থনা, প্রেমভক্তিচন্দ্রিকা, কল্যাণকল্পতরু প্রভৃতি সাধুগ্রন্থসমূহ পাঠ করিবেন। আদৌ গুরুপূজা, দ্বিতীয়তঃ গৌরাঙ্গপূজা, তৃতীয়তঃ কৃষ্ণপূজার বিধান। এক্ষণে কেবল মন্ত্র জপ করিবেন। আপনার যেরূপ ধারণা আছে, পূজাকালে তদ্রূপ ভাবেই ধ্যান করিবেন। ক্রমশঃ আলোচনা করিতে করিতে ধ্যানের নির্ম্মলতা হইবে। পূজা-ধ্যানাদি হইতে তাৎপর্য্যরূপে কৃষ্ণনাম-গ্রহণই প্রধান ফল বলিয়া জানিবেন।

**বৈষ্ণবসেবা ও হরিনাম**—সর্ব্বদা হরি-গুরু-বৈষ্ণবের সেবা করিলে জীব সংসার হইতে অবসর পায়, নতুবা বিষয় আসিয়া গ্রাস করে। শ্রদ্ধার সহিত সর্ব্বক্ষণ হরিনাম করিবেন। উপদেশামৃত, চরিতামৃত প্রভৃতি সর্ব্বদা পাঠ করিয়া তাহার মর্ম্ম বুঝিবেন। ভগবান্ পরম দয়ালু, অবশ্যই কোন না কোন দিন তাঁহার দয়া হইবে।

শ্রদ্ধা না হইলেও অত্যন্ত যত্নের সহিত সর্ব্বদা হরিনাম করিবেন। ভগবান্‌ও ভক্তের কথা পড়িতে পড়িতে আমাদের সকল অভাব দূরে যাইবে। ফলের জন্য ব্যস্ত না হইয়া ধৈর্য্য ও দৃঢ়তার সহিত কৃষ্ণনাম করুন। ভগবান্‌ও নিশ্চয়ই চুপ করিয়া বসিয়া থাকিবেন না। যাঁহার যাহা সাধন, শ্রীগৌরহরি অবশ্যই তাদৃশ সুফল প্রদান করিবেন। হরিসেবার নামই ভক্তি। কৃষ্ণনাম উচ্চারণকেই ভক্তি বলিয়া জানিতে পারিবেন। জপের মালা মনে মনে শ্রীগৌরসুন্দরের পাদপদ্ম স্পর্শ করাইয়া উহাতেই কৃষ্ণনাম করিবেন। দুঃসঙ্গ মনে মনে পরিবর্জ্জন করিয়া ভগবন্নাম নিরপরাধে গ্রহণ করিবেন। মায়াবাদীর সঙ্গ, বৈষয়িক শাক্ত সম্প্রদায়ের সঙ্গ এবং কর্ম্মিগণের সঙ্গ সর্ব্বতোভাবে পরিহার করিবেন। যে বংশে ভক্ত জন্ম গ্রহণ করেন, সেই বংশীয় পূর্ব্ব পুরুষগণের বিশেষ মঙ্গল হয় এবং তাঁহারা কৃত কৃতার্থ হইয়া যান। সেই পিতৃপুরুষদের জন্য স্বর্গকামনা করিতে হয় না বা গয়ায় কামনামূলে বিষ্ণুপাদপদ্ম দর্শন করিবার দরকার নাই। "বৈতানিকে মহতি কর্ম্মণি যুজ্যমানঃ" প্রভৃতি ভাগবতের শ্লোক দ্বারা তাদৃশ বাহ্যারম্ভময় কার্য্য নিরস্ত হইয়াছে। ঐসকল বৃহৎ ব্যাপারে প্রবিষ্ট হইবেন না।

**নিষ্কপট ভাগ্যমান**—শ্রীগৌরসুন্দর পরীক্ষার জন্য আমাদিগকে নানা অসুবিধা ও সঙ্গের মধ্যে ফেলিয়া নানাপ্রকারে পরীক্ষা করেন। সেই সকল পরীক্ষায় উত্তীর্ণ হওয়া জীবের ভাগ্যের উপর নির্ভর করে। শ্রীগৌরহরি দয়া করিয়া নিত্য সত্য জীবের হৃদয়ে অন্তর্য্যামী হইয়া জনাইয়াছেন। যাঁহারা নিষ্কপট ভাবে হরি-গুরু-পাদপদ্ম আশ্রয় করিয়াছেন, তাঁহাদের কোনদিনই বিপথে ভ্রমময় বাক্য শুনিয়া শ্রদ্ধা করিতে হয় না। দুর্ভাগা জীবই কপট বাক্য শুনিয়া ভ্রান্ত হয়। দশাপরাধ শূন্য হইয়া নামগ্রহণ করুন ; তাহা হইলেই হরি-গুরু-বৈষ্ণবে শ্রদ্ধা বৃদ্ধি হইবে। বাজে সম্প্রদায়ের লোকের কথা আলোচনা না করাই ভাল। নিরপরাধে নিঃসঙ্গে হরিনাম করিতে থাকুন। বহির্ম্মুখের কথা আলোচনা না করাই উচিত। কৃষ্ণনাম করিলে সর্ব্বপ্রকার দুঃসঙ্গ আপনা হইতেই কুজ্ঝটিকার ন্যায় দূরীভূত হইবে।

**দুঃসঙ্গ বর্জ্জন**—দিন দিন মায়াবাদিগণ বৈষ্ণব বলিয়া পরিচয় দিতে আরম্ভ করিল। পূর্ব্বে কতকগুলি মূর্খ দুশ্চরিত্র ছোটলোক আপনাদিগকে 'বৈষ্ণব' ( ? ) বলিত, এক্ষণে গোটাকতক মায়াবাদী নিজেদের বৈষ্ণব বলিয়া জাহির করিতেছে। শ্রীস্বরূপ গোস্বামীর আজ্ঞামত ঐ সকল মায়াবাদীকে তাড়াইয়া দিয়া নিঃসঙ্গে হরিনাম করিলে গৌরহরি দয়া করিবেন।

প্রত্যেক কলিযুগে শ্রীমন্মহাপ্রভু প্রপঞ্চে আসেন না। অষ্টাবিংশচতুর্যুগের কলিতে আসেন। তিনি কেবল যুগাবতার নহেন। প্রেমভক্তিচন্দ্রিকার পাঠ "কাম কৃষ্ণকর্ম্মার্পণে" ঠিক অর্থাৎ কামনা কৃষ্ণকর্ম্মার্পণে নিযুক্ত করাই অভিপ্রেত। "যৎ করোষি" প্রভৃতি গীতার শ্লোক কর্ম্মমিশ্রা ভক্তি, ইহা কাম কৃষ্ণকর্ম্মার্পণের উদ্দিষ্ট নহে। কর্ম্মের ফল-ভোক্তা জীব ; আর অখিল-কর্ম্ম-চেষ্টা হরিসেবায় নিযুক্ত করা ভক্তের কেবলা ভক্তি।

**শ্রীমূর্ত্তি-সেবা**—শ্রীমূর্ত্তির অর্চ্চন শ্রদ্ধাপূর্ব্বক গৃহস্থগণের করা কর্ত্তব্য। তবে যে সকল গৃহস্থ সম্বন্ধজ্ঞানবিশিষ্ট হইয়া একান্তভাবে নামাশ্রয় করেন, তাঁহারা অর্চ্চনকারীদিগকেও আদর করেন। যিনি গৃহস্থ হইয়া অর্থ বাঁচাইবার জন্য অর্চ্চন করেন না, তাঁহার বিত্ত-শাঠ্য হয়। কদর্য্য-চরিত্র বিক্ষিপ্তমতি গৃহস্থগণের অর্চ্চন বিশেষ আবশ্যক।

আধ্যক্ষিকবিচার-মূঢ়-সম্প্রদায় পরমেশ্বরের বিচার বুঝিয়া উঠিতে পারেন না। Progenitor ও Annihilator পর্য্যন্তই প্রয়াশঃ তাঁহাদের বিচার সীমাবদ্ধ অর্থাৎ সৃষ্টি ও ধ্বংসের-বিচার প্রসঙ্গে তাঁহাদের ধারণা—সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা ও সংহার-কর্ত্তা মহেশ্বর পর্য্যন্ত। Sustainer ( পালক ) বলিয়া তাঁহাদের মধ্যে যে কিছু কিছু ঈশ্বরত্বের স্বীকার আছে, তাহাতেও Qualitative reference রহিয়াছে। মহাপ্রভুর সর্ব্বেশ্বরেশ্বরত্ব—প্রেমে সমগ্র জগৎকে আকৃষ্ট করার কথা তাঁহারা ধরিয়া উঠিতে পারেন না।

**প্রয়াগ-প্রসঙ্গ :**——প্রকৃষ্ট যাগস্থলীই প্র+যাগ বা প্রয়াগ। তাপ, পুণ্ড্র, নাগ ও মন্ত্র-সংস্কারের পরেই যাগ-সংস্কার। শ্রীসনাতন-শিক্ষাক্ষেত্র বারাণসী ধামে শ্রীমন্মহাপ্রভু শ্রীসনাতন প্রভুকে লক্ষ্য করিয়া জীবকে সম্বন্ধ-জ্ঞান-

দীক্ষা প্রদান এবং প্রয়াগে দশাশ্বমেধ-ঘাটে শ্রীল রূপপাদকে লক্ষ্য করিয়া শ্রীগুরু-পাদপদ্মে সমর্পিতাত্মা জীবকে অভিধেয় শুদ্ধভক্তি-যজ্ঞে দীক্ষা-দান-মুখে যে শিক্ষা বিস্তার করেন, সেই দীক্ষা ও শিক্ষায় দীক্ষিত ও শিক্ষিত না হওয়া পর্য্যন্ত জীব সর্ব্বাত্মস্নপনের সৌভাগ্য লাভ করিতে পারেন না। কর্ম্মতীর্থ ও জ্ঞানতীর্থ-স্নানে আত্মার সম্যক্ স্নান সাধিত হয় না বলিয়া প্রয়াগে শ্রীরূপের ভক্তিরসামৃতসিন্ধু প্রকটিত; তাঁহাতে অবগাহনেই সর্ব্বাত্মস্নপন-বিধান। শ্রীমন্মহাপ্রভু শ্রীবল্লভকে গঙ্গার পরপারে লইয়া গিয়াছিলেন; কিন্তু তাঁহার প্রিয় শ্রীরূপকে প্রয়াগক্ষেত্রে লইয়া তৎসমক্ষে তাঁহার পুরটসুন্দরদ্যুতিকদম্বসন্দীপিত ঔদার্য্যময় রূপমাধুর্য্য প্রকট করিয়া তাঁহার উন্নতোজ্জ্বল স্বভক্তি-সম্পদ্ প্রদান করিলেন। জীবের যতদিন পর্য্যন্ত না "আদদানস্তৃণং দন্তৈরিদং যাচে পুনঃ পুনঃ। শ্রীমদ্ রূপপদাম্ভোজ-ধূলিঃ স্যাং জন্ম-জন্মনি॥" বলিয়া শ্রীরূপপাদপদ্মের পরাগ মস্তকে ধারণ করিবার—তাঁহার দাসানুদাসের পদরেণুতে অভিষিক্ত হইবার সৌভাগ্য উদয় না হইবে, তৎকালাবধি অর্দ্ধকুম্ভ কেন কোটি কোটি পূর্ণকুম্ভ-যোগ-কালে কোটি কোটি কল্প-কাল প্রয়াগে বাস করিলেও আত্মার নিত্যমঙ্গল সাধিত হইবে না—সর্ব্বাত্ম-স্নপন হইবে না। বৈরাগ্যের মূর্ত্তবিগ্রহ শ্রীল রঘুনাথদাস গোস্বামী প্রভু তাঁহার "বিলাপকুসুমাঞ্জলি" গ্রন্থে যে বৈরাগ্য-বিচারের পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন, তাঁহার সেই বিচার-গাম্ভীর্য্য শ্রীরূপানুগগণ ব্যতীত আর কাহারও উপলব্ধির বিষয় হয় না; বুভুক্ষু ও মুমুক্ষু উহার চতুঃসীমানায়ও পৌঁছিতে পারে না। শ্রীল দাসগোস্বামী প্রভু বলিয়াছেন—"আশাভরৈরমৃতসিন্ধুময়ৈঃ কথঞ্চিৎ কালো ময়াতিগমিতঃ কিল সাম্প্রতং হি। ত্বঞ্চেৎ কৃপাং ময়ি বিধাস্যসি নৈব কিং মে প্রাণৈর্ব্রজেন চ বরোরু বকারিণাপি॥"—"অর্থাৎ হে বরোরু, মদীশ্বরী গান্ধর্ব্বিকে, আমি এতদিন আশাপ্রাচুর্য্যের অমৃত-সিন্ধুতে অতি-কষ্টে কালাতিপাত করিলাম, ইহা নিশ্চয় জানিও। এখনও তুমি যদি আমাকে কৃপা না কর, তবে এ পোড়া প্রাণ, ব্রজবাস অধিক কি, বক-শত্রু শ্রীকৃষ্ণকেও আমার কাজ নাই।" শ্রীরূপের ভক্তিরসামৃতসিন্ধুতে স্নান ব্যতীত এরূপ বৈরাগ্য-বিবেক কি কর্ম্মজড়স্মার্ত্ত বা নির্ভেদব্রহ্মানুসন্ধিৎসু-জ্ঞানীর হৃদয়ে কোটি-কল্পেও উদিত হইতে পারে? শ্রীরূপ ও সনাতন-শিক্ষানুসরণ ব্যতীত জীব কখনই চিন্ময়রাজ্যের সংবাদ জানিতে পারেন না।

শ্রীরূপ এক এক বৃক্ষতলে এক এক রাত্র উদ্‌যাপন পূর্ব্বক শ্রীমন্মহাপ্রভুর মনোঽভীষ্ট-সম্পাদনে যত্ন করিয়াছিলেন। আমাদেরও তাঁহার আনুগত্যে শ্রীগৌড়মণ্ডলের বিভিন্নস্থানে শ্রীমন্মহাপ্রভুর কথা প্রচার আবশ্যক। শ্রীনারদ যেমন লজ্জা পরিত্যাগপূর্ব্বক শ্রীভগবানের নাম উচ্চারণ এবং তাঁহার রহস্যময় শুভলীলাচেষ্টা-সমূহ স্মরণমুখে পৃথিবী পর্য্যটন করিতে করিতে "প্রযুজ্যমানে ময়ি তাং শুদ্ধাং ভাগবতীং তনুম্॥ আরব্ধকর্ম্মনির্ব্বাণোন্যপতৎ পাঞ্চভৌতিকঃ॥"—এই দৈন্যাত্মক বিচার প্রদর্শন করিয়াছিলেন, আমাদেরও তদ্রূপ দৈন্যাবলম্বনে হরিকথা কীর্ত্তন করিতে করিতে দেহ-পতনকাল অপেক্ষা করিবার বিচার হওয়া আবশ্যক। আমরাও শ্রীনারদোক্ত "এবং ব্রতঃ স্বপ্রিয়-নাম-কীর্ত্ত্যা জাতানুরাগে দ্রুতচিত্ত উচ্চৈঃ। হসত্যথ রোদিতি রৌতি গায়ত্যুন্মাদবন্নৃত্যতি লোকবাহ্যঃ॥" বিচারানুসারে "পরিবদতু জনো যথা তথা বা ননু মুখরো ন বয়ং বিচারয়ামঃ। হরিরস-মদিরামদাতিমত্তা ভুবি বিলুঠাম নটাম নির্ব্বিশাম॥" বিচারে হরিকথা কীর্ত্তন করিতে করিতেই জীবনের অবসান অপেক্ষা করিব।

প্রয়াগে দশাশ্বমেধ ঘাটে শ্রীমন্মহাপ্রভু শ্রীরূপগোস্বামীকে দশ দিন ধরে' কৃষ্ণের কথা ব'লেছিলেন। "ব্রহ্মাণ্ড ভ্রমিতে কোন ভাগ্যবান্ জীব। গুরু-কৃষ্ণ-প্রসাদে পায় ভক্তিলতা-বীজ॥ মালী হঞা করে সেই বীজ আরোপণ। শ্রবণ-কীর্ত্তন-জলে করয়ে সেচন॥ উপজিয়া বাড়ে লতা,' ব্রহ্মাণ্ড' ভেদি যায়। 'বিরজা', 'ব্রহ্মলোক' 'ভেদি' 'পরব্যোম', পায়॥ তবে যায় তদুপরি 'গোলোক-বৃন্দাবন।' 'কৃষ্ণচরণ' কল্পবৃক্ষে করে আরোহণ॥" কৃষ্ণপদ-প্রাপ্তি জীবের সর্ব্বাপেক্ষা মঙ্গল-নিদান। কৃষ্ণের পদ—পূর্ণ কৃষ্ণ, পরিপূর্ণ-রসপরাকাষ্ঠার কল্পবৃক্ষ। বাহিরের ব্রহ্মাণ্ড—এই জগৎ ততদূর, যতদূর পর্য্যন্ত মানবের ধারণা, প্রাণীর ধারণা যায়;—যেমন ডিম্বের ভিতরের দিক্‌টা উহার বাহিরের কথা নয়। ব্রহ্মা সৃষ্টি করেন। সেই সৃষ্টির চারিদিকে যেন একটা প্রাচীর দেওয়া আছে। ব্রহ্মাণ্ডের চতুর্দ্দশটী স্তর আছে।

যাঁ'রা এই ব্রহ্মাণ্ডের মধ্যে ঢুকে প'ড়েছেন, তাঁ'রা চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক্, বাক্, পাণি, পাদ, পায়ু, উপস্থ ও মন—এই সকল ইন্দ্রিয় হইতে সংগৃহীত জ্ঞানের মধ্যে বাস করেন। চৌদ্দটী স্তর যথা—ভূ, ভুবঃ, স্ব, মহঃ, জন, তপঃ, ও সত্য; অতল, সুতল, বিতল, তলাতল, মহাতল, রসাতল ও পাতাল। নীচে ৭টা, মাঝে পৃথিবী, অন্তরীক্ষ এবং উর্দ্ধে ৫টা লোক। আমরা এই চতুর্দ্দশ ভুবনে যাতায়ত করি। সত্য, জন, মহঃ, তপঃ ও স্বর্গ—এই ৫টী লোকে সূক্ষ্ম শরীরী থাকে। অন্যান্য ভুবনে স্থূল ও সূক্ষ্মশরীর-মিশ্রিত প্রাণীদিগের বাস। পাঁচটি উর্দ্ধলোকে এবং অন্তরীক্ষে কিয়দংশে সূক্ষ্ম ব্যাপার-সমূহ অবস্থিত। ভূলোকে স্থূল ব্যাপার। এই চতুর্দ্দশ ভুবনই ব্রহ্মাণ্ড। আমরা যখন স্থূলটাকে ছেড়ে দি'—নির্ম্মলতা লাভ করি, তখন উর্দ্ধলোকে বিচরণ করি। যখন স্থূল-প্রার্থী হই, তখন স্থূল ও সূক্ষ্ম-জড়িত অবস্থায় এই সব লোকে বাস করি। 'আমি'র উপরের আবরণ সূক্ষ্ম শরীর অন্তঃকরণ স্থূল শরীরের সহিত সম্বন্ধ যুক্ত হ'য়ে রূপ-রসাদি গ্রহণ করি। বিভিন্ন লোকে আমাদের গতি হয়। ইহার নাম ব্রহ্মাণ্ড-ভ্রমণ।

কাহার ভ্রমণ হয়? জীবাত্মা স্থূল ও সূক্ষ্ম জড়ীয় শরীর সহ অবস্থান-কালে এইরূপ ভ্রাম্যমান হ'ন, উহাই 'ভবঘূরে' অবস্থা—যাতায়ত—নাগরদোলায় উঠা-নামার মত। কখনও সৎকর্ম্ম-বশে উর্দ্ধলোকে গমন, কখনও অসৎকর্ম্ম-ফলে নিম্নলোকে আগমন। উর্দ্ধলোকে উঠ্‌লেই নিম্নলোকে আস্‌তে হ'বে, নিম্নলোক হ'তে আবার উর্দ্ধলোকে উঠ্‌তে হ'বে—পুনরায় নিম্নলোকে আসার জন্য। পুণ্য ক'র্‌লেই পাপ কর্‌বার প্রবৃত্তি হ'বে, পাপ ক'র্‌লেই পুনরায় পুণ্য ক'র্‌বার জন্য প্রবৃত্তি হ'বে—এইরূপ ঘুরপাক। যখন আমরা সন্ন্যাসী, তপস্বী, ব্রহ্মচারী হই, তখন সত্য জন, তপঃ ইত্যাদি লোকে বাস করি; সদাচারী গৃহস্থ স্বর্গে গমন করেন।

জীবাত্মা সূক্ষ্ম আবরণে আবৃত হওয়ার পর কখনও স্থূল আবরণ-দ্বারা নিম্নলোকে আসেন। আবার তপস্যাদি প্রভাবে স্থূল দেহ ত্যাগ ক'রে সূক্ষ্ম দেহে পুনরায় উর্দ্ধগতি লাভ করেন। আমরা ইহলোকে অবস্থান-কালেও চিন্তাদ্বারা উর্দ্ধলোকে গমন ক'র্‌তে পারি। কিন্তু গীতা তা' ক'র্‌তে নিষেধ করেছেন,—কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য য আস্তে মনসা স্মরন্। ইন্দ্রিয়ার্থান্ বিমূঢ়াত্মা মিথ্যাচারাঃ স উচ্যতে।" অর্থাৎ 'চিত্ত যাহার শোধিত হয় নাই, তাহার কর্ম্মেন্দ্রিয় সংযম করিলে কি হইবে? সেই ব্যক্তি কর্ম্মেন্দ্রিয়সমূহ সংযম করিয়া মনে মনে ইন্দ্রিয়ার্থের আলোচনা করিতে থাকিবে। অতএব সেই মূঢ়কে 'মিথ্যাচারী' বলা যায়।' তা'তে মনুষ্যের অমঙ্গল ঘটে। বহির্জ্জগতের স্থূল ও স্থূল হ'তে সূক্ষ্মভাব গ্রহণ করায় অমঙ্গল ঘটে। একমাত্র ভগবদুপাসনা আবশ্যক। ভগবান্ স্থূল-সূক্ষ্মের অতীত। কিছুতে তাঁ'র নিরবচ্ছিন্ন আনন্দ, পূর্ণজ্ঞান ও নিত্য অস্তিত্বের বাধা দিতে পারে না। তাঁ'র সেবা-দ্বারা সেবকযোগ্য তদনুরূপ অবস্থা লাভ হয়।

এই চতুর্দ্দশ ভুবন ভ্রমণের আমাদের যোগ্যতা আছে। এই ভুবনে নানা যোনিতে ভ্রমণের যোগ্যতাও আছে। যে-যে খোলসে যে-যে ভুবনে বাস করা যায়, বাসনা পরিপূরণের উপযোগী তদনুরূপ বাহ্য আবরণও লাভ হয়। বাসনা-নির্ম্মুক্ত হওয়ার অনেক কৃত্রিম পন্থা কল্পিত হ'য়েছে। সেই সমুদয় পন্থার বিস্তারিত বিবরণাদিও লিপিবদ্ধ হ'য়েছে। ব্রহ্মাণ্ড-ভ্রমণের বাসনা শেষ হ'লে জীব ভাগ্যবান্ হন। কালক্ষোভ্য অবস্থা অবলম্বনে জীবসকল ব্রহ্মাণ্ড-ভ্রমণ করেন। দেবতাই হউন, মনুষ্যই হউন্,—এই যাবতীয় অবস্থা বস্তুতঃ হেয় ও নশ্বর।

গুরুর অনুগ্রহবশে আত্মধর্ম্ম প্রকাশিত হ'লে অস্মিতায় ভক্তিবীজ লভ্য হয়। গুরুর কৃপা আর কৃষ্ণের কৃপা আলাদা আলাদা নয়। একজন কৃপা কর্‌ছেন, আর একজন বঞ্চনা ক'রে কৃপা গ্রহণ ক'র্‌ছেন না—এরূপ নয়। প্রসাদ—যা' প্রকৃষ্টরূপে আনন্দিত হ'য়ে প্রদত্ত হয়, সেই অনুগ্রহ। আমাদের ব্যবহারোপযোগী যে অনুগ্রহ প্রার্থনা করি, সেই অনুগ্রহ পাই। কি পাই? ভৃত্য হ'য়ে প্রভুতে সেবা করা—ভক্তি।' পরে সেবাকার্য্যে মতি-গতি হ'বে, তাঁর বীজ ভক্তি বা সেবালতার বীজ। জ্ঞান-কর্ম্মবৃক্ষের বীজও নানারকমের আছে। উহারাও বিস্তারশীল। সদ্‌গুরু বা কৃষ্ণের কৃপা-বঞ্চিত ব্যক্তির ব্রহ্মাণ্ড-ভ্রমণ বা আত্মবিনাশের জন্য ঐ সকল আপাত প্রেয়ঃ বিষ-বৃক্ষের বীজ লাভ হয়। কর্ম্মের ভোগ-প্রবৃত্তি ও জ্ঞানের ত্যাগ-প্রবৃত্তিতে নিজের সুখ-তাৎপর্য্য আছে; কিন্তু সেবাবৃত্তি নাই। "আমি সেবক, আমার সেবন-ধর্ম্ম"—এই বিচারে প্রতিষ্ঠিত হওয়াই "মালী হওয়া"। মালী যেমন

বৃক্ষের সেবা করে—বীজ থেকে আরম্ভ ক'রে গাছ বড় হওয়া পর্য্যন্ত—তা'র পরেও ফল-বিতরণ, ফলাস্বাদন মালীর কার্য্য, তদ্রূপ যিনি সেবন-ধর্ম্মের মালী হ'ন, তিনি বৃক্ষের বীজ লাভ করার সময় থেকে শ্রবণ-কীর্ত্তন জল-সেচন ক'র্‌তে থাকেন, সযত্নে অঙ্কুরকে রক্ষা করেন, বৃক্ষ বড় হ'লেও সেচন-কার্য্য পরিত্যাগ করেন না—সেবন-ধর্ম্ম পরিত্যাগ করেন না—ফলাস্বাদন, ফল-বিতরণরূপ সেবন-কার্য্য ক'র্‌তে থাকেন—নিত্য শ্রবণ-কীর্ত্তন করেন।

আমরা কি সেবা ক'র্‌ব? ভক্তিলতার বীজ—যা' গুরুর নিকট হ'তে প্রাপ্ত হ'লাম—যা' কৃষ্ণের অহৈতুকী কৃপা বশতঃ নিজে সেবক-গুরুরূপে কৃষ্ণই প্রদান ক'র্‌লেন, সেই বীজ পেয়ে আমিও কৃষ্ণ-সেবাই ক'র্‌ব। ভক্তিলতার বীজ লাভ—গুরুর আদর্শ-সেবকের সেবা দেখ্‌বার সৌভাগ্য লাভ আমার হয়, যদি নিষ্কপটে আমি শ্রীগুরুপাদপদ্মাশ্রয় করি। শ্রীগুরুপাদপদ্মে তখন আমার বিশ্রম্ভ সেবাবৃত্তির উদয় হয়। কৃষ্ণসেবাবৃত্তি বিভিন্ন প্রণালীতে উদিত হয়—ভক্তপ্রসাদজও সাধনাভিনিবেশজ। তাঁহার ভক্তকে সেবা করা'বার জন্য ভগবান্ নিজ প্রেষ্ঠের দ্বারা সৌভাগ্যবান্ ব্যক্তিবিশেষকে সেবার অধিকার দিবেন। যদি গুরু বলেন,—"আমি সেবা গ্রহণ ক'র্‌ব না, তা' হ'লে শিষ্যের সেবা লাভ হ'বে না। গুরু বলেন,—যে জিনিষটির আমি সেবা ক'র্‌ছি, তুমি সেই জিনিষটির সেবা কর। ভোগী-ত্যাগী হ'য়ে তা' হ'তে তফাৎ হ'য়ো না। সেই সুযোগ আমি তোমাকে দেবো।" "ছাড়িয়া বৈষ্ণব-সেবা, নিস্তার পেয়েছে কেবা।" ভগবানের সেবার উপকরণ আমাদের নিকট এসে উপস্থিত হ'লে সেই উপকরণের সেবা, উপকরণের দ্বারা সেবা সম্ভব হয়। যাঁ'র নিকট হ'তে সেবা শিক্ষা করি, তিনি যে-রকম সেবা ক'র্‌ছেন, সেইরূপ ক'র্‌লে সেবা হয়। তাঁ'র ফুলগুলো যদি তুলে এনে দি,' সর্ব্বতোভাবে তাঁ'কে সাহায্য করি, তা' হ'লে আমিও সেবক-শ্রেণীর মধ্যে এসে গেলাম। তখন আমার গুরুদেব ও তাঁ'র বন্ধু সাধুগণ আমার সেব্য, এইরূপ বিচার উপস্থিত হয়। শ্রীগুরুপাদপদ্মের নিকট কীর্ত্তন শ্রবণ ক'র্‌লে তাঁ'র শতকরা শত পরিমাণ অপ্রতিহত সেবাধর্ম্ম যদি সুষ্ঠুভাবে দেখ্‌বার সুযোগ ও সৌভাগ্য পাই, তা' হ'লে আমরাও সেবা ক'র্‌তে পারি। গুরুপাদপদ্ম ও তাঁ'র বন্ধুবর্গ বহির্জ্জগতের বস্তু ন'ন। আমি মূর্খ, যে-ভাষায় ব'ল্লে আমার মূর্খতা যায়, তাঁ'রা সেই ভাষায় ব'লে আমার মূর্খতা অপনোদনের যত্ন করেন—আমাদিগের অন্তরে সাধুবৃত্তির সঞ্চার করেন। সাধুগণের বৃত্তি Batteryর action এর মতন। উহা অসদ্বস্তুকে Repel ও সদ্বস্তুর attract করে। সাধুদিগের সঙ্গ-দ্বারা সাধুবৃত্তি লাভ হয়। অসদ্বস্তু ত্যাগ ও সদ্বস্তু গ্রহণের পরামর্শ ব্যতীত সাধুগণ অন্য পরামর্শ প্রদান করেন না। যা'রা অসাধু, তা'রা সর্ব্বক্ষণ অন্যান্য পরামর্শ প্রদান করেন—অন্যান্য কথাবার্ত্তা বলেন। সাধুর মুখে যখন অসদ্বস্তু ত্যাগ ও সদ্বস্তু গ্রহণের কথা শুন্‌তে পাওয়া যায়, তখন তা'র তাৎপর্য্য অনুসন্ধান ক'র্‌তে হয়। সাধু-গুরু পৃথিবীতে সাজান আছে। সেবাপথে কিছু দূর অগ্রসর হ'লে তা' বুঝ্‌তে পারা যায়। তৎপূর্ব্বে অসাধুসঙ্গ হ'য়ে যায়। তদ্দ্বারা আমার ভজনে ব্যাঘাত হয়,—"জড়বিদ্যা যত, মায়ার বৈভব, তোমার ভজনে বাধা। মোহ জনমিয়া, অনিত্য সংসারে, জীবকে করয়ে গাধা॥" গাধা যেমন জিনিস ব'য়ে ব'য়ে মরে, কুবিষয়ের পিপাসায়ও জগতের লোক তেমন গাধার মতন সংসারের বোঝা বহন করে, কখনও বৃথা ত্যাগ-তপস্যা করে। ঐরূপ কৃষ্ণভজনহীন ত্যাগ-তপস্যাও—গাধার মতন বোঝা বহন করা। এই সকল ভজনের বাধা। ভজনের বাধা উপস্থিত হ'লে আমরা আত্মঘাতী হই। শ্রীগুরুপাদপদ্মের কৃপা-বলে ভজনের বাধা বাস্তবিক অপসারিত হয়। ভজনের বাধা বাস্তবিক অপসারিত হ'লে সুবিধা হয়।

গুরু-মুখ হ'তে—সাধুগণের নিকট হ'তে শ্রবণ হয়। তাঁ'দের নির্দ্দেশ মত পাঠাদি কার্য্যও শ্রবণের অন্তর্গত। নতুবা বিপথগামী হ'য়ে কখনও সৎকর্ম্মের গাধা হ'য়ে যাই—প্রচুর পরিমাণে নীতিবাদী হ'বার যত্ন করি'—আইন-কানুন বাঁচিয়ে চলি—আবার কখনও নির্ব্বিশেষ ভাব গ্রহন ক'রে অলসতা সাধন করি। শ্রবণ-কীর্ত্তনের অভাবে এইরূপ দুর্গতি হয়। শ্রীগুরুপাদপদ্ম হ'তে এক মুহূর্ত্তের জন্যও বিচ্যুতি হ'লে এরূপ অসুবিধা অনিবার্য্য। শ্রবণ-কীর্ত্তন—জল; সেচনকারী—শ্রীগুরুপাদপদ্মাশ্রিত ব্যক্তি। বিশ্রম্ভের সহিত সর্ব্বদা গুরুপাদপদ্মের সেবনই একমাত্র কৃত্য। আর

পাঁচ জনকে জিজ্ঞাসা কর্‌বার দরকার নেই। ভক্তিলতাকে সযত্নে পালন কর্‌তে হ'বে। সুষ্ঠুভাবে ভগবানের সেবা কর্‌ব—এই বুদ্ধি হ'তে বিচ্যুত হওয়ায় যত অমঙ্গল আস্‌ছে। সাধু-গুরুর সঙ্গ করাই কর্ত্তব্য। তাঁ'রা কৃপাপূর্ব্বক আমাদের কত সেবায় সুযোগ দিয়েছেন। নিজেদের আদর্শ চরিত্র দেখিয়ে—আদর্শ চরিত্র বর্ণন ক'রে তাঁ'রা আমাদের কত মঙ্গল-বিধান করেন। তাঁ'দের বর্ণন-সমূহ অনুভব কর্‌বার বুদ্ধি যদি হয়, তা' হ'লে কত সুবিধা!

"আমি নিজে পড়্‌ছি"—এটা দুর্ব্বুদ্ধি। "আমার পড়া অন্য লোক শুনুক"—এটা শ্রুত বাক্যের কীর্ত্তন হ'ল না। "যাহ ভাগবত পড় বৈষ্ণবের স্থানে।" বৈষ্ণবের নিকট হ'তে ভাগবত শ্রবণ কর্‌তে হ'বে। "আমি ভাগবত পড়্‌ছি"—গোড়ীয় মঠের অনুগত ব্যক্তি এরূপ কখনও বলেন না। তাঁ'রা বলেন,—"আমরা নিজের কোনো কথা প্রচার কর্‌ব না। পূর্ব্বগুরুগণ যা' ব'লেছেন, একমাত্র তাহাই প্রচার কর্‌ব।" "আমরা বেশী বোঝা'তে পারি, পূর্ব্বগুরুবর্গ বোঝা'তে পারেন নাই, তাঁদের কথা মনুষ্যজাতি বুঝ্‌তে শুন্‌তে পারে না"—ইহা দুর্ব্বুদ্ধি, নিজে না বুঝ্‌তে পারা। তাঁ'দের কৃত্য—শ্রবণ-কীর্ত্তন—শ্রীগুরুকৃপালব্ধ ভক্তিলতা-বীজে নিত্য জল সেচন করা। তাঁ'দের এরূপ বিচার নয় যে, তাঁ'রা বোঝেন, অন্য কেউ বোঝেন না কিংবা তাঁ'রা সোজা ক'রে অন্যকে বোঝা'তে পারেন—এসব দুর্বুদ্ধি তাঁ'দের নাই।

জল-সেচন না কর্‌লে বীজ শুকিয়ে নষ্ট হ'য়ে যায়। কোন সময় অতিরিক্ত জলে পচে যায়। অনধিকারী যদি শ্রবণ-কীর্ত্তনরূপ জল-সেচন কর্‌বার ছলনায় চণ্ডীদাস, বিদ্যাপতি, রাসপঞ্চাধ্যায় প্রভৃতি শ্রবণ (?) বা কীর্ত্তনের (?) বাড়াবাড়ি করেন, তবে ভক্তিলতার বীজটুকু আর অঙ্কুরিত হয় না। পঞ্চম বর্ষের বালিকাকে স্ত্রী-পুরুষের প্রীতি শিক্ষা দিলে তা'র পক্ষে তা' "ইচড়ে পাকামী"র কাজ হয়, আর উপযুক্ত সময়ে স্ত্রী-পুরুষের প্রীতির বিষয় স্বতঃই যুবতীর হৃদয়ে স্ফূর্ত্তি হয়, তখন সে প্রকৃত প্রস্তাবে তা' বুঝ্‌তে পারে।

সুষ্ঠ অভিজ্ঞান লাভ আবশ্যক। বিপরীত কথা হ'তে তফাৎ হওয়ার জন্য যত্ন আবশ্যক; নতুবা সাধু-গুরুর কথা ধর্‌তে পার্‌ব না। জয়দেবের কথা বুঝ্‌তে না পেরে বৃথা সময় যা'বে—ম'রে যা'ব। সময়ে যদি কাজ না করি, তা' হ'লে সুবিধা হবে না। কিন্তু যক্ষ্মারোগীর বমিতাভিলাষের উদাহরণের তাৎপর্য্যে কাজ কর্‌তে হ'বে না—যেমন পুরীতে ব্যাখ্যা হচ্ছে। পরীক্ষিৎ মহারাজের ন্যায় বিচারের আবশ্যক।

"উপজিয়া বাড়ে লতা ব্রহ্মাণ্ড ভেদি' যায়।" কৃষ্ণ-পাদপদ্মের সেবা কর্‌তে হ'বে। ইন্দ্রিয়ের সেবাকার্য্যে ব্যস্ত হ'তে হ'বে না। ভক্তিলতাবীজে শ্রবণ-কীর্ত্তন-জল সেচন ক'রে লাভবান হওয়া আত্মার পক্ষে একান্ত আবশ্যক। শরীর পালন করা পশুরও ধর্ম্ম। নিত্যমঙ্গলের অনুসন্ধান না কর্‌লে মনুষ্য-জন্মের কার্য্য হ'লো না। আত্মঘাতী পশুপ্রকৃতি অপ্রাকৃত বস্তুর শ্রবণ-কীর্ত্তন করে না। যখন ভক্তিলতা বাড়ে, তখন লতা একটা মাচা চায়। কোন্ জিনিষটা মাচার কার্য্য করে? কৃষ্ণপাদপদ্ম মাচার কার্য্য কর্‌বে। কৃষ্ণপাদপদ্মে শরণাগতি বা আশ্রয় গ্রহণ কর্‌লেই লতা প্রফুল্ল ও পরিবর্দ্ধিত হ'তে থাকে। সত্য, জনঃ, মহঃ, তপঃ, ইত্যাদি লোকে গেলে লতা জ্বলে যা'বে—পুড়ে যা'বে। তা' হ'লে পণ্ড পরিশ্রমে পর্য্যবসিত হ'বে—খোলে কেবল চাটি দেওয়া মাত্রই সার হ'বে। জগতে যে-সব বিভিন্ন মনোধর্ম্মের বিচারযুক্ত ব্যক্তি আছেন, তাঁ'দের সকলের ঐরূপ অসুবিধা হ'বে। ভক্তিলতা এই ব্রহ্মাণ্ড ভেদ ক'রে যায়। ব্রহ্মাণ্ডের পর বিরজা—একটা বড় গড়খাই। তা'তে জল—কারণ-বারি আছে। কারণ-বারি থেকে ব্রহ্মাণ্ড উৎপন্ন হ'য়েছে। সেখানে রাজোধর্ম্ম নাই—অজধর্ম্ম আছে—গুণসাম্যাবস্থা আছে। রজঃ তমঃ ও সত্ত্ব একটা জিনিষ তিন ভাগে বিভক্ত হ'য়ে ত্রিধা চূর্ণ হ'য়ে পড়ে—বিরজাতে neutralised হয়। এখানে সৃষ্ট বস্তুর কারণ প্রকৃতি বর্ত্তমান। খানিকটে প্রগতি দেখিয়ে শুদ্ধ-ভাব এনে দেওয়া ব্রহ্মাণ্ডের স্বভাব। এখানে অধিষ্ঠান পাওয়া যায় না—সেবা করার বস্তু পাওয়া যায় না। বিরজার অপর পারে ব্রহ্মলোক।

বিরজা-জলধির মধ্য দিয়ে লতা চল্‌লো। ব্রহ্মলোক নির্বিশেষ জ্যোতির্ময় স্থান। সেখানেও লতা এমন কোন বস্তু পেল না—যা'র সেবা কর্‌তে পারা যায়।

ব্রহ্মলোকের পরে সবিশেষ ভগবদ্ধাম—মহাবৈকুণ্ঠ। সেখানে গৌরবের সহিত সেবা—শান্ত, দাস্য ও সখ্যের নিম্নার্দ্ধ বিরাজমান। মর্য্যাদা-পথে নারায়ণ-সেবাতে আড়াইটা রসে আটক প'ড়ে যায়। ইহ জগতে দেখ্‌ছি, রস পাঁচ প্রকার। কিন্তু বৈকুণ্ঠে আড়াই প্রকার দেখা যাচ্ছে, আর আড়াই প্রকার দেখা যাচ্ছে না। গোলোক-দর্শন—সমগ্রতায় দর্শন—সেখান থেকে উপরের অর্দ্ধেকটা দেখা যাচ্ছে—সখ্যের উত্তরার্দ্ধ অর্থাৎ বিশ্রম্ভসখ্য, বাৎসল্য ও মধুর। যেদিক থেকে দেখা যাচ্ছে, সেদিক থেকে অর্দ্ধেকটা দেখা যাচ্ছে। 'তদুপরি যায় লতা গোলোক-বৃন্দাবন'। তা'র উপরে উঠে পাঁচটাই দেখ্‌তে পাওয়া যায়। আংশিক দর্শন ছাড়িয়ে পূর্ণ দর্শন। কৃষ্ণই পূর্ণ। বিষ্ণুর যাবতীয় অবতার—কৃষ্ণের অংশাংশ—কলা—বিকলা। মৎস্য, কূর্ম্ম, বরাহ ইত্যাদি দর্শন—আংশিক দর্শন, পূর্ণ দর্শন নহে। গোলোকে কৃষ্ণ আছেন। অন্যত্র কৃষ্ণের বিলাসমূর্ত্তি—কৃষ্ণের অপূর্ণ দর্শন।

ভক্তির দ্বারা দর্শন—ভক্তিতে আড়াই প্রকার রসে আংশিক দর্শন। আংশিক দর্শনে কতকটা অসুবিধা হয়। পাঁচ প্রকার রসের যে কোনো রসে কৃষ্ণসেবা পাওয়া যায়। কৃষ্ণসেবায় সর্ব্বরসের রসিক হ'তে পারে। অন্য অবতার-সমূহে তা' হয় না। উৎকর্ষ-অপকর্ষ-তারতম্য-বিচারে অবতার-সমূহে আড়াইটা রসের অভাবে আংশিক দর্শন। এতেচাংশকলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্। (ভাঃ ১।৩।২৮)। চব্বিশটি অবতার। অংশ প্রথমভাগ। যেমন ডিগ্রী, সেকেণ্ড ইত্যাদিকে অংশ, অংশাংশ প্রভৃতি বলা যায়। Minutes, seconds, thirds, fourths etc. অংশ, কলা, বিকলা ইত্যাদি। সিদ্ধান্ততস্ত্বভেদেঽপি শ্রীশকৃষ্ণস্বরূপয়োঃ। রসেনোৎকৃষ্যতে কৃষ্ণরূপমেষা রসস্থিতিঃ॥ ভঃ রঃ সিঃ পূঃ বিঃ ২।৩২। অর্থাৎ "নারায়ণ ও কৃষ্ণের স্বরূপ-দ্বয়ের সিদ্ধান্ততঃ কোন ভেদ নাই, তথাপি শৃঙ্গার রস-বিচারে শ্রীকৃষ্ণ-স্বরূপ রসের দ্বারা উৎকর্ষ লাভ করিয়াছেন। এইরূপেই রসতত্ত্বের সংস্থান হয়।" রসের দ্বারাই উৎকর্ষ-বিচার। কৃষ্ণ এবং অবতারসমূহ বস্তুতঃ একই জিনিষ। কৃষ্ণ কেন পূর্ণ ভগবান?—রসের উৎকর্ষ প্রাকট্যের কম-বেশীতে কৃষ্ণের অংশ এবং অংশিত্ব বিচার।

গৌরসুন্দর অন্য অবতারদের কথা না ব'লে কেবল কৃষ্ণকথা বলেন। 'ইহা দোলো কথা, কিংবা গৌরসুন্দরের শিক্ষা দোলো শিক্ষা মাত্র'—এরূপ যাঁ'রা বলেন, তাঁ'রা শ্রীচৈতন্যদেবের কথা মোটেই বুঝ্‌তে পারেন নাই। সকল ইন্দ্রিয়ের দ্বারা সর্ব্বক্ষণ কৃষ্ণালোচনা কর্‌লে বুঝ্‌তে পারা যা'বে যে, গৌরসুন্দর বেফাঁস কথা বলেন নাই। কৃষ্ণকথার দুর্ভিক্ষের জন্য এই সমুদয় অবিবেচনার কথা উপস্থিত হ'য়েছে। নিজের ইন্দ্রিয়-তর্পণের জন্য যে চেষ্টা করি, তা' যদি হরিসেবার দিকে নিয়োজিত করি—হরি-সেবকের সেবায় নিযুক্ত করি, তা' হ'লে ইন্দ্রিয়-তর্পণের দুর্ভোগ হ'তে পরিত্রাণ লাভ কর্‌তে পারি। শ্রীরূপ এবং তাঁহার অনুগ জনগণের ইহাই বক্তব্য।

এ-সমুদয় জানা হ'য়ে গেলে শ্রীচৈতন্যচরিতামৃত পড়া হ'তে পারবে। যদি চিত্তবৃত্তি সাধু-গুরুর চরণে থাকে, তা' হ'লে আমরা যেখানেই থাকি না কেন, আমাদের সেবাবৃত্তি বৃদ্ধি লাভ কর্‌বে। নতুবা ইন্দ্রিয়-পরায়ণতা বৃদ্ধি হ'বে। যেমন কেউবা প্রচারকের সজ্জায় সেজে জড়প্রতিষ্ঠা সংগ্রহে নিযুক্ত হ'য়ে গেলেন। এরূপ নির্ব্বুদ্ধিতা করা কর্ত্তব্য নহে। নিরন্তর সাধু-গুরু-কার্ষ্ণগণের সেবা কর্‌লে সব সুবিধা হ'য়ে যা'বে। তখন শুদ্ধাশুদ্ধির বিচার বিশুদ্ধতা লাভ ক'র্‌বে—সমস্ত কথার মধ্যে প্রবেশ লাভ হ'বে—যা'র যেরূপ যোগ্যতাই থাকুক না কেন। মনুষ্যজাতি কৃষ্ণেতর কথার যথেষ্ট আলোচনা কর্‌ছে। কিন্তু কৃষ্ণকথার ভীষণ দুর্ভিক্ষ। কৃষ্ণকথার নামে কৃষ্ণেতর কথা আবার জগতে পুতনার ন্যায় স্নেহস্তন্যদায়িনী মূর্ত্তিতে এসে পরমার্থ জগতের শিশুগণকে বিনাশ কর্‌ছে। চৈতন্যদেব যাঁ'কে দয়া করেন, তাঁ'রই অকৈতব কৃষ্ণপ্রসঙ্গ শ্রবণে রুচি হয়। নতুবা অচৈতন্য কথা শ্রবণের মাদকতা যায় না। চৈতন্য-কথা শ্রবণ-কীর্ত্তন ব্যতীত অন্য অধিকার আমাদের নাই। অন্য প্রকারে ভক্তি-বৃদ্ধির উপায় নাই। কৃষ্ণের

কথা শোনা, কৃষ্ণের কথা বলা ছাড়া আর কোনও উপায় নাই। শ্রীচৈতন্য স্বয়ং কৃষ্ণ হ'য়েও লোক-শিক্ষার জন্য কৃষ্ণকথা শুন্‌বার ও কৃষ্ণকথা বল্‌বার লীলা প্রদর্শন ক'রেছেন। গয়া গিয়ে কৃষ্ণের কথা শুনলেন। পরে কৃষ্ণের কীর্ত্তন আরম্ভ করলেন। গয়া যাওয়ার পূর্ব্বে শ্রবণের পূর্ব্ব কর্ত্তব্য প্রদর্শন ক'রেছেন। কৃষ্ণকীর্ত্তন সর্ব্বভাবে জয়যুক্ত হউন। "যদন্যা ভক্তিঃ কলৌ কর্ত্তব্য তদা কীর্ত্তনাখ্যা ভক্তিসংযোগেনৈব কর্ত্তব্যা।"

কৃষ্ণ অক্ষজ বস্তু ন'ন। তিনি অধোক্ষজ। বিষয় কথার মধ্যে তাঁ'র অনুসন্ধান পাওয়া যায় না। তা' হ'লে কি উপায়ে এগুলোর মধ্যে তাঁ'কে দেখ্‌তে পাওয়া যা'বে? নির্ম্মল অন্তঃকরণে শ্রবণ কর্‌তে হ'বে। কৃষ্ণকথা শ্রবণ কর্ত্তব্য। একটুকু শোনা হ'লে কীর্ত্তন আরম্ভ হ'বে। কীর্ত্তন ছাড়া অন্য কর্ত্তব্য থাক্‌বে না। কেউ অন্য কথা শুনা'তে আস্‌লে তা'কে মার্‌তে যা'বে। চৈতন্যদেব পড়ুয়াদিগকে মার্‌তে গিয়েছিলেন—গোপীর কথা তা'রা বুঝ্‌তে না পারার জন্য। নবদ্বীপের ব্রাহ্মণ পণ্ডিতকে কৃষ্ণকথা বোঝা'বার জন্য মহাপ্রভু সন্ন্যাসী হ'লেন। তাঁ'রা বুঝ্‌তে পারলেন না—এখন পর্য্যন্ত বুঝ্‌তে পারেন নাই; অন্য কার্য্যে ব্যস্ত হ'য়ে গেলেন।

আগে গুরু-পাদপদ্ম আশ্রয় ক'রতে হ'বে। নচেৎ গুরু হ'য়ে (?) শোনা হ'য়ে যা'বে—থিয়েটারের অভিনয় দেখা শোনার মতন। প্রথমে নিজে লঘু হ'তে হ'বে। ইহার নাম—আশ্রয়। ভণ্ডকে যদি 'গুরু' বলে স্থাপন করা যায়, তা'হ'লে অসুবিধা হ'বে। শিষ্যের দানগ্রহণকারী চোরকে 'গুরু' কর্‌তে হ'বে না। তা' হ'লে 'গুরু' করা না হ'য়ে চাকর করা হ'য়ে যা'বে। সর্ব্বস্ব গুরুপাদপদ্মে অর্পণ কর্‌তে হ'বে। আর যে গুরু (?) এক কপর্দ্দকও নিজের জন্য গ্রহণ করবেন, তিনি চোর হ'য়ে যা'বেন। কৃষ্ণের দ্রব্য চুরি ক'রে নিলে আর গুরুপদবাচ্য হ'বেন না। যে-সকল গুরু (?) শিষ্যের (?) বিত্ত অপহরণ করেন, তাঁ'রা লঘু। তাঁ'দিগকে আশ্রয় কর্‌লে আরো লঘু হ'য়ে যেতে হ'বে। প্রকৃত গুরু লাভ হ'লে তিনি (শ্রীগুরুদেব) হৃষীকের (ইন্দ্রিয়ের) দ্বারা কিরূপে হৃষীকেশের সেবা কর্‌ছেন লক্ষ্য কর্‌তে হ'বে, তা'হলে সুবিধা হ'বে। 'আদৌ গুরুপাদাশ্রয়ঃ'। কৃষ্ণচন্দ্র আশ্রয়-মূর্ত্ত-বিগ্রহ হ'য়ে সৌভাগ্যবান্ জীবের নিকট উপস্থিত হন—ভাগ্যহীন জীবের নিকট উপস্থিত হন না।

বর্ত্তমানে আমাদের বিষয়ী আর যোষিৎ দর্শন হচ্ছে। গুরুপাদপদ্ম দর্শন না হ'লে কৃষ্ণসেবা হয় না। গুরু-পাদপদ্ম দর্শনের পরেও যদি আবার যোষিৎ দর্শন হয়, তা' হ'লে পতন হ'য়ে গেল। তখন দুর্ব্বুদ্ধি হয় যে, গুরু থেকেও বড় গুরু আছে। যদি কেহ বাস্তবিকই গুরুপাদপদ্মে আশ্রয় করেন, আর যদি গুরু কৃষ্ণ-সেবা করেন, তা হ'লে নিশ্চয়ই কৃষ্ণসেবা লাভ হ'বে—কৃষ্ণ-বিষয়ে দিব্য-জ্ঞান—দীক্ষা লাভ হ'বে। কৃষ্ণেতর বিষয়ের জ্ঞান প্রদানের জন্য ভণ্ডগণ কতই না চেষ্টা কর্‌ছে। যে কার্য্য কর্‌লে বিষয়ী ও যোষিৎকে আর দেখ্‌তে হয় না, সেই কার্য্য কর্‌তে হ'বে। তখন কৃষ্ণ-যোষিৎকে পরম পূজ্য গুরু জ্ঞান কর্‌তে পারা যা'বে। তখন 'যোষিতের ভোক্তা'—এই দর্শন হ'তে নিরস্ত হওয়ায় ভগবানের সেবাবৃত্তি উদিত হয়। তখন কৃষ্ণের সম্যক্ দর্শন হয়—'আমি যোষিৎপতি'—এরূপ বিচার হয় না। কৃষ্ণই একমাত্র যোষিৎপতি—এইরূপ দর্শন হয়। কেবল কৃষ্ণ-ভজনের উৎকণ্ঠা বৃদ্ধি হয়। মানুষ তখন নিজেকে গুরুর পুত্র জ্ঞান করে—এ সকল পিতা-পুত্রের সহিত আর সম্বন্ধ থাকে না—তখন মঠবাস হয়। শ্রীচৈতন্যদেব যা' করেছেন, সেই কৃত্য কর্‌বার অভিলাষ হয়। সর্ব্বদা হরি কীর্ত্তন হয়—তখন জীব প্রকৃতপ্রস্তাবে 'তৃণাদপি সুনীচ' হ'ন, নিন্দা কর্‌বার প্রবৃত্তি থাকে না। শ্রবণ-কীর্ত্তন না হ'বার জন্য কৃষ্ণের দর্শন হচ্ছে না। আশ্রয় ত' ক'র্‌ব আমি। আমি আশ্রয় না ক'র্‌লে আর কি হ'বে? ভগবানের ইচ্ছাক্রমে সদ্গুরু লাভ হয়। ভগবানের দয়া পেলেই সব হ'বে। তাঁর দয়া না হ'লে আমার শত চেষ্টা-দ্বারাও কিছু হ'বে না। তাঁ'র দয়াই মূল জিনিষ। যদি হৃদয়ের মধ্যে নিষ্কপট আর্ত্তি থাকে, যদি তাঁ'কেই সত্য সত্য চাই, তা' হ'লে তাঁ'র নিশ্চয়ই দয়া লাভ হয়। যতক্ষণ অন্য বুদ্ধি থাকে, ততক্ষণই জন্মৈশ্বর্য্যাদির অভিমানে সর্ব্বনাশ হয়। ভগবান্ কি বস্তু, যাঁ'রা আলোচনা ক'র্‌লেন না, তাঁ'রা ঐ সব অসার জিনিষের (জন্মৈশ্বর্য্যাদির) আলোচনায় সময় কাটিয়ে দিলেন। ঐ সব বিষয়ে

বেশী আসক্ত হ'য়ে পড়্‌লে শ্রবণ হয় না। শ্রবণ না করলে বিষয়-ভোগ ছাড়া জীব আর কি করবে?

অনাত্মবস্তুর সৃষ্টি আছে। আত্মবস্তুর সৃষ্টি নাই। আত্মবস্তুর সহিত সম্বন্ধ-বিশিষ্ট হ'লে পুনরায় আমার স্বভাব প্রাপ্ত হ'ব। পুনঃ পুনঃ সৃষ্ট হ'বার অভিমান হ'বে না। বলদের বুদ্ধি নিয়ে অগ্রসর হ'তে হ'বে না। কুসংস্কারের বশবর্ত্তী হ'য়ে জীবন নষ্ট করতে হ'বে না। F.R.S. D.C.L. হ'য়ে আধ্যক্ষিক হ'বার জন্য যত্ন হ'বে না। আত্মপরীক্ষা না করার দরুণ—শ্যামাঘাসকে ধান গাছ বিবেচনা করার দরুণ দুর্গতি ঘট্‌লো। ব্রহ্মাণ্ডের সব সুবিধা পেয়ে গেলেই বা তা'তে কি হ'লো? তা'তে দুরাকাঙ্ক্ষা আরো বৃদ্ধি হ'লো বই ত' নয়। আবার পরে সে-সব ছেড়ে দিয়ে নির্ব্বিশেষ চেষ্টা হ'বে। যোগভূমিকার প্রাপ্য পতঞ্জল ঋষির কৈবল্য পেয়েই বা কি লাভ? এ সব দুর্ব্বাসনা কালসর্পের মতন। কামড়ালেই পশুর ন্যায় ক'রে ফেল্‌বে। এ গুলোর বিষদাঁত না ভেঙ্গে এদের সঙ্গে বাস করলে মারা পড়্‌তে হয়।

বিষয়ী হ'বার চেষ্টায় অভিভূত হওয়ায় যে অমঙ্গল ঘটে, সেই সব অমঙ্গল-বাসনার মুখে ছাই দেবার সুবিধা হয়—যখন ভগবানের দাসেদের সঙ্গে দেখা হ'বার সুযোগ হয়। নারদ যেমন নিজের সুবিধা ক'রে নেওয়ার লীলা দেখিয়েছিলেন। নারদের অজ্ঞাত সুকৃতির উদয় হ'য়েছিল—সেই সুকৃতিবশে তিনি বুঝ্‌তে পেরেছিলেন যে, জাগতিক ব্যাপার আবশ্যক নয়—"এবংব্রতঃ স্বপ্রিয়নামকীর্ত্ত্যা" ইত্যাদি (ভাঃ ১১।২।৪০)। পৃথিবীর লোক ইহাদিগকে নির্ব্বোধ, পাগল ব'লে বিচার ক'রে। ভগবানে অনুরাগ হ'ল। ক্রিয়া কি দেখা গেল? হাস্‌ছেন—দেখ্‌ছেন জগৎ—কি করছে, অথবা তখন 'বিশ্বং পূর্ণ-সুখায়তে', তাই তিনি আনন্দে হাস্‌ছেন—সর্ব্বত্র কৃষ্ণময় দর্শন; আবার কাঁদ্‌ছেন,—জগতের লোক কত অশান্তিতে র'য়েছে! অন্য লোক কি বিবেচনা করছে, তাঁ'র গ্রাহ্যের বিষয় হ'চ্ছে না। মহাভাগবতের সঙ্গ-প্রভাবে অযাচিতভাবে যদি সেই জিনিষ লাভ হয়, তা' হ'লে শ্রবণের যোগ্যতা হয়। হঠাৎ এই সৌভাগ্য উদিত হ'তে পারে।

## শ্রীল সরস্বতী ঠাকুরের অভিধেয়-নির্ণয়-বৈশিষ্ট্য—

সম্বন্ধ-কেন্দ্রের তারতম্যানুসারে অভিধেয়ের পার্থক্য বিচারিত হইয়াছে। যাহারা অচেতন বা চিদাভাসকে সম্বন্ধরূপে নির্ণয় করিয়াছেন অথবা চেতনের অসম্যক্ প্রতীতি বা আংশিক প্রতীতিকে বরণ করিয়াছেন, তাঁহাদের অভিধেয় অচেতন ও চিদাভাসের উপর ক্রিয়া করে, অথবা অভিধেয় শুষ্কভাব ধারণ করিয়া থাকে। পূর্ণ ও অনাবৃত চেতনের সম্বন্ধ কেন্দ্রীভূত না হইলে অভিধেয়ের প্রফুল্লতা ও সচেতনতা ব্যাপ্ত হইতে পারে না। অভিধা শক্তি সম্বন্ধ্য বস্তুর মুখ্যার্থ বা সহজার্থ প্রকাশ করে। আবৃত বস্তু বাচ্য হইলে উহার মুক্ত মুখ্যার্থ প্রকাশিত হয় না। মুখ্যার্থ ও বস্তুতঃ গৌণার্থ, সহজার্থও তত্ত্বতঃ কৃত্রিমার্থই সাধন করিয়া থাকে। অতাত্ত্বিক-সম্প্রদায় এই সুসূক্ষ্ম বিচার ধরিতে না পারিয়া আবৃত ও অনাবৃত উভয় প্রকার বস্তু, দশা বা প্রতীতির অভিধাকে একাকার করিয়া লোকপ্রিয় চিজ্জড়সমন্বয়বাদী হইয়া পড়েন। জগতের যখন শতকরা প্রায় শত জনই আবৃতদশায় কবলিত, তখন আবৃতসহজার্থকে আবৃতবস্তুর মুখ্যার্থরূপে দর্শন করিতে তাঁহাদের সুবিধাবাদের আপাত ক্ষতি হয় না; কিন্তু অতি অল্পসংখ্যক অনাবৃত তত্ত্বজ্ঞ উহাকে মুখ্যার্থ বা সহজার্থ বলিয়া স্বীকার করিতে পারেন না। এজন্য তাঁহারা লোকপ্রিয় হইতে পারেন না—চিজ্জড়সমন্বয়বাদীর আবৃত-দর্শন, আবৃত-অভিধা ও আবৃত-তত্ত্ববস্তুর বিচারের তৌলদণ্ডে "গোঁড়া", "সাম্প্রদায়িক" প্রভৃতি বলিয়া বিচারিত হন! কিন্তু অনাবৃত সম্বন্ধের অনাবৃত অভিধা অর্থাৎ পূর্ণচেতনে কেন্দ্রীভূত সহজার্থ, সহজ-সাধন একমাত্র নির্ম্মলা ভক্তি ব্যতীত আর কিছুই হইতে পারে না। অভিধেয়-নির্ণয়ে এজন্য শ্রীমদ্ভাগবত এবং শ্রীমদ্ভাগবত-মূর্ত্তলীল শ্রীগৌরসুন্দর শুদ্ধভক্তি ব্যতীত আর কিছুই স্বীকার করেন নাই। শ্রীগৌরসুন্দরের প্রতিপাদ্য অভিধেয় বিদ্ধা ভক্তি বা মিছা ভক্তি নহে। জগতে বিদ্ধা ভক্তি বা মিছা ভক্তিকে

অনেকেই 'ভক্তি' মনে করিয়া ভক্তিযাজনের মৌখিকতা প্রকাশ করেন। তথাকথিত বা প্রচলিত ধর্ম্মজগতে আজকাল খুব কম লোকই আছেন, যাঁহারা তাঁহাদের স্বকপোলকল্পিতা এবং তাঁহাদের স্বেন্দ্রিয়তৃপ্তিকারিণী ভক্তিকে "অভিধেয়" বলিতে অন্ততঃ মৌখিকভাবে অস্বীকৃত হন। ভাবপ্রবণ বঙ্গদেশে স্বেন্দ্রিয়তৃপ্তিকারিণী ভাবুকতাকে 'ভক্তি' বলিতে শতকরা প্রায় শতজন লোকই ন্যূনাধিক কুণ্ঠিত নহেন। একান্ত শুষ্ক জ্ঞানালোচনা এদেশের আবহাওয়া জল কাদার সহিত সমন্বিত হয় না,—একথা এদেশের ভাবপ্রবণগণ ন্যূনাধিক স্বীকার করিয়া তাহাদের স্বকপোলকল্পিতা ভক্তির (?) চৌদ্দ পুরুষ উদ্ধার করিয়া দিয়াছেন। এইরূপ মত আন্তরিকতায় অনেকেই পোষণ করেন এবং তর্কস্থলে বাহ্যে যুক্তি প্রদান করিয়া বলিয়া থাকেন যে, তাঁহারাও ভক্তি (?) স্বীকার করেন, তবে তাঁহারা 'একঘেয়ে' গোঁড়া' নহেন, ভক্তি, কর্ম্ম, জ্ঞান, যোগ, সকলই তাঁহাদের মতে সমান ; এক একটী উপায়, এক একটী পথ মাত্র ; যাহার যেটি ভাল লাগে বা সুবিধা হয়, তিনি সেইটি গ্রহণ করিয়া সাধন করিবেন। যেমন কালিঘাটে যাইতে হইলে কেহ নৌকায়, কেহ ষ্টীমারে, কেহ ট্রামে, কেহ পদব্রজে, আজকাল আবার টেক্সি, বাস, মোটর প্রভৃতিতে যাইতে পারেন। এইরূপে হয় ত' যখন আরও কোন নূতন নূতন উপায় আবিষ্কৃত হইবে, তখন সেই নূতন নূতন সাধনের দ্বারাও সেই স্থানে যাওয়া যাইবে। ভক্তি, কর্ম্ম, জ্ঞান, যোগ ব্যতীত আরও যদি কিছু উপায় ভবিষ্যতে সৃষ্ট বা আবিষ্কৃত হয়, তবে ঐ সকল নব উদ্ভাবিত সাধনের দ্বারাও মূল গন্তব্য পথে সকলেই পৌছিতে পারিবেন। বর্ত্তমানে আরও একটি নবমত প্রকাশিত হইয়াছে সুশীলা ধর্ম্ম। এইরূপ যুক্তি বিপুলকায়া মনোহারিণী, বালঘাতিনী পুতনার ন্যায় একদিকে যেমন মাতৃসুলভ স্নেহ-প্রাচুর্য্যের কৃত্রিম মুদ্রা প্রদর্শন করিয়া লোক লোচনে নির্ম্মলা ভক্তি অনাবৃত-অভিধেয়তত্ত্বকে আবৃত করিতেছে, অপরদিকে তেমনি স্নেহসিক্ত স্তন্য-সুধায় বিবর্ত্ত উৎপাদন-পূর্ব্বক বিষয় হলাহল পরমার্থ-রাজ্যের শিশু-সন্তানগণের মজ্জায় মজ্জায় সঞ্চারিত করিয়া জগৎ হইতে একান্ত পরমার্থ-যাজকের অস্তিত্ব বিলুপ্ত করিয়া দিবার উপক্রম করিতেছে। শ্রীমন্মহাপ্রভু বা শ্রীমদ্ভাগবত তারস্বরে ঊর্দ্ধবাহু হইয়া যে কথা কীর্ত্তন করিলেন, সেই একমাত্র শুদ্ধা ভক্তিই নির্ম্মলা বা অনাবৃত আত্মার সহজ বৃত্তি—অনাবৃত অভিধেয়,—"অন্যাভিলাষিতাশূন্যং........যয়াত্মা সম্প্রসীদতি।" এই সমস্ত কথাই বহির্ম্মুখ লোকসমষ্টির ইন্দ্রিয়তর্পণ বা আপত প্রেয়োরুচি এবং সেই প্রেয়োরুচির ইন্ধনসরবরাহকারী নায়কগণের স্বার্থচেষ্টার প্রাবল্যে যেন লোকের বিস্মৃতিসাগরে মগ্ন অথবা অধিকাংশস্থলে সঙ্কীর্ণতা-দ্যোতক বাক্য বা 'অর্থবাদ' বলিয়া পরিগণিত হইল। মাতালের দল বা ব্যভিচারি-সম্প্রদায় যেমন মাদক দ্রব্য বর্জ্জন বা ব্যভিচারের প্রতিকূল উপদেশকে 'সঙ্কীর্ণতা', 'গোঁড়ামী', 'অনুদারতা' বলিয়া প্রচার করে, আর লোকপ্রিয়তার গ্রাহক-সম্প্রদায়ের নায়কগণ যেমন প্রচ্ছন্ন-ব্যভিচারী ও স্পষ্ট ব্যাভিচারী উভয় দলেরই প্রিয়তা অর্জ্জন করিবার জন্য ব্যভিচার ও অব্যভিচার উভয়ই সমান বলিয়া প্রচার করেন। অর্থাৎ উভয় পক্ষকেই সন্তুষ্ট রাখিয়া নিজ জড় প্রতিষ্ঠা সংগ্রহরূপ কাম্যবস্তু সংগ্রহ করেন, সেইরূপ চিজ্জড়-সমন্বয়বাদি-সম্প্রদায়ের নায়কগণও ভক্তি (?) ও অভক্তি উভয়ই সমান বলিয়া স্থাপনের বা প্রচারের হর্ত্তা-কর্ত্তা-বিধাতা হইয়া পড়িয়াছিলেন! ঐরূপ হেত্বাভাসপূর্ণা, বালমনোহারিণী, বহির্ম্মুখগণ-রঞ্জনকারিণী দুর্ব্বলা যুক্তি ও অভিসন্ধি দ্বারা সত্যের পরম সবল পক্ষ বিপর্য্যস্ত হয় না। কালিঘাট যাইবার বিভিন্ন উপায়ের দৃষ্টান্তে জড়মায়া যে বঞ্চনা করে, বিবর্ত্ত উৎপাদন করে, তাহাতে বাস্তব সত্যের উপাসকগণ পতিত হন না। কালিঘাট যদি পূর্ব্বদিকে থাকে, আর বিভিন্ন যানে আরোহণ করিয়া লোকসজ্ঘ যদি ক্রমাগত পশ্চিম দিকে চলিতে থাকেন, তবে কি উহারা কালিঘাট হইতে ক্রমাগতই দূরে নীত হইবেন না? যাহারা অভক্তিমার্গ সমূহ—অন্যাভিলাষ, কর্ম্ম, জ্ঞান, যোগ, ব্রত, তপস্যাদি অভক্তি উপায় অবলম্বন করিয়াছেন, তাঁহারা বিভিন্ন যানারোহণে বা পদব্রজে খুব চলিলেও গন্তব্য স্থান হইতে দূরে সরিয়া যাইতেছেন। অভক্ত-সম্প্রদায় পূর্ব্ব হইতেই—সম্বন্ধ-নির্ণয়েই পশ্চিমদিককেই লক্ষ্যরূপে স্থির করিয়া

চলিয়াছেন, সুতরাং তাঁহাদের যত চেষ্টা, সব অভক্তি চেষ্টা অর্থাৎ গন্তব্য স্থান হইতে দূরে সরিয়া থাকিবার চেষ্টায় পর্য্যবসিত হইয়া পড়িতেছে। আর একান্ত অকৃত্রিম ভগবদ্ভক্ত সর্ব্বপ্রথমেই পূর্ব্বদিককে সম্বন্ধ করিয়াছেন; সুতরাং তাঁহার যাবতীয় অভিলাষ, যাবতীয় কর্ম্ম, যাবতীয় জ্ঞান, যাবতীয় যোগ, তপঃ, ব্রত সকলই সেই পূর্ব্বদিকে অগ্রসর হইবার সাধক বা সহায়ক হইয়াছে। অন্যাভিলাষী, ফলভোগী কর্ম্মী, নির্ভেদজ্ঞানী, অষ্টাঙ্গযোগীর "গোড়ায়ই গলদ" রহিয়াছে—কালিঘাট যাত্রা করিবার পূর্ব্বেই দিগ্‌ভ্রম হইয়াছে—ভুলদিক্ ধরা হইয়াছে—সম্বন্ধতত্ত্ব বিচারেই ভ্রম রহিয়াছে, কাজেই ঐরূপ দিগ্‌ভ্রান্ত বা বিবর্ত্তগ্রস্ত ব্যক্তি যে-সকল সাধন বা উপায় অবলম্বন করিয়াছেন, তাহাতে কালিঘাট পৌঁছাইবার সম্ভাবনা কোথায়? ঐরূপ দিগ্‌ভ্রান্ত যাত্রী যে কালীঘাটে পৌঁছায় সেখানে জড় মায়ার নৃত্য—ছায়াশক্তির নৃত্য—ইন্দ্রিয়তর্পণের তাণ্ডব। ভগবদ্ভক্ত ঐরূপ ছায়া-শক্তির নাট্যের দ্বারা পরিচালিত হন না। ভগবদ্ভক্তকে চিচ্ছক্তি সর্বদা পরিচালিত করেন—কাজেই তাঁহার বিবর্ত্ত বা দিগ্‌ভ্রম হয় না। তাঁহার দিগ্‌ভ্রম না হইবার আর একটা কারণ,—তিনি যে সাধন বা উপায় গ্রহণ করেন, তাহাই তাঁহার সাধ্য বা উপেয়। সাধন একটী, আর সাধ্য অন্য একটী হইলে দিগ্‌ভ্রম হইতে পারে! কিন্তু সাধন ও সাধ্য একবস্তু হইলে তাহাতে আর দিগ্‌ভ্রম কি করিয়া হইবে? সুদক্ষ কর্ণধারের যান আশ্রয় করিলেই তাঁহার উপেয় লাভ করতলগত হইল। ভগবদ্ভক্তের পথ ও সীমায় ভেদ নাই—পথ সীমা পর্য্যন্ত সংলগ্ন—সীমা হইতে পথ পৃথক্ নহে, পথ হইতেও সীমা পৃথক্ নহে। পথ স্পর্শ করিতে পারিলেই সীমা স্পর্শ হয়—কেবল স্তরভেদ, এই মাত্র। কিন্তু অভক্তি পথের সম্বন্ধে তাহা নহে—অভক্তি পথে হাটিতে হাটিতে যে সীমা পাওয়া যায়, তাহা পথ হইতে ভিন্ন। কর্ম্ম, জ্ঞান বা যোগ—এক একটী পথ, ঐ পথগুলি সীমা নহে অর্থাৎ কর্ম্ম-পথের পথিক যে রাজসূয় যজ্ঞ করিলেন, ফলপ্রাপ্তিতে তিনি সেই যজ্ঞশ্রম আর অভিলাষ করেন না; জ্ঞানপথের পথিক যে জ্ঞানালোচনা করিলেন, তাহার ফল প্রাপ্তিতে জ্ঞাতা, জ্ঞান ও জ্ঞেয়ের অস্তিত্ব সংরক্ষণ হয় না; অষ্টাঙ্গযোগী ফলকালে আর আসন-প্রাণায়ামাদিকে সাধ্য বলিয়া বিচার করেন না। সুতরাং তাঁহাদের পথ সীমার সহিত সংলগ্ন বা একবস্তু নহে—পথ ও সীমার মধ্যে খুব বড় ব্যবধান আছে—তাঁহারা পথকে ভাঙ্গিয়া-চুরিয়া 'সীমা' লাভ করিতে চাহেন। সাধক প্রতীক-উপাসনারূপ পথ ধরিলেন, সেই প্রতীককে চূর্ণ-বিচূর্ণ বা বিসর্জ্জন না করা পর্য্যন্ত সাধকের সিদ্ধিই ফলিত হইল না। অভক্তিমার্গে এইজন্য পথ ও গন্তব্য সীমার সম্পূর্ণ ভেদ আছে—উপায় ও উপেয়ে ভেদ আছে—সাধন ও সাধ্যে ভেদ আছে। কাজেই সেখানে দিগ্‌ভ্রম হয়। কিন্তু ভক্তিপথে উপায় ও উপেয়, সাধন ও সাধ্য একবস্তু হওয়ায় একবার হাঁটিতে আরম্ভ করিলে (ভাঃ ১১।২।৩৫) চক্ষু মুদ্রিত করিয়াও [ "যানাস্থায় নরো রাজন্ ন প্রমাদ্যেত কর্হিচিৎ। ধাবন্ নিমীল্য বা নেত্রে ন স্খলেন্ন পতেদিহ" ] গন্তব্য সীমায় পৌঁছান যায়—তাহাতে বিপরীত দিকে যাইবার আর উপায় নাই। সেই ভক্তিপথে যে-সকল বিভিন্ন উপায়—চঃতুষষ্টি ভক্ত্যঙ্গ প্রভৃতি আছে, তাহাদিগকেই এক গন্তব্য পথের ভিন্ন ভিন্ন উপায় বলা যাইতে পারে; কিন্তু ঐ সকল উপায়গুলি অভক্তি-পথের কল্পিত উপায়ের ন্যায় উপেয় হইতে ভিন্ন নহে।

শ্রীগৌরসুন্দর শ্রীসনাতন-শিক্ষায় (চৈঃ চঃ মধ্য ২০।১৩১।১৪২)। পৈত্রিক সম্পত্তি মৃত্তিকাভ্যন্তরে প্রোথিত আছে জানিলেই ধন করতলগত হয় না। যিনি সর্ব্বজ্ঞ, তিনিই তাহার প্রাপ্তির একমাত্র উপায় বা পথ বলিয়া দিতে পারেন। যে-কোন স্থানে খনন করিলেই সম্পত্তি লাভ হইবে—সব স্থানই সমান—সকলই মৃত্তিকা—এরূপ বিচারকগণের কখনই সম্পত্তি লাভ হয় না। অসর্ব্বজ্ঞ সম্প্রদায় ঐরূপ উক্তি দ্বারা লোকবঞ্চনা করিতে পারেন; কিন্তু যিনি সর্ব্বজ্ঞ, তিনি একায়ন পদ্ধতির কথা বলেন,—সত্যের দিক্ বহু নহে—সত্যসূর্য্য একমাত্র পূর্ব্বদিকে উদিত হন। পূর্ব্বদিক ব্যতীত অন্য কোন দিকে সূর্য্যের সন্ধান্ পাওয়া যাইবে না। কর্ম্ম, জ্ঞান, যোগাদি পথ সূর্য্যের উদয়াচল নহে—একমাত্র পূর্ব্বদিকে—প্রাচীন, সনাতন, শ্রৌতপথ যাহা, সেই ভক্তিপথে সত্যসূর্য্য উদিত হন।

পূর্ব্বদিকেই সেই পৈত্রিক সম্পত্তি—আমাদের শ্রৌতপরম্পরা-প্রাপ্ত সনাতন ধন পাওয়া যায়—অল্প খনন করিলেই অতি সহজেই সেখানে বস্তু লাভ হয়। দক্ষিণদিকে—দক্ষিণা-মার্গে অর্থাৎ কর্ম্ম-মার্গে কখনও শ্রৌতসম্পত্তি—পৈত্রিক ধন পাওয়া যাইবে না—অধিকন্তু পাপ-পুণ্যরূপ ভীমরুল, বরুলীর ভীষণ দংশনের জ্বালায় ছট্‌ফট্‌ করিয়া মরিতে হইবে। শ্রুতিও বলেন যে কর্ম্ম-দ্বারা কখনও নৈষ্কর্ম্ম্যসিদ্ধি লাভ হইতে পারে না। পশ্চিম দিক্—পূর্ব্বদিকের ঠিক বিপরীত। বিভূতিপাদের যক্ষ সেখানে নানা বিঘ্ন উৎপাদন করিয়া ধনকে আবৃত করিয়া রাখে। কিম্বা যক্ষ ঈশ্বর-সাযুজ্যের লোভ দেখাইয়া জীবের প্রাণ বিনাশ করিয়া থাকে। উত্তর দিক—দক্ষিণা মার্গের প্রতিযোগী—নির্ব্বিশেষ-জ্ঞানমার্গ। উত্তরাপথে কৃষ্ণ অজগর—বড় তাপস, অপ্রতিগ্রাহী, কাহারও কাছে কিছু চাহিতে যায় না।—খুব ত্যাগী—যাহা হইতে 'অজগর বৃত্তি' শব্দ উৎপন্ন হইয়াছে। কিন্তু জীবরূপ সন্তাকে ঐ উত্তরাপথের কৃষ্ণঅজগর সম্পূর্ণরূপে গ্রাস করিয়া ফেলে! পৈত্রিক সম্পত্তি—শ্রৌত ধন লাভ হইবে না।

কিন্তু পূর্ব্ব দিকে—শ্রৌতসনাতনপথে—শ্রীগুরুপাদপদ্মাশ্রয়ময়ী বিশুদ্ধ ভক্তিপথে সেই পৈত্রিক সম্পত্তি—জীবের নিত্যস্বরূপ, নিত্য অধিকার—ভগবৎপ্রেমা লাভ হয়। তাই শ্রীগৌরসুন্দর বলিলেন,—ভক্তিই সর্বশাস্ত্রে 'অভিধেয়' বলিয়া কীর্ত্তিত। অভি—সর্ব্বতোভাবে ধা—(ধারণে) সর্ব্বতোভাবে ধৃত হয় যাহার দ্বারা। ভক্তি সমগ্রভাবে আত্মার সম্বন্ধ ও প্রয়োজনতত্ত্বকে ধারণ করিতে পারে। ভক্তি ব্যতীত অন্য কিছুই পরাৎপরতত্ত্ব শ্রীকৃষ্ণ-সম্বন্ধ ও প্রেমা প্রয়োজনকে ধারণ করিতে পারে না। 'অভিধেয়'-শব্দের অর্থ—বাচ্য, প্রতিপাদ্য। ভক্তিই—বাচ্য, প্রতিপাদ্য বিষয়—আত্মার নিত্য বাচ্য ও প্রতিপাদ্য বিষয়; ইহা ছাড়া অন্য কিছু আত্মার বাচ্য হইতে পারে না। অন্যাভিলাষ, কর্ম্ম, জ্ঞান, যোগ—আত্মার বাচ্য ও প্রতিপাদ্য হইতে পারে না; কারণ, উহাদের কেহই আত্মার অবিকৃতাবস্থা বা নিত্য অস্তিত্ব সংরক্ষণ করে না। 'অভিধেয়' শব্দের অপর অর্থ—'নাম'। ভক্তিপথে অভিধেয়ই (নাম, বাচ্য)—অভিধেয়। অসর্ব্বজ্ঞ-সম্প্রদায় ইহা জানে না। সর্ব্বজ্ঞ অর্থাৎ যাহারা অন্যাভিলাষ, কর্ম্ম, জ্ঞান যোগাদি পথ ও ভক্তিপথ—সকল পথকেই সুষ্ঠু দর্শন করিয়াছেন—যাঁহারা প্রয়োজনতত্ত্বের সীমায় পৌঁছিয়াছেন—যাঁহারা সম্বন্ধের ভূমিকায় নিত্য সংলগ্ন আছেন সেই সকল সর্ব্বজ্ঞ ভাগবত-সম্প্রদায় ভক্তিকেই অভিধেয়-তত্ত্বরূপে নির্ণয় করিয়াছেন।

অকৃত্রিম বেদান্তভাষ্য শ্রীমদ্ভাগবত যে গান গাহিয়াছেন—শ্রীমদ্ভাগবতমূর্ত্তলীল শ্রীগৌরসুন্দর যে গানের অব্যভিচারিণী রাগিণী শ্রীরূপ-সনাতনাদি গোস্বামিবর্গের দ্বারা জগতে বিস্তার করিয়াছেন—শ্রীনরোত্তম ঠাকুর মহাশয় "কর্ম্মকাণ্ড, জ্ঞানকাণ্ড, কেবল বিষের ভাণ্ড, 'অমৃত' বলিয়া যেবা খায়। নানা যোনি সদা ফিরে, কদর্য্য ভক্ষণ করে; তা'র জন্ম অধঃপাতে যায়॥"—প্রভৃতি যে গীতির ঝঙ্কারে গৌড়দেশ ভাসাইয়াছেন; শ্রীল বিশ্বনাথ চক্রবর্ত্তী, শ্রীপাদ বলদেব বিদ্যাভূষণ যে গীতির ভাষ্য-বিবৃতিতে পারমার্থিক-বিশ্ব মুখর করিয়াছেন, সেই গীতি যখন নানাবিধ প্রচ্ছন্ন নাস্তিকতা, মনোধর্ম্মের তাণ্ডব নৃত্য, চিজ্জড়সমন্বয়বাদের ভেক-কোলাহলের দ্বারা আবৃত হইয়া লোক-কর্ণকে বধির করিয়া দিয়াছিল—অবিমিশ্র বৈকুণ্ঠ সঙ্গীত-সুধা-লহরী গ্রহণে যখন লোক-কর্ণ কুণ্ঠিত-কুঞ্চিত হইয়া পড়িয়াছিল—মায়ামরুমলমিশ্রিতা আপাত-কর্ণসুখসঞ্চারিণী মায়াব্যাধগীতিই যখন গণকর্ণ-তোষিণী বলিয়া অভ্যর্থিত হইতেছিল—এমন সময় বিলুপ্ত-স্মৃতি জন-মণ্ডলীর নিকট ঠাকুর ভক্তিবিনোদ ভাগবতী গীতির পুনরাবৃত্তি করিলেন। সেই পুনরাবৃত্তি অধিকাংশস্থলে অর্চ্চার ন্যায় তাঁহার ভাগবত-গ্রন্থমালা-মন্দিরে যেন 'শয়ন' লাভ করিয়া থাকিলেন—অর্চ্চাকে পূজা করিবার অকৃত্রিম অর্চ্চক, উপাসক খুব কমই পাওয়া গেল—কারণ, "এ হাটে না বিকায় চাউল।" ঠাকুর ভক্তিবিনোদেরই সাক্ষাৎ আদেশ ও প্রেরণাক্রমে শ্রীশ্রীল প্রভুপাদ ওঁ বিষ্ণুপাদ শ্রীমদ্ভক্তিসিদ্ধান্ত সরস্বতী গোস্বামী ঠাকুর সেই শ্রীবিগ্রহকে জাগরিত করিলেন—মূর্ত্তিমতী ভাগবত-পুনরাবৃত্তিগীতি ভারতের দ্বারে দ্বারে—পৃথিবী পর্য্যন্ত যত দেশ, গ্রাম—সর্ব্বত্র চেতনময়ী রাগিণীতে,

প্রাণময়তার ঝঙ্কারে, জীবন্ত আচার-প্রচার-আদর্শের ঐক্যতানে, বিস্তার করিতে লাগিলেন। পৃথিবীর, সমগ্র জগতের সমস্ত ভেককোলাহল-সম ইতর সঙ্গীত নিত্যানন্দপার্ষদ শ্রীল মহেশ পণ্ডিতের উচ্চ ঢক্কা বাদ্যের ন্যায় শব্দের বিদ্বদ্রুঢ়ির উচ্চরবে স্তব্ধ করিয়া, আবৃত করিয়া, অবিদ্বদ্রুঢ়ির যাবতীয় তাণ্ডব বহিদ্রূঢ়ির তাণ্ডবিনী রতি-নৃত্যের দ্বারা বিলুপ্ত করিয়া শ্রীশ্রীল প্রভুপাদ শ্রীঅভিধেয়-মূর্ত্তিরূপে প্রকটিত হইলেন।

শ্রীশ্রীল প্রভুপাদের প্রত্যেক চিন্ময় অঙ্গ প্রত্যঙ্গ, প্রত্যেক মুদ্রা, আচার-ব্যবহার, আদর্শ, বিভাব, অনুভাব বেশ, আবেশ—অভিধেয়-কলার নবনবায়মান সৌষ্ঠব-বিস্তারক। ইহা বাস্তব প্রত্যক্ষ যে, শ্রীল প্রভুপাদ অভিধেয়-মূর্ত্তি। সেই অভিমর্ত্ত্য অভিধেয়-মূর্ত্তির সংস্পর্শে আসিলে যিনি যেরূপ যোগ্যতায়, যেরূপ অবস্থানে, যেরূপ স্বভাবেই থাকুন না কেন, তাঁহাকেই সেই যোগ্যতা, অবস্থান ও স্বভাব লইয়া জ্ঞাত বা অজ্ঞাতসারে অভিধেয়ের কিছু না কিছু আনুকুল্য করিয়া ফেলিতেই হইবে। অপ্রাকৃত সদ্বৈদ্য শ্রীল প্রভুপাদ নানা কৌশলে, নিজ প্রভাবে, সংস্পর্শে, সান্নিধ্যে নিতান্ত অনভীপ্সুকেও কোনও না কোনভাবে অভিধেয় যাজন করাইয়া লন। স্পর্শমণির সমীপে উপনীত হইলে যেরূপ লোহা সোনা হয়, সেইরূপ ইহা প্রত্যক্ষ যে, অভিধেয়-মূর্ত্তি শ্রীল প্রভুপাদের সমীপে আসিয়া যিনি যতটুকু তাঁহার গাত্রের কর্দ্দমরাশি অনাবৃত করেন, তিনি সেই পরিমাণে সদ্য সদ্য স্বর্ণত্ব প্রাপ্ত হন। অনেক সময় স্পর্শমণির সান্নিধ্যেও মলিন লৌহ স্বর্ণত্ব প্রাপ্ত হয় না, কিন্তু শ্রীল প্রভুপাদের এইটীই অচিন্ত্য প্রভাব যে, তাঁহার সান্নিধ্যপ্রাপ্ত যিনি যতই মলিন থাকুন না কেন, প্রত্যেককেই অন্ততঃ কমবেশী অভিধেয়-সুকৃতি সঞ্চয় করিতেই হইবে। সেবোন্মুখের দ্বারা অভিধেয় সাধন, আবার বহির্ম্মুখের এমন কি বিদ্বেষীর দ্বারাও তাহার অজ্ঞাত-সুকৃতি সঞ্চয় করাইয়া তাহার নিত্যমঙ্গল উদিত করাইতে পারেন। শ্রীল প্রভুপাদ অভিধেয়ের এমন এক অভিমর্ত্ত্য চক্রজাল নির্ম্মাণ করিয়াছিলেন যে, যে-দিকে যাও না কেন, এড়াইবার উপায় নাই—যত বিমুখ হউক না কেন ছাড়াছাড়ি নাই, কিছু না কিছু অভিধেয়ের স্পর্শ করিতেই হইবে—অভিধেয়-সুকৃতির অন্ততঃ একটী কণ বরণ করিয়া লইতেই হইবে। কত লোক যে এই অতিমর্ত্ত্য অভিধেয়-শ্রীমূর্ত্তির চেতনময়ী বাণীতে লক্ষ লক্ষ জন্মের অন্যাভিলাষাগ্রহিতা, কর্ম্মাগ্রহিতা, জ্ঞানাগ্রহিতা, কুযোগাগ্রহিতা, পাষণ্ডতাগ্রহিতা বিসর্জ্জন দিয়া সেই স্থানে অবিসর্জ্জনীয়া, নিত্যারাধ্যা, চিন্ময়ী কৃষ্ণভক্তি-অভিধেয়-প্রতিমা প্রতিষ্ঠা করিয়াছেন, তাহা বর্ণনা করিতে হইলে শত শত প্রবন্ধের প্রয়োজন। এই সকল প্রত্যক্ষ বাস্তব ঘটনা—বুজরুগদলের ভূত প্রেত দেখাইয়া লোক-সংগ্রহ বা গণেন্দ্রিয়-তোষণময়ী জড়প্রতিষ্ঠালোলুপতাকে সাধুত্বের পোষাক-পরিচ্ছদ পরিধান করাইবার কুমতলব নহে।

শ্রীল প্রভুপাদ মুহূর্ত্তেও এমন কার্য্য করেন নাই—এমন মুদ্রা প্রদর্শন করেন নাই—এমন আচরণ দেখান নাই—এমন কিছু উপদেশ দেন নাই, যাহা পূর্ণতমরূপে—শতকরা শত পরিমাণরূপে কৃষ্ণানুশীলনের পরিপুষ্টি না করে। ইহা প্রত্যক্ষ, বাস্তব প্রত্যক্ষ, একান্ত প্রত্যক্ষ, প্রত্যক্ষাদপি প্রত্যক্ষ, চেতনের সুলক্ষিত সত্য—সত্য—সত্য। শ্রীল প্রভুপাদের শ্রীমূর্ত্তি ব্যতীত জগতের অন্যত্র কোথাও এরূপ পূর্ণতম অভিধেয়-শ্রীরূপ দর্শনের কথা শুনা যায় না। অভিধেয়-শ্রীরূপের করুণা-কলা-লহরীর এরূপ অবিরাম সম্পত্তিও কেহ কোথাও অনুভব করিয়াছেন বলিয়া জানা যায় না। মিশ্র-অভিধেয়—পাঁচমিশাল অভিধেয়ের কথা জগতে প্রচারিত আছে, আর আছে—মৌখিকতায়, কল্পনায়, বাক্যবাগীশতায়, শ্লোকোচ্চারণে, কপটভাবপ্রদর্শনে, বক্তৃতামঞ্চে "সভায়াং বৈষ্ণবো মতঃ" মুদ্রাপ্রদর্শনীতে অবাস্তব তথাকথিত আবৃত অভিধেয়ের কথা। কিন্তু অনাবৃত; অনাবিল, অবিমিশ্র, অকৃত্রিম অভিধেয়-মূর্ত্তি ধরিয়া সর্ব্বাঙ্গ দ্বারা সর্ব্বাঙ্গের শাখাপল্লব-ফুল-ফলরূপ সুবিস্তৃতির দ্বারা সর্ব্বক্ষণ এইরূপভাবে কারুণ্যমহাবারিধির প্লাবন আনিয়াছেন, এরূপ আচার্য্য অতি বিরল। মহাপ্রভুর সময়—গোস্বামিগণের প্রকটকালে ভাগ্যবন্ত জনগণের প্রত্যক্ষ হইয়াছিল। কিন্তু বহুরূপিনী নাস্তিকতা-বিরাটরাক্ষসীর ভুবনমোহন তাণ্ডব যে যুগকে গ্রাস

করিয়াছে, সেই যুগে মহাবদান্যাবতারী শ্রীচৈতন্যচন্দ্রের প্রচারিত অকৃত্রিম অভিধেয়ের আনুকরণিক কৃত্রিম মুদ্রাগুলি —যাহা বস্তুতঃ অচল এবং রাজদণ্ডের অধিকারের বস্তু হইলেও সচলরূপে প্রচারিত হইতেছিল, সেই কৃত্রিমতার শত বিশ্লেষণ দেখাইয়া দিয়া আজ স্বীয় জীবন্ত আদর্শে সবাক্ অকৃত্রিম-অভিধেয়-মূর্ত্তি প্রকট করিয়াছেন। শ্রীল প্রভুপাদের এই সকল কথা কহিবার মাত্র কথা নহে—কহিয়া পুর্ণতৃপ্তি হয় না। ইহা অধ্যয়নের বিষয়। যিনি যতটা সেবোন্মুখতার কুমুদকে প্রফুল্ল করিয়া অধ্যয়ন করিতে পারিবেন, তিনি ততটা সেই প্রফুল্ল কুমুদে অভিধেয়-মূর্ত্তি শ্রীল প্রভুপাদের পাদনখ-শোভার আসন আবিষ্কার করিয়া চমৎকৃত হইতে থাকিবেন।

"কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ—শ্রীচৈতন্যবাণীর মূর্ত্ত-বিগ্রহ শ্রীরূপের অভিধেয়-শ্রীর শ্রীমূর্ত্তিস্বরূপ শ্রীল প্রভুপাদ হরি-কীর্ত্তনকেই একমাত্র অভিধেয়রূপে বিস্তার করিয়াছেন—'অভিধেয়'কেই অভিধেয়ত্বে স্থাপন করিয়াছেন। 'অভিধেয়'-শব্দের অর্থ—'নাম'—'বাচ্য'। শ্রীগৌরকৃষ্ণ'-নাম-সংকীর্ত্তনের পরম বিজয়-বিঘোষণা অভিধেয়-শ্রীমূর্ত্তি শ্রীল প্রভুপাদে জীবন্ত প্রত্যক্ষ।

শিমুলিয়ার যুবক চতুষ্টয়ের প্রত্যহ ব্রহ্মমুহূর্ত্তে শয্যাত্যাগ করিয়া শৌচাদি করিয়া ইষ্টমন্ত্র যপ, ও হরিনাম কীর্ত্তন, শ্রীজগন্নাথ-দর্শন ও শ্রীমন্মহাপ্রভুর লীলাস্থলী যথা—গম্ভীরা, সার্ব্বভৌম-ভবন, পাদপীঠ ইত্যাদি দর্শন করিয়া প্রত্যহ দুইলক্ষ হরিনামগ্রহণ ও টোটাগোপীনাথের শ্রীমন্দিরে শ্রীল বাবাজী মহারাজের শ্রীমুখে হরিকথা-শ্রবণ তাঁহাদের নিত্যকৃত্য হইয়াছিল। সর্ব্বক্ষণ তাঁহাদের অঙ্গে পুলক, চক্ষে অশ্রুধারা শোভা পাইত। মধ্যে মধ্যে হা শচীনন্দন! হা গৌরহরি! বলিয়া ক্রন্দন করিতেন ও শ্রীগৌরসুন্দরের লীলাস্থলীতে গড়াগড়ি দিয়া কাঁদিতেন আর বলিতেন—"এবে যদি এঅধমে কৃপা না করিবে। দুর্ল্লভ মানব জনম দিলে কেনে তবে।।" তাঁ'দের দৈন্য ও ভাব দেখিয়া অতিবড় পাষণ্ডীরও হৃদয় গলিয়া যাইত। আহার নিদ্রার চেষ্টা নাই, সর্ব্বক্ষণ শ্রীহরিনামগ্রহণ ও শ্রীমন্দিরে প্রসাদ সেবন। আর ছিল—সর্ব্বক্ষণ দৈন্যনিবেদন ও নির্ব্বেদ। হরিকথা শ্রবণের প্রবল পিপাসাই তাঁহাদের হৃদয়ের শোভা হইয়াছিল। প্রত্যহ বৈকালে শ্রীল বাবাজী মহারাজের শ্রীচরণতলে সাষ্টাঙ্গে দণ্ডবৎ প্রণতি করিয়া নিজ দৈন্য নিবেদন করিয়া শ্রীল বাবাজী মহারাজের শ্রীমুখে শ্রীহরিকথা শ্রবণ করিতেন। শ্রীল বাবাজী মহারাজও তাঁহাদের তীব্র পিপাসা দেখিয়া প্রাণখুলিয়া সর্ব্বসিদ্ধান্ত ও রসময় কৃষ্ণকথা কীর্ত্তন করিতেন। শ্রীল বাবাজী মহারাজেরও হরিকীর্ত্তনকালে অপূর্ব্ব ভাব সকলের প্রকাশ পাইত। এক দিন খুব বর্ষা ও ঝড় হইতেছিল, তথাপি তাঁহাদের প্রবল হরিকথা শ্রবণে আগ্রহ ও তীব্রপিপাসা রোধ করিতে পারিল না। তাঁহারা যথা সময়ে শ্রীল বাবাজী মহারাজের শ্রীচরণোদ্দেশে যাত্রা করিয়া পথিমধ্যে বলিতে লাগিলেন—আহা! শ্রীল বাবাজীমহারাজ কত কৃপাময়, তাই আমাদের ন্যায় হতভাগাদিগের জন্য এত কষ্ট করিয়া কত অমূল্য সময় ব্যায় করিতেছেন। তাঁহার সর্ব্বশাস্ত্রে সম্পূর্ণ অধিকার। আমাদিগকে কোনও প্রকার প্রশ্ন করিবার অবকাশ পর্য্যন্ত দেন না। কথাগুলি সর্ব্বশাস্ত্রসমুদ্র মন্থনোত্থিত নবনীর ন্যায়। এমন কোনও শাস্ত্র নাই, যাহা তাঁহার অজ্ঞাত। তাঁহার কথা যতই আমরা আলোচনা করিতেছি, নিত্যই নূতন নূতন রসাস্বাদ পাইতেছি। শ্রীল বাবাজী মহারাজের কীর্ত্তিত হরিকথাই তাঁহাদের সর্ব্বদা আলোচ্য হইয়াছিল।

অদ্য টোটাগোপীনাথের শ্রীমন্দিরে গমন করিয়া যুবক চতুষ্টয় দেখিলেন, শ্রীল বাবাজী মহারাজ যেন কি এক অপূর্ব্বভাবে বিভাবিত হইয়া ক্রন্দন করিতেছেন। তাঁহারা শ্রীল বাবাজীমহারাজের শ্রীচরণতলে সাষ্টাঙ্গে দণ্ডবৎ প্রণাম করিয়া কাঁদিতে কাঁদিতে বলিতে লাগিলেন—আমরা নিতান্ত অপদার্থ, পতিত, অধম তাই আপনার ন্যায় মহাভাগবতের শ্রীমুখে সিদ্ধান্তামৃত শ্রবণ করিয়াও সকল ধারণা করিতে পারিতেছি না। ইহা ব্রহ্মাদিরও প্রার্থনীয়। আপনার কৃপাশক্তি সঞ্চার ব্যতীত আমাদের ন্যায় দুর্ব্বল জীবের ক্ষুদ্রাধারে সুধাসমুদ্রের ধারণ অসম্ভব। আমাদের মস্তকে পাদপদ্ম দিয়া কৃপাশক্তি সঞ্চার ব্যতীত অন্য কোনও উপায় দেখিতেছি না। আমরা মহাপাপী

"হেন দুষ্ট কর্ম্ম নাই, যাহা আমি করি নাই, সহস্র সহস্র বার হরি" এই বলিয়া ক্রন্দন করিতে লাগিলেন। আহা! তাঁহাদের এই ক্রন্দনে স্থাবর ত' দূরের কথা, যেন বৃক্ষলতাও বিগলিত হইয়া গেল। তখন পরমকরুণ বৈষ্ণব ঠাকুর কৃপাপূর্ব্বক তাঁহাদিগকে উঠাইয়া প্রেমালিঙ্গন করিয়া অশ্রুধারায় স্নাত করিলেন। আহা! সে অশ্রু নয়—যেন সুধা-ধারায় স্নাত করিয়া মহাকৃপাসমুদ্রে মজ্জন করাইলেন। সকলে স্থির হইয়া বসিলে, যুবকগণের মধ্যে একজন বলিলেন—প্রভু আমরা মহাপাপী ও নারকী। শাস্ত্রে 'পাপী' ও 'নারকী'-শব্দ বহুস্থানে ব্যবহৃত হইয়াছে। পাপ কি? এবং নরকই বা কি? সে বিষয় আপনার শ্রীমুখ হইতে নির্দ্দেশ পাইলে নিজের প্রাপ্য বিষয় বুঝিতে পারিব। তখন শ্রীল বাবাজী মহারাজ বলিলেন, বাবা—তোমরা শ্রীগৌরধামের অধিবাসী, অতএব আমার প্রাণসদৃশ। তোমরা কেন পাপী হইবে? এবং কেনই বা নরকে যাইবে? তোমাদের দৈন্যে আমায় হৃদয় বিদীর্ণ হইতেছে। তোমরা দৈন্য সংবরণ কর। তোমাদের শ্রবণাগ্রহে শ্রীগৌরসুন্দর বহু রসময় সিদ্ধান্ত প্রকাশ করিতেছেন, যাহা দ্বারা আমিও কৃতকৃতার্থ হইতেছি। যাহা হউক তোমাদের যখন জানিবার আগ্রহ হইয়াছে, আমি যথা শাস্ত্র বর্ণনা করিতেছি। তোমাদের ওগুলির আবশ্যক নাই বলিয়াই সেগুলি বর্ণনা করি নাই।

পাতক—"পাতয়তি অধোগময়তি দুষ্ক্রিয়াকারিণম্‌" ইতি। পতিত বদ্ধজীবগণ 'কাম,' 'ক্রোধ', ও 'লোভ' নামে প্রধান রিপুত্রয় কর্ত্তৃক আক্রান্ত হইয়া পাপাচরণ করে। আচরিত পাপসকল 'অতিপাতক', 'মহাপাতক', 'অনুপাতক', 'উপপাতক', 'জাতিভ্রংশকর', সঙ্করীকরণ,, 'অপাত্রীকরণ', 'মলাবহ' এবং প্রকীর্ণক, নামে অভিহিত। তন্মধ্যে মাতৃগমন, কন্যাগমন, এবং পুত্রবধূগমন—এই ত্রিবিধ পাপ 'অতিপাতক'। ব্রহ্মহত্যা, সুরাপান, ব্রাহ্মণের সুবর্ণ-চুরি ও গুরুপত্নিগমন—এই চতুর্ব্বিধ এবং এইরূপ পাপীর সহিত বিশেষ সংসর্গই "মহাপাতক"। "অনুপাতক"—পঁয়ত্রিশ প্রকার—(১) নীচজাতি হইয়া আপনাকে উচ্চজাতি বলিয়া পরিচয় দেওয়া। (২) যে দোষ প্রকাশ করিলে প্রাণদণ্ড হইতে পারে, রাজার নিকট তেমন দোষ বলা। (৩) গুরুজনের মিথ্যাদোষ রটনা করা—এই তিনটী ব্রহ্মহত্যার সমান। (১) বেদত্যাগ কিংবা বেদ পড়িয়া ভুলিয়া যাওয়া। (২) বেদের নিন্দা করা। (৩) কুটিল কথা বলিয়া ফেরে ঘোরে সাক্ষী দেওয়া—(ইহা দুই প্রকার (১) কোন বিষয় জানিয়া—তাহা গোপন রাখা। (২) সত্য গোপন করিয়া মিথ্যা বলা)। (৪) বন্ধুর প্রাণ নষ্ট করা। (৫) বিষ্টাদিজাত দ্রব্য ভোজন করা। (৬) অখাদ্য দ্রব্য ভোজন করা। এই ছয় প্রকার অনুপাতক সুরাপানের সমান। (১) গচ্ছিত ধন ফাঁকি দিয়া লওয়া, (২) মানুষ চুরি করা, (৩) ঘোড়া চুরি করা, (৪) রূপা চুরি, (৫) ভূমি চুরি, (৬) হীরা চুরি, (৭) মণি চুরি,—এই সাত প্রকার অনুপাতক সুবর্ণ হরণ করার সমান। (১) সহোদরা ভগিনী গমন, (২) কুমারী গমন, (৩) নীচজাতির স্ত্রী গমন, (৪) বন্ধুর স্ত্রী গমন, (৫) ঔরসজাত পুত্র ভিন্ন অন্য পুত্রের স্ত্রী গমন, (৬) পুত্রের অসবর্ণা স্ত্রী গমন, (৭) মাতৃষসা গমন, (৮) পিতৃষসা গমন, (৯) শাশুড়ী গমন, (১০) মাতুলানী গমন, (১১) পুরোহিত স্ত্রী গমন, (১২) ভগিনী গমন, (১৩) আচার্য্যের স্ত্রী গমন, (১৪) শরণাগতা স্ত্রী গমন, (১৫) রাণী গমন, (১৬) যিনি গৃহাশ্রম পরিত্যাগ করিয়াছেন, এমন স্ত্রী গমন, (১৭) শ্রোত্রিয়-স্ত্রী-গমন, (১৮) সাধ্বী-স্ত্রী গমন এবং (১৯) উচ্চবর্ণের স্ত্রীর কাছে নীচ বর্ণের পুরুষের গমন—এই উনিশ প্রকার অনুপাতক গুরুপত্নী-হরণের তুল্য। গোবধ, অযাজ্যযাজন, পরস্ত্রীগমন, আত্মবিক্রয়, মাতা, পিতা ও গুরুত্যাগ, স্বাধ্যায়ত্যাগ ও আলস্য দ্বারা অগ্নিত্যাগ, পুত্রত্যাগ অর্থাৎ পুত্রের জাতকর্ম্ম-সংস্কার না করা, জ্যেষ্ঠ অবিবাহিত থাকিতে কনিষ্ঠের বিবাহ, এরূপ জ্যেষ্ঠ বা কনিষ্ঠকে কন্যাদান অথবা এইরূপ বিবাহে পৌরোহিত্য করা, অরজস্কা কন্যাদূষণ, বৃদ্ধি দ্বারা জীবিকা, ব্রহ্মচারীর স্ত্রীসম্ভোগাদি দ্বারা ব্রতচ্যুতি, তড়াগ, উদ্যান কিংবা স্ত্রীপুত্রাদি বিক্রয় করা, ষোড়শ বর্ষ অতীত হইলেও উপনয়ন না হওয়া, পিতব্য প্রভৃতি বান্ধব ত্যাগ, বেতন লইয়া বেদাধ্যাপন, বেতনগ্রাহী অধ্যাপকের নিকট বেদ অধ্যায়ন, অবিক্রেয় বস্তুর বিক্রয়, রাজাজ্ঞায় সুবর্ণাদি-খনিতে কাজ, বৃহৎ সেতু প্রভৃতিতে কাজ, ওষধি নষ্ট,

ভার্য্যাদির উপ-পতি দ্বারা জীবিকানির্ব্বাহ, শ্যেনাদি আভিচারিক যোগ বা মন্ত্র দ্বারা নিরপরাধীর অনিষ্ট করণ, জ্বালানি কাষ্ঠের জন্য অশুষ্ক বৃক্ষছেদন, দেবপিত্রাদির উদ্দেশ-ব্যতিরেকে নিজের জন্য পাকযজ্ঞাদির অনুষ্ঠান, লশুনাদি নিন্দিত খাদ্যভোজন, অগ্ন্যাধান না করা, সোনা ব্যতীত অন্য জিনিষ চুরি, দেব, ঋষি ও পিতৃঋণ পরিশোধ না করা, অসৎশাস্ত্রের আলোচনা; গীতবাদ্যে আসক্তি, ধান্য, তাম্র ও লৌহাদি ধাতু ও পশু চুরি, মদ্য-পায়িনী, স্ত্রীগমন, স্ত্রী, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রহত্যা এবং নাস্তিকতা—এই সকল 'উপপাতক'। দণ্ডাদিদ্বারা ব্রাহ্মণকে ব্যথা দেওয়া; লশুন-পুরীষাদি বস্তু ও মদ্য আঘ্রাণ করা, কুটিলতা, পশু মৈথুন এবং পুংমৈথুন—এই সকল পাপ 'জাতিভ্রংশকর'। গ্রাম্য ও অরণ্য-পশুহিংসা-পাপ—'সঙ্করকরণ'। নিন্দিতের নিকট হইতে ধনগ্রহণ, বাণিজ্য ও কুসীদদ্বারা জীবিকা নির্ব্বাহ, অসত্যভাষণ এবং শূদ্রসেবা এই সকল পাপ 'অপাত্রীকরণ'। পক্ষিহত্যা, জলচর হত্যা, মৎস্যাদি জলজপ্রাণিহত্যা, কৃমিহত্যা ও কীটহত্যা, মদ্যসংশ্লিষ্ট দ্রব্য ভোজন—এই সকল পাপ—'মলাবহ'। যে-সকল পাপের বিষয় লিখিত হইল না, সেই সকল পাপ—প্রকীর্ণক-পদবাচ্য (—বিষ্ণুসংহিতা, প্রায়শ্চিত্তবিবেক এবং মনুসংহিতা দ্রষ্টব্য)। মহাভারত দানধর্ম্মে পাপ—দশবিধ বলিয়া উক্ত আছে,—প্রণিহত্যা, চৌর্য্য ও পরদারহরণ—এই তিন প্রকার পাপ 'কায়িক', অসৎপ্রলাপ, পারুষ্য, পৈশুন্য এবং মিথ্যাবাক্য কথন—এই চারি প্রকার 'বাচিক' এবং পরধনে চিন্তা, সর্ব্বজীবে দয়াশূন্যতা ও কর্ম্মের ফল হউক' —এইরূপ চিন্তা, এই ত্রিবিধ পাপ 'মানসিক'।

**নরক**—শ্রীমদ্ভাগবতে তৃতীয় স্কন্ধে শ্রীকপিলদেব দেবহূতিকে জানাইয়াছেন (ভাঃ ৩।৩০।২৯)—হে মাতঃ, এই স্থানেই নরক, এই স্থানেই স্বর্গ—তত্ত্ববিদ্‌গণ ইহাই কহিয়া থাকেন। নরকে যে সকল যাতনা ভোগ করিতে হয়, তাহা এই জগতেও দেখিতে পাওয়া যায়। উক্ত বাক্যে নরক ও স্বর্গের যেরূপ নির্দ্দিষ্ট লোক বা স্থান আছে, তদ্রূপ এই পৃথিবীতেও নানা যাতনা ও ভোগসুখের মধ্যে সেই সকল নরকও স্বর্গলোকের ক্লেশাদির চিত্র দেখিতে পাওয়া যায়। কেহ বা মাতৃকুক্ষিতেই নানা ক্লেশে ক্লিষ্ট হইয়া মৃত্যুগ্রস্ত হয়, কেহ বা মাতৃগর্ভ হইতে নিষ্ক্রমণকালে অসহ্য ক্লেশভোগ করিয়া আজন্ম উপদংশ, গলিতকুষ্ঠ বা নানা ক্লেশকর ব্যাধিতে পীড়িত হয়, কেহ বা জ্ঞান লাভ করিয়া মানসিক তাপে চিরকাল তপ্ত থাকে, কেহ বা অত্যন্ত দরিদ্রের ঘরে জন্মগ্রহণ করিয়া খাদ্যাদির অভাবে শিশুকালেই ক্লেশ পাইতে থাকে, কেহ বা ভূমিকম্পে, কেহ বা হিংস্রজন্তুর মুখ-বিবরে, কেহ বা জলপ্লাবনে, দুর্ভিক্ষে, মহামারীতে বিভিন্ন যানাদির সংঘর্ষে নানা প্রকারে ক্লিষ্ট হইয়া থাকে।

কর্ম্মফলবাধ্য জীব মাতৃকুক্ষিতেই নরক ভোগ করে। মাতৃগর্ভে কিরূপে নরক-ক্লেশ ভোগ হয়, তাহা শ্রীচৈতন্যভাগবতে (মধ্য ১।২০৩-২৪০) বর্ণিত আছে। এবং শ্রীমদ্ভাগবতে (৩।৩১।৫-১০) বর্ণিত আছে। যথা—'সেই জীব মাতৃ-ভুক্ত অন্নপানাদির দ্বারা পরিবর্দ্ধিত হইতে থাকে। সুতরাং তাহার অনভিপ্রেত হইলেও তাহাকে প্রাণিগণের উৎপত্তিস্থান মল-মূত্র-গর্ত্তে শয়ন করিয়া থাকিতে হয়। সেই গর্ত-মধ্যে তত্রস্থ ক্ষুধার্ত্ত কৃমি সকল তাহার সুকুমার দেহ পাইয়া, সর্ব্বাঙ্গ নিয়ত ক্ষত-বিক্ষত করিতে থাকে, তাহাতে সে নিরতিশয় ক্লেশ প্রাপ্ত হইয়া মুহুর্মুহু মূর্চ্ছিত হইতে থাকে। গর্ভধারিণী দুঃসহ, কটু, তীক্ষ্ণ, উষ্ণ, লবণ, রুক্ষ অন্নাদি যে সকল রস ভক্ষণ করেন, সেই সকলের সহিত গর্ভস্থ-জীবের দেহ সংযুক্ত হওয়ায় তাহার সর্ব্বাঙ্গে বেদনা জন্মে। সে ভিতরে জরায়ু-দ্বারা বেষ্টিত এবং বাহিরে নাড়ীদ্বারা বিশেষরূপে আবদ্ধ হইয়া পৃষ্ঠ ও গ্রীবাদেশ কুঞ্চিত করিয়া কুক্ষি দেশে মস্তক স্থাপনপূর্ব্বক অবস্থান করে। সুতরাং পিঞ্জরস্থ পক্ষীর ন্যায় স্বীয় অঙ্গসঞ্চালন করিতে অসমর্থ হইয়া সেই গর্ভমধ্যেই বাস করে। তথায় ঐ জীবের দৈবক্রমে পূর্ব্ব-পূর্ব্ব-জন্মের কৃতকর্ম্মের স্মৃতি উদিত হয়। তখন ঐ জীব শত-শত-জন্মের-পাপকর্ম্ম সমূহ স্মরণ করিয়া দীর্ঘ-নিঃশ্বাস পরিত্যাগ করিতে থাকে। এইরূপে সপ্তম-মাসে পদার্পণ

করিলে জ্ঞানোদয় হয়। কিন্তু প্রসবকারণ বায়ুদ্বারা পরিচালিত হইয়া সমানোদর-জন্মা বিষ্ঠাজাত কৃমির ন্যায় একস্থানে স্থির হইয়া অবস্থিত হয় না।

জন্মের পূর্ব্বে বদ্ধজীবের মাতৃগর্ভে অবস্থানকালে যেরূপ নরকভোগ হয়, হরিসেবাবিহীন ও জড়বিষয়ে আসক্ত হইয়া এই জগৎ হইতে চলিয়া যাইবার কালেও যাতনা ভোগ করিতে করিতে নরক গমন করিতে হয়। তাহা (ভাঃ ৩।৩০।১৮-২৮) বর্ণিত আছে—কুটুম্বভরণে ব্যাপৃতচিত্ত, অজিতেন্দ্রিয় ঐ গৃহব্রত ব্যক্তি এইরূপ অবস্থাতেও রোরুদ্যমান আত্মীয়-স্বজনের সাতিশয় দুঃখ সন্দর্শন করিয়া অধীর হয়; অবশেষে সে নষ্টবুদ্ধি হইয়া প্রাণ পরিত্যাগ করে। তাহার মৃত্যুর সময় সক্রোধনেত্র ভয়ঙ্কর যমদূতদ্বয় আসিয়া উপস্থিত হয়। ঐ ব্যক্তি উহাদিগকে দর্শন করিয়াই ত্রস্ত হৃদয় হয় এবং ভয়ে পুনঃ পুনঃ মলমূত্র পরিত্যাগ করিতে থাকে। অনন্তর ঐ যমদূতদ্বয় ঐ গৃহব্রত ব্যক্তিকে স্থূলদেহ হইতে যাতনা-দেহে নিরুদ্ধ করিয়া বলপূর্ব্বক তাহার গলদেশে পাশ বন্ধন করে এবং তাহাকে লইয়া দীর্ঘপথে প্রস্থান করিতে থাকে। যমদূতগণের তিরস্কার-বাক্যে ঐ পুরুষের হৃদয় বিদীর্ণ হইতে থাকে এবং সর্ব্বশরীর কম্পিত হইতে থাকে। পথিমধ্যে কুক্কুরসকল তাহাকে ভক্ষণ করিতে থাকে, তাহাতে ঐ ব্যক্তি যাতনায় অত্যন্ত ব্যথিত হইয়া স্বকৃত পাপ স্মরণ করিতে করিতে চলিতে থাকে। পথটী অত্যন্ত প্রতপ্ত-বালুকা-পরিপূর্ণ; তথায় কোন বিশ্রাম-স্থল বা পানীয়-জল নাই; ঐব্যক্তি ক্ষুধায় প্রপীড়িত এবং সূর্য্যকিরণ ও দাবানলদ্বারা সন্তপ্ত হইয়া চলিতে নিতান্ত অসমর্থ হইলেও যমদূতগণ তাহার পৃষ্ঠদেশে কশাঘাত করিতে থাকে, সুতরাং সে অতি কষ্টে চলিতে বাধ্য হয়।

শ্রান্তিবশতঃ সেই ব্যক্তি যাইতে যাইতে পথিমধ্যে পদস্খলিত ও বারম্বার মূর্চ্ছিত হইয়া পড়ে; আবার চেতনতা লাভ করিয়া পাপবহুল অন্ধকারময়-পথদ্বারা যম-সদনে নীত হয়। যে-পথে যম-গৃহে যাইতে হয়, তাহার পরিমাণ—নিরানব্বই সহস্র যোজন। যমদূতেরা কোন কোন দণ্ড্য-ব্যক্তিকে দুই মুহূর্ত্তের মধ্যে ঐ দীর্ঘ পথ অতিক্রম করাইয়া থাকে। সেই পাপী যমসদনে উপস্থিত হইয়া দেখিতে পায়—কোথাও জলন্ত অঙ্গার-দ্বারা গাত্র-বেষ্টিত করিয়া পাপীর দেহ দগ্ধ হইতেছে, কোথাও বা অপরের দ্বারা, আবার কোথাও বা আপন মাংস আপনিই ছিন্ন করিয়া সেই মাংস ভোজন করিতেছে; জীবন থাকিতেই যমালয়স্থ কুক্কুর, গৃধ্র প্রভৃতি জীবগণ নাড়ীসকল টানিয়া বাহির করিতেছে; কেহ বা সর্প, বৃশ্চিক ও দংশক প্রভৃতি জন্তুগণের দংশনে অতিশয় বেদনা অনুভব করিতেছে, কাহারও অঙ্গ-প্রত্যঙ্গসকল খণ্ড খণ্ড করিয়া নৃশংসভাবে ছেদন করিতেছে, কাহাকেও বা পর্ব্বত-চূড়া হইতে নিক্ষেপ করিতেছে, কাহাকেও বা জল ও গর্ত্তের মধ্যে অবরুদ্ধ করিয়া রাখিয়াছে—এই সকল যাতনা সে ভোগ করিয়া থাকে। যতপ্রকার নরক-যন্ত্রনা পরস্পরের পাপ-সংসর্গ-জন্য নির্ম্মিত হইয়াছে ঐ মৃত গৃহব্রত ব্যক্তি পুরুষ বা স্ত্রী সেই সকল যাতনা ভোগ করিতে বাধ্য হয়।

## শ্রীমদ্ভাগবত ৫ম স্কন্ধ, ২৬শ অধ্যায়ের বিচরানুসারে লিখিত নরক বিবরণ ঃ—

| পাপের পরিচয় | নরকের নাম | তাহার দণ্ডের পরিচয় |
|---|---|---|
| ১। পরধন, পরস্ত্রী, পরপুত্র-অপহরণ | তামিস্র | যমদূতগণ কালপাশে বন্ধন করিয়া বলপূর্ব্বক 'তামিস্র'নরকে নিক্ষেপ করে। এ স্থান ঘোর অন্ধকারাচ্ছন্ন। এ স্থলে ভোজ্য ও পানীয় অভাবে এবং দণ্ড, তাড়না ও তর্জ্জনাদির যাতনায় সর্ব্বদা পীড্যমান থাকিতে হয়। |
| ২। বৈধস্বামীকে বঞ্চিত করিয়া অপরের কলত্রাদি সম্ভোগ | অন্ধতা মিস্র | বৃক্ষকে পতিত করিতে যেমন মূল ছেদন করে তদ্রূপ ঐ নরকে নিক্ষেপ করিবার পূর্ব্বে যমদূতগণ পাপীকে নানারূপ যন্ত্রনা প্রদান করে। এখানে বুদ্ধি ও দৃষ্টিশক্তি বিনষ্ট হয়। |

| | | |
|---|---|---|
| ৩। দেহ ও অর্থাদিতে আমি-বুদ্ধি করিয়া অপর প্রাণীর হিংসা-দ্বারা নিজেরও নিজ-কুটুম্বের ভরণপোষণ। | রৌরব | যে সকল প্রাণীকে পীড়ন করিয়াছিল, মৃত্যুর পর সেই সকল হিংসিত প্রাণী রুরু সর্প হইতেও অত্যন্ত ক্রূরস্বভাব-বিশিষ্ট ভারশৃঙ্গনামক প্রাণী-বিশেষ হইয়া তাহাকে প্রপীড়ন করে। |
| ৪। ঐ রূপ নিজদেহ ও কুটুম্ব-ভরনার্থ অধিকতর প্রাণিহিংসা | মহারৌরব | ক্রব্যাদ-নামক রুরুগণ পরমাংসে স্বদেহ-পোষণপর নরকস্থ ব্যক্তিকে মহারৌবব নরকে রৌরব নরক হইতেও অধিক পীড়া প্রদান করে। |
| ৫। নিজপ্রাণ পুষ্টির জন্য পশু ও পক্ষী হত্যাপূর্ব্বক পাক | কুম্ভীপাক | নরমাংসভোজী রাক্ষসগণের দ্বারাও ঘৃণিত হইয়া ঐ পাপী-ব্যক্তি যমদুতের দ্বারা নিক্ষিপ্ত হয় এবং তাহাকে তপ্ততৈলে পাক করা হয়। |
| ৬। ব্রহ্মহত্যা | কালসূত্র | পরিধি দশসহস্রযোজন তাম্রময় সমভূমি। নিম্নে অগ্নি ও উর্দ্ধে সূর্য্যতাপে তপ্ত তাম্র। কখন শয়ন, উপবেশন, দণ্ডায়মান ও ছুটিয়া বেড়াইতে হয়। পশুদেহে যতসংখ্যক রোম, তত সংখ্যক সহস্র বৎসর যাতনা ভোগ হয়। |
| ৭। পাষণ্ডধর্ম্ম বা বেদবিরুদ্ধ মার্গাবলম্বন | অসিপত্রবন | বেত্রাঘাত-যন্ত্রনায় ইতস্ততঃ ধাবিত হইলে উভয়পার্শ্বের অসিতুল্য তালপত্রের ধারে সর্ব্বাঙ্গ ক্ষত বিক্ষত হয় ও বিষম যন্ত্রনায় মূর্চ্ছিত হয়। |
| ৮। অদণ্ডনীয় ব্যক্তিকে দণ্ডপ্রদান কিংবা অদণ্ডনীয় ব্রাহ্মণকে শারীর দণ্ড বিধান | শূকরমুখ | পাপীর অবয়ব ইক্ষুদণ্ডের ন্যায় নিষ্পেষণ করে তখন আর্ত্তস্বরে রোদন, নির্দ্দোষ দণ্ডিত হইলে যেমন মোহপ্রাপ্ত হয় তদ্রূপ মোহপ্রাপ্ত ও মূর্চ্ছিত হয়। |
| ৯। বিবেকী হইয়াও মৎকুণাদি বিবেকহীন জীবগণকে পীড়ন | অন্ধকূপ | পাপী পশু, পক্ষী, মৃগ, সরীসৃপ, মশক, উকুন, ছারপোকা ও মক্ষিকাদি যে সমস্ত জীবকে পূর্ব্বে হিংসা করিয়াছিল, তাহারা সকলে চতুর্দ্দিক হইতে পীড়ন করিতে থাকে, তখন যন্ত্রনায় বহু কষ্ট ভোগ করে। |
| ১০। ভক্ষ্যদ্রব্যের যথাযথ অংশ অতিথি-বাল-বৃদ্ধদিগকে না দিয়া নিজে ভোজন কিংবা পঞ্চবিধ যজ্ঞানুষ্ঠান না করা | কৃমিভোজন | ঐ বায়সতুল্য ব্যক্তি লক্ষযোজনবিস্তৃত কৃমিকুণ্ডের কৃমি হইয়া কৃমি ভক্ষণ করে, ও তথাকার কৃমিরাও তাহাকে তথায় থাকিয়া ভক্ষণ করে। পাপক্ষয় না হওয়া পর্য্যন্ত অকৃত-প্রায়শ্চিত্ত থাকিয়া স্ব স্ব আত্মাকে নানা যন্ত্রণা ভোগ করায়। |
| ১১। প্রাণ সঙ্কট উপস্থিত না হইলেও ব্রাহ্মণ বা অপরের হিরণ্য-রত্নাদিধন চৌর্য্যবৃত্তি বা বলপ্রয়োগদ্বারা অপহরণ | সন্দংশ | পাপীকে লৌহময় অগ্নিপিণ্ড ও সাঁড়াশী-দ্বারা তাহার ত্বক ছিন্নভিন্ন করিয়া দেয়। |
| ১২। পুরুষ বা স্ত্রী অগম্য-গমন | তপ্তশূর্ম্মী | ঐ পুরুষ বা স্ত্রীকে কশাঘাত করে এবং পুরুষকে তপ্ত-লৌহময়ী স্ত্রীমূর্ত্তি ও স্ত্রীকে তদ্রূপ পুরুষমূর্ত্তিদ্বারা আলিঙ্গন করায়। |

| | | |
|---|---|---|
| ১৩। পশ্বাদিতে অভিগমন | বজ্রকণ্টকশাল্মলী | বজ্রতুল্য কণ্টকযুক্ত শাল্মালীবৃক্ষে চড়াইয়া টানিতে থাকে। |
| ১৪। সৎকুলজাত হইয়াও রাজন্য বা রাজপুরুষগণের ধর্ম্মসেতু-ভেদ | বৈতরণি নদী | নরকের পরীখাস্বরূপ, ইহাতে যে সকল হিংস্র জলজন্তু আছে, তাহারা ভক্ষণ করে, তথাপি পাপীর দেহ নাশ বা প্রাণ বহির্গত হয় না। সে বিষ্ঠা মূত্র, পুয়, শোণিত, কেশ, নখ, অস্থি, মেদ, মাংস, রসা-বাহিনী নদীতে পড়িয়া ভীষণ যন্ত্রনা ভোগ করে। |
| ১৫। শূদ্রা বা বেশ্যার ভোক্তা হইয়া শৌচাচার, নিয়ম ও লজ্জা-বিহীন হইয়া পশুর ন্যায় স্বেচ্ছাচার | পূয়োদ | পুয়, বিষ্ঠা, মূত্র, শ্লেষ্মা ও লালা-পুর্ণ-সাগরে পতিত হইয়া ঐ সকল অতিঘৃণিতপদার্থ ভক্ষণ করে। |
| ১৬। বিহিত স্থানব্যতীত অন্যত্র ও ব্রাহ্মণাদির কুকুর ও গর্দ্দভপালক হইয়া মৃগয়ায় গমন ও পশু হনন | প্রাণিবিরোধ | পাপীকে লক্ষ্য করিয়া যমদূতগণ বান দ্বারা বিদ্ধ করিতে থাকে। |
| ১৭। দম্ভের সহিত যজ্ঞানুষ্ঠান ও সেই যজ্ঞে পশুবধ | বৈশস | যমদূতগণ পাপীকে অশেষ যন্ত্রনা প্রদান করিয়া বধ করে। |
| ১৮। কামান্ধ দ্বিজের সবর্ণা ভার্য্যাকে বশীকরনার্থ স্বীয় শুক্রপান করান | লালাভক্ষ্য | পাপীকে শুক্রনদীর মধ্যে নিক্ষেপ করিয়া শুক্র পান করায়। |
| ১৯। দস্যুবৃত্তি, পরগৃহে অগ্নিদান, বিষপ্রদান, রাজা, বা রাজ দূতগণ'কর্ত্তৃক গ্রামবাসী বা বণিক্‌গণের প্রতি হিংসা | সারমেয়াদন | সাতশতাবশ-সংখ্যক যমানুচর কুকুর তাহাদের বজ্রতুল্য দন্তের দ্বারা অত্যন্ত আনন্দের সহিত পাপীকে ভক্ষণ করে। |
| ২০। সাক্ষ্য প্রদান, ক্রয়-বিক্রয় ও দানকালে মিথ্যা ভাষণ | অবীচিমৎ | কোন অবলম্বন স্থান নাই, প্রস্তর-পৃষ্ঠস্থল জলের ন্যায় প্রতীয়মান হয়, সুতরাং ঐ জলে তরঙ্গ নাই। পাপীকে শত-যোজন উন্নত পর্ব্বত শিখর হইতে অধঃশিরা করিয়া এখানে নিক্ষেপ করে। ইহাতে পতিত হইয়া পাপীগণের শরীর তিল-তিল করিয়া বিশীর্ণ হয়, কিন্তু মৃত্যু হয় না। পুনঃ উঠাইয়া পুনঃ নিক্ষেপ করে। |
| ২১। ব্রাহ্মণ-ব্রাহ্মণীর সুরাপান, ব্রতস্থ হইয়া বা প্রমাদ-বশতঃ ক্ষত্রিয় ও বৈশ্যের সোমপান | অয়ঃপান | যমদূতগণ পাপীর বক্ষস্থল চাপিয়া ধরে এবং মুখে অত্যন্ত উত্তাপ-সংযোগে দ্রবীভূত কৃষ্ণবর্ণ লৌহ সেচন করে। |

| | | |
|---|---|---|
| ২২। 'আমি বড়' এইরূপ অহঙ্কার-পূর্ব্বক প্রকৃত শ্রেষ্ঠব্যক্তিকে অনাদর বা অবমাননা | ক্ষারকর্দ্দম | পাপীকে অধোমুখ করিয়া নিক্ষেপ করে এবং নানা যাতনা প্রদান করিয়া থাকে। |
| ২৩। ভৈরব ও ভদ্রকালী প্রভৃতি পূজায় স্ত্রী ও নৃপশু বলি ও ভক্ষণ | রক্ষোগণভোজন | হিংসিত পশু যমালয়ে রাক্ষস হইয়া সুতীক্ষ্ণ খড়্গের দ্বারা পূর্ব্ব-ঘাতকদিগকে বধ করিয়া তাহাদের রক্ত পান করিয়া নৃত্য করে। |
| ২৪। শরণাগত পশুকে বিশ্বাসোৎ-পাদন করিয়া শূল ও সূত্রাদিতে বিদ্ধকরণ ও ক্রীড়াসামগ্রীর ন্যায় ক্রীড়া ও যাতনাপ্রদান | শূলপ্রোত | পাপীকে শূলাদিতে প্রোথিত করিয়া ক্ষুৎপিপাসায় পীড়িত করিয়া থাকে এবং চারিদিক হইতে কঙ্ক-বকাদি তীক্ষ্ণচঞ্চু পক্ষী আরও পীড়া প্রদান করে। |
| ২৫। ক্রোধপরায়ণ হইয়া প্রাণিগণকে পীড়ন | দন্দশূক | পঞ্চ ও সপ্তমুখ দন্দশূক সর্পগণ পাপীকে মূষিকের ন্যায় ধরিয়া গ্রাস করিতে থাকে। |
| ২৬। প্রাণিগণকে অন্ধকূপে, গোলা বা তুষানলে বা গুহাদিতে রুদ্ধ করিয়া পীড়ন | অবটনিরোধ | পাপিগণকে অন্ধকূপাদিতে বিষমিশ্রিত বহ্নি ও ধূমের দ্বারা শ্বাস-রোধ জনিত যন্ত্রনা ভোগ করায়। |
| ২৭। গৃহপতি হইয়া অতিথি-অভ্যাগত দেখিলে কোপ-প্রকাশ ও পাপ কুটিল দৃষ্টি নিক্ষেপ | পর্য্যাবর্ত্তন | বজ্রের ন্যায় কঠিন-চঞ্চুবিশিষ্ট গৃধ্র, কাক ও বকাদি পক্ষী পাপীর চক্ষুর্দ্বয় সহসা বলপূর্ব্বক উৎপাটন করে। |
| ২৮। ধনমদমত্ত হইয়া 'আমি শ্রেষ্ঠ' এইরূপ অহঙ্কারে বক্রদৃষ্টি, ধনাপহরণের আশঙ্কায় গুরু-জনের প্রতি সন্দেহ, ধনক্ষয় ভাবনা, পিশাচের ন্যায় অর্থরক্ষা, অর্থোপার্জ্জন, বর্দ্ধন ও রক্ষণাদি বিষয়ে চিত্ত সন্নিবেশ | সূচীমুখ | যমদূতগণ ঐ ধনপিশাচ পাপীর সর্ব্বাঙ্গে তন্তুবায়ের ন্যায় সূত্র বয়ন করে। |

শ্রীশুকদেব মহারাজ পরীক্ষিতের নিকট ঐ সকল নরকের নামও দণ্ডের বিষয় বর্ণন করিয়া জনাইয়াছিলেন, যে,—যমালয়ে ঐরূপ আরও অসংখ্য নরক আছে। যে সমস্ত অধার্ম্মিকের কথা তথায় উল্লেখ করা হইয়াছে, কিংবা যাহা উল্লেখ করা হয় নাই, তাহারা সকলেই পর্য্যায় ক্রমে ঐ সকল নরকে প্রবেশ করে, আর যাঁহারা ধার্ম্মিক, তাঁহারা স্বর্গাদি পুণ্যময় লোকে গমন করেন। পাপ ও পূণ্য উভয়েই নশ্বর বলিয়া পাপপুণ্য শেষ হইতে না হইতেই পুনরায় জন্ম পরিগ্রহ করিবার জন্য জীব এই পৃথিবীতেই আসিয়া পড়ে। ( ভাঃ ৫।২৬।৩৭ )

উক্ত নরক সমূহ—ত্রিলোকীর অন্তরালে অবস্থিত। দক্ষিণদিকে ভূতলের অধোভাগে এবং জলের উপরিভাগে নরক সমূহের অবস্থান। ঐ দিকে অগ্নিস্বত্তা প্রভৃতি পিতৃগণ পরম সমাধিযোগে ভগবানের ধ্যান এবং স্ব-স্ব-গোত্রোদ্ভব

ব্যক্তিগণের মঙ্গল কামনা করিয়া বাস করিতেছেন। ঐস্থানে পিতৃরাজ ঐশ্বর্য্যশালী রবিপুত্র যম সপার্ষদে পরমেশ্বরের আজ্ঞা উল্লঙ্ঘন না করিয়া মৃত্যুর পর (তাঁহার দূতগণের দ্বারা) তাঁহার অধিকার-মধ্যে আনীত প্রাণিগণের স্ব-স্ব দোষাদোষের বিচারপূর্ব্বক দণ্ডপ্রদান করিতেছেন। (ভাঃ ৫।২৬।৬)

শ্রীমদ্ভাগবত ব্যতীত পদ্মপুরাণ স্বর্গখণ্ডের ৩৪ অধ্যায় ও পদ্মপুরাণ পাতালখণ্ডের ৪৮ অধ্যায় এবং ব্রহ্ম-বৈবর্ত্তপুরাণ প্রকৃতিখণ্ডের ২৭ ও ২৮ অধ্যায়ে বিভিন্ন নরকের বর্ণনা আছে। এতদ্ব্যতীত অন্যান্য শাস্ত্র-গ্রন্থেও নরকের নাম ও বর্ণনা দেখিতে পাওয়া যায়। ব্রহ্মবৈবর্ত্তপুরাণের ৮৬টী নরককুণ্ডের নাম ও পাপভেদে তথায় প্রবেশের তালিকাও দেখিতে পাওয়া যায়। এখানে আরও কয়েকটীর নামকরণ দেখাইলাম।

১। হরিকীর্ত্তনে অকৃত্রিম রোদনকারী ও গদ্‌গদ্-চিত্তে গানকারী ভক্তকে দেখিয়া হাস্যকারী—অশ্রুকুণ্ড নরকে পতিত হয়।

২। বিপ্রের মৎস্যভোজন ও হরির অনৈবেদ্য ভোজনকারী —'কৃমিকুণ্ড' নরকে পতিত হয়।

৩। কামদৃষ্টিতে পরস্ত্রীর বক্ষোদর্শনকারীর —'কাককুণ্ড' নরকে পতিত হইতে হয়।

৪। ব্রাহ্মণকর্ত্তৃক শূদ্রের যজন ও তাহার শ্রাদ্ধে ভোজনকারীর—'পূয়কুণ্ড' নরকে পতিত হইতে হয়।

৫। উপবাসাদি-দিবসে সংযমত্যাগীর—'লোমকুণ্ড' নরকে পতিত হইতে হয়।

৬। নিজ ভোজনের জন্য জীবহত্যাকারীর—'মজ্জকুণ্ড' নরকে পতিত হইতে হয়।

## ভুক্তিপর পুণ্যকর্ম্মী সাধক

| সাধক | সাধন | সাধ্য | প্রাপ্যলোক | বিষ্ণুমূর্ত্তি |
|---|---|---|---|---|
| বর্ণাশ্রম-ধর্ম্ম পরায়ণ সকাম পুণ্যকর্ম্মা গৃহী | অগ্নিহোত্রাদি নিত্যকর্ম্ম, পার্ব্বণ-শ্রাদ্ধাদি নৈমিত্তিক-কর্ম্ম, ব্রতাদি কাম্যকর্ম্মের অনুষ্ঠান | ঐহিক ও পারত্রিক পুণ্যসুখ | ভূর্লোক ভুবর্লোক স্বর্লোক | দিব্যস্বর্গে—ভগবান্ শ্রীউপেন্দ্র ; পূজক—ইন্দ্র |
| পুণ্যকর্ম্মা অগৃহী (ক) উপকুর্ব্বাণ ব্রহ্মচারী (যাঁহার সমাবর্ত্তন করিয়া গৃহী হন) | কর্ম্মি-গুরুগৃহে বাস, কর্ম্মি-গুরু-সেবা ও তদনুজ্ঞায় বেদোক্ত স্বধর্ম্মাচরণ | পুণ্য পবিত্রতাই মানসিক শান্তি ও প্রাজাপত্য সুখভোগ | মহর্লোক | ভগবান্—যজ্ঞেশ্বর ; পূজক—ভৃগুপ্রভৃতি প্রজাপতিগণ |
| (খ) নৈষ্ঠিক বা আকুমার ব্রহ্মচারী (বৃহদ্‌ব্রতী) | কর্ম্মি-গুরু গৃহে বাস, ও আজীবন কঠোর ব্রহ্মচর্য্য অবলম্বনপূর্ব্বক বেদোক্ত ক্রিয়া-কাণ্ডের অনুষ্ঠান | উপকুর্ব্বাণ ব্রহ্মচারী সাধক হইতে কিঞ্চি-দধিক সুখভোগ | জনলোক | যজ্ঞেশ্বর বিষ্ণু |
| (গ) বানপ্রস্থ | পঞ্চাশ বছরের পরে বা তৎপূর্ব্বেই সস্ত্রীক বা একাকী বনে গমনপূর্ব্বক বৈদিক ঊর্দ্ধ-রেতা হইয়া কর্ম্মকাণ্ডের অনুশীলন | প্রাজাপত্য সুখ হইতেও কোটিগুণ অধিক সুখ-ভোগ, অণিমাদি সিদ্ধি-লাভ, আত্মারামতা ও পূর্ণকামতারূপ চিত্তপ্রসাদ, যোগীন্দ্র-পদ লাভ | তপোলোক | ভগবান্—চিত্তাধি-ষ্ঠাতা—বাসুদেবস ধ্যাতা,—চতুঃসন |

| | | | | |
|---|---|---|---|---|
| (ঘ) যতি | শতজন্ম-কৃত শুদ্ধ সঞ্চিত স্বধর্ম্মানুষ্ঠান। | শোক, সন্ত্রাস ও দুঃখহীন পরমবিভূতি ও আনন্দপ্রাপ্তি | সত্যলোক | ভগবান—শেষনাগের উপর শায়িত ও লক্ষ্মী-দ্বারা শ্রীচরণ-সেবিত ; পূজক—চতুর্ম্মুখ ব্রহ্মা |

নরকের যে সকল চিত্র প্রদত্ত হইল, তাহা একান্ত ভগবদ্ভক্তগণের বিশেষ প্রয়োজনীয় ব্যাপার নহে ; তবে অন্যাভিলাষী ব্যক্তিগণ যাহাতে পাপ ও পুণ্য এবং তৎপ্রাপ্য নরক ও স্বর্গ উভয়ই পরিত্যাগ করিয়া পাপপুণ্যাতীত শুদ্ধবৈষ্ণবের আনুগত্যে আত্মার স্বাভাবিক বৃত্তি ও ধর্ম্ম—হরিভজনে নিযুক্ত হন এবং প্রত্যেক বস্তু ও ব্যাপারকে হরিসেবার অনুকূল করিতে পারেন, তজ্জন্যই ঐ সকল বিষয় বর্ণিত হইল। এতৎসহ স্বর্গাদিরও পরিচয় কিছু দেওয়া আবশ্যক বোধে উপরে শ্রীল সনাতনগোস্বামীপ্রভু-কৃত বৃহদ্ভাগবতামৃতে বর্ণিত বিষয় প্রদত্ত হইল।

পতিত বদ্ধজীব যে রিপুষট্‌কের বশীভূত হইয়া কাম্যকর্ম্মাদি ও পাপকার্য্য করে তাহার কিছু সংক্ষিপ্ত বিবরণ দেওয়া যাইতেছে। ছয়টী রিপু—কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ ও মাৎসর্য্য। তন্মধ্যে 'কাম' :—রিপু অর্থাৎ শত্রু, বিরোধী ইত্যাদি। কাম শব্দে বাসনা বা ইচ্ছা। ইহা রজোগুণ সমুদ্ভূত। কামের ন্যায় দুরাসদ বৈরি মানুষের আর নাই। ইহা দ্বারা চালিত হইলে এমন কোন অন্যায় কর্ম্ম নাই যে মানুষে না করিতে পারে। মোহ বা সম্বন্ধ-জ্ঞানের অভাবেই সর্ব্বপ্রকার বাসনার উদ্ভব হয়। কাম-দ্বারা আহতচিত্ত হইয়া জীবের সংসার গতি উপস্থিত হয় এবং অবিদ্যার দ্বারা আবৃত হইয়া জীব বহু ভোগের বিষয় কল্পনা করে। ভোগের বিষয়গুলি সত্য না হইলেও বর্ত্তমানে সম্বন্ধ-জ্ঞান অভাবে সত্য বলিয়া প্রতীত হইতেছে। নীতিশাস্ত্রে যে কাম পরিত্যাগের ব্যবস্থা আছে, তাহা ন্যূনাধিক পরিমাণে অন্যান্য বাসনার দ্বারা আবৃত। সর্ব্বপ্রকার কাম, কামদেব শ্রীকৃষ্ণে নিয়োজিত না হওয়া পর্য্যন্ত কাম দূর হয় না। শ্রীচৈতন্যচরিতামৃতে কামের স্বরূপ ও তাহার পরিত্যাগের যে বৈজ্ঞানিক উপায় উদ্ভাবিত হইয়াছে তাহা হইতে জানা যায়—কাম অন্ধতম একটী অবস্থা, আত্মেন্দ্রিয় প্রীতিই উহার প্রবর্ত্তক। কৃষ্ণেন্দ্রিয় প্রীতিরূপ প্রেম ভাস্করের উদয়েরই তাহার অপগম হয়। একমাত্র গোপীগণের বাঞ্ছাই কামগন্ধহীন, কারণ তাঁহাদের সর্ব্বপ্রকার কৃত্য কৃষ্ণসুখের জন্য। তাঁহারাই যথার্থ নিষ্কাম। প্রবৃত্তি মার্গে স্ত্রীগ্রহণাদি দ্বারা নৈসর্গিক প্রকৃতিকে ক্রমান্বয়ে বিধির বশীভূত করিয়া নিবৃত্তিমার্গে প্রবেশ করাইবার চেষ্টা থাকিলেও তাহা হইতে সত্যপ্রাপ্তির সম্ভাবনা সম্বন্ধে—"ন জাতু কামঃ কামানামুপভোগেন শাম্যতি। অর্থাৎ 'কাম উপভোগের দ্বারা দূরীভূত হয় না বরং আগুনে ঘৃতাহুতির ন্যায় বাসনার বৃদ্ধি হয়।' কিন্তু "কাম" মানুষের স্বরূপগত ধর্ম্ম নহে। বিরূপ ধারণ করিলে কাম আমাদের প্রতিপালকের স্থান অধিকার করে। কিন্তু কিছুকাল কামের উপাসনা করিলে বুঝা যায়, কাম প্রতিপালন করিতে পারে না। তখন তাহা হইতে অতিক্রান্ত হইতে গিয়া মুক্তির জন্য যে চেষ্টা করা হয়, তাহাও কামের প্রকার ভেদ। যাহারা নিজ চেষ্টার প্রতি হতশ্রদ্ধ হইয়া শ্রীভগবানের শরণাপন্ন হ'ন, তাঁহাদের সম্বন্ধে—"কামাদীনাং কতি ন কতিধা পালিতা দুর্নিদেশা স্তেষাং জাতা ময়ি ন করুণা ন ত্রপা নোপশান্তিঃ। উৎসৃজ্যৈতানথ যদুপতে সাম্প্রতং লব্ধবুদ্ধিস্ত্বামায়াতঃ শরণমভয়ং মাং নিযুঙ্ক্ষাত্ম-দাস্যে ॥" কিন্তু এইরূপ শরণাপন্ন হইতে গিয়াও যদি নানাপ্রকার গুপ্ত কামের সেবা করিয়া বসি, তাহা হইলে আর সুফল লাভ হইল না। কামকে কৃষ্ণ-সেবায় অর্পণ অর্থাৎ স্বীয় ইচ্ছাকে কৃষ্ণেচ্ছানুগত করিয়া না দিয়া ও 'প্রীতি বিষয়ানন্দে তদাশ্রয়ানন্দ' পদ্যগুলির অর্থ হৃদয়ঙ্গম করিতে না পারিলে স্ব-স্ব-ভাবে বিভোর হইয়া গুর্ব্বানুগত্য ছাড়িয়া নানাবিধ অপসম্প্রদায় পুষ্টি হইয়া যায়।

জীব বহু বহু চেষ্টা করিয়াও কামনার হাত হইতে নিষ্কৃতি পায় না। বদ্ধজীবকে বিপ্রলিপ্সা-দোষে মায়াদেবীকর্তৃক পুনঃ পুনঃ বঞ্চিত হইতে হয়। ভগবানের ও সাধুগুরুর চরণে নিষ্কপট শরণাপত্তি অর্থাৎ নির্ব্ব্যলীক না হওয়া পর্য্যন্ত কামনার হাত হইতে পরিত্রাণ লাভের উপায় নাই।

ক্রোধ—কাম বাধা প্রাপ্ত হইলে যে সমস্ত দৈহিক তাড়নাদি ও মানসিক আক্রোশাদি আসে তাহাই ক্রোধ নামে কথিত হয়। ইহা রজোগুণ সমুদ্ভূত কামনা হইতে জাত। তজ্জন্য কামী লোকেই ইহার প্রাকট্য দেখা যায়। ক্রোধদ্বারা আক্রান্ত হইলে মানুষ পরমার্থবিচ্যুত হয়—পরমার্থ কেন, ধর্ম্ম, অর্থ, কামাদি লাভেও বঞ্চিত হয়। তজ্জন্য নীতিশাস্ত্রে কামের ন্যায় ক্রোধও নিন্দিত হইয়াছে। ইহার রূপ অত্যন্ত ভয়ঙ্কর, এমন কি লোকে ক্রোধের বশীভূত হইয়া আত্মহত্যা পর্য্যন্ত করিয়া থাকে। শ্রীল রূপগোস্বামিপ্রভু উপদেশামৃতের প্রথম শ্লোকে হরিভজনপ্রয়াসীকে বলিয়াছেন,—

"বাচো বেগং মনসঃ ক্রোধবেগং জিহ্বাবেগমুদরো উপস্থবেগং। এতান্ বেগান্ যো বিষহেত ধীরঃ সর্ব্বামপীমাং পৃথিবীং স শিষ্যাৎ॥" এতান্ বেগান্ অর্থাৎ বাক্য, মন, ক্রোধ, জিহ্বা, উদর ও উপস্থের বেগ যে ধীর ব্যক্তি নিয়মিত করিতে পারেন, তিনিই পৃথিবীকে শাসন করিতে সমর্থ। ধীর অর্থাৎ শান্ত। "কৃষ্ণভক্ত নিষ্কাম অতএব শান্ত। ভুক্তিমুক্তিসিদ্ধকামী সকলি অশান্ত॥" বাস্তবিক একমাত্র কৃষ্ণভক্তই শান্ত, তদ্ব্যতীত অন্যান্য সকলে স্ব স্ব কাম-কর্ত্তৃক চালিত হইয়া ও কামের বাধা প্রাপ্তিতে ক্রোধান্ধ হইয়া অশান্ত।

ভোগী ও ত্যাগী উভয় সম্প্রদায়ের কাম বাধাপ্রাপ্ত হইলে ক্রোধ উদ্দীপ্ত হয়। ভক্তে তাদৃশ ক্রোধের সম্ভাবনা নাই, কারণ তিনি সর্ব্বপ্রকার হৃদ্গত কাম কৃষ্ণসেবায় নিয়োজিত করিয়া নিত্যকালের জন্য কর্ম্মবন্ধন হইতে নির্ম্মুক্ত হইয়াছেন ও স্বীয় স্বরূপের সিদ্ধবৃত্তিতে অধিষ্ঠিত আছেন। খুব দৃঢ় বিশ্বাসরূপ ভিত্তির উপর এই বৃত্তি প্রতিষ্ঠিত। মৎসরতা বশে ভোগী ও ত্যাগী উভয় সম্প্রদায় ভক্তের প্রতি বিদ্বেষ পোষণ করেন। তাই ভক্ত, ভক্তদ্বেষীকে নানাপ্রকার তাড়নাদিদ্বারা স্বীয় স্বরূপ উপলব্ধি করাইবার জন্য যে চেষ্টা করেন, তৎফলে অনেক সুকৃতি সম্পন্ন জীব সুদর্শন চক্রের আঘাতে বৈষ্ণব হৃদয়ের নির্দ্বন্দ্বতা উপলব্ধি করেন ও তাঁহাদের প্রেমমূল চেষ্টাকে বাহ্য বিষয়চেষ্টার সহিত ভেদ দর্শন করিয়া অদ্বয় জ্ঞানী হ'ন। অনভিজ্ঞ লোকে দ্বৈতজ্ঞানে কখন আচার্য্য প্রভুকে ও কখনও শ্রীনিত্যানন্দ প্রভুকে যে অবহেলা করেন, তাহাতে ভক্তিবিচ্যুত হ'ন। শ্রীল নরোত্তম ঠাকুর মহাশয় গাহিয়াছেন, 'ক্রোধ ভক্তদ্বেষিজনে,' তাই ভক্তের বিদ্বেষীর প্রতি ক্রোধ। ভক্তগণ আপাতমধুর ভোগকে অনুমোদন না করিলেও জীবের পরম বন্ধু। দুর্ভাগা ব্যক্তি বৈষ্ণবের দূর উদ্দেশ্য অক্ষজ প্রতীতিতে বুঝিতে না পারিয়া নিজেন্দ্রিয়তর্পণের ব্যাঘাতে তাঁহাদের প্রতি আক্রোশ পোষণ করিয়া জন্মজন্মান্তরের জন্য ভক্তিমন্দির হইতে বিদায় লাভ করেন। কেহ বা ভক্ত ও ভগবান্‌কে মারিবার চেষ্টা করে। কিন্তু বৈষ্ণব এরূপ কোন সদোষ পরিমিত কুণ্ঠাময় স্থানে বাস করেন না যে তাঁহাদের অস্ত্রশস্ত্র, ষড়যন্ত্র তথায় গতিলাভ করিতে পারে। বৈষ্ণব নিত্যকালই বৈকুণ্ঠবাসী—তথায় কোন প্রকার শোক ও ভয় নাই, অমৃতই তথাকার আস্বাদনীয় বস্তু। আর যিনি সেই অমৃত আস্বাদন করিয়াছেন, তিনি অজড় ও অমর। জীবগণকে, কামরূপ শল্যবিদ্ধ হইয়া ছট্‌ফট্ করিতে দেখিয়া উহা হইতে উদ্ধার করিয়া আপাতক্ষণিক কষ্ট দিতে যিনি শঙ্কিত হন না, নানাপ্রকার বিরুদ্ধমতবাদীর প্রতিদ্বন্দ্বী হইলে তাহাদের ক্রোধোৎপত্তি হইবে জানিয়াও নিত্যসত্য-প্রচারে কুণ্ঠিত হন না, তাঁহার ভগবানে আত্মনিবেদন ও জীবে দয়া আদর্শস্থানীয়। তিনিই সদ্‌গুরু। বদ্ধজীবের জড়ভোগকামনার ব্যাঘাত হইলে যে ক্রোধের উদয় হয়, তাহা আদরণীয় নহে; কিন্তু গুরুবিদ্বেষীর দণ্ডবিধানার্থ যে ক্রোধ, তাহা ভক্ত্যঙ্গ। যিনি সত্য ধ্বংস করিতে উদ্যতজনে অবাধে মৌনভাবে অনুমতি প্রদান করেন তাঁহার ভক্তি-পথ রুদ্ধ জানিতে হইবে।

লোভ—লোভের অপর নাম দ্বিতীয়াভিনিবেশ। মায়িক বৈচিত্র্যে মোহিত হইয়া জীব কামনা-পরবশ হয়। কামের বাধা-প্রাপ্তিতে যেরূপ ক্রোধ উদ্গত হয়, তদ্রূপ কিঞ্চিন্মাত্র কামের সফলতায় জীব লোভাভিভূত হয়।

ইন্দ্রিয়গণ স্বাভাবিক অনুরাগভরে অসংখ্য বাধা বিপত্তিকে অগ্রাহ্য করিয়া যে বৃত্তিবশে বিষয়ের প্রতি ধাবিত হয় তাহাই লোভনামে কথিত হয়। ইহা মনেরই একটী অনুরাগময়ী চেষ্টাবিশেষ। ক্রোধের ন্যায় লোভও পরমার্থ-সাধনে দ্বিতীয় কণ্টকস্বরূপ। ব্যাধের বংশীধ্বনিতে আকৃষ্ট হরিণের ন্যায় জীবগণ ইন্দ্রিয়গণের প্ররোচনায় মুগ্ধ হইয়া মায়াজালে নিবদ্ধ হয়। তখন জড় মায়াকে ভোগ বা অতিক্রম করিতে গিয়া অনন্ত অপার বাসনারাজিদ্বারা ক্রম-প্রবাহমান চক্রে ঘূর্ণায়মান হইয়াও মায়ার সীমা অতিক্রম করিতে না পারিয়া নিতান্ত পরাধীন বা বদ্ধাবস্থায় বাস করে।

লোভ জীবগণকে কেবল জালবদ্ধ করিয়া ছাড়িয়া দেয় না। বদ্ধাবস্থায় মানবগণ লোভ দ্বারা চৌর্য্যবৃত্তি পরদারাপ-হরণাদি অবৈধ ব্যাপারে লিপ্ত হইয়া নানাবিধ দুষ্কার্য্যের আবাহন করিয়া থাকে। শাস্ত্রের সম্বন্ধজ্ঞানাভাবে পরকালে সুখপ্রাপ্তির আশায় কর্ম্মে নিয়োজিত থাকিয়াও লোভের হাত হইতে একেবারে নিষ্কৃতি পান নাই। আর এক সম্প্রদায় সংসারের সকল আশাভরসায় জলাঞ্জলি দিয়া লোভের হাত হইতে পরিত্রাণ পাইতে পরিব্রাজক বেশে বনে গমন করিয়াও ভগবানের শরণাপত্তির অভাবে পুনঃ লোভের হাতে পতিত হইয়া রাবণের সীতা-হরণের ন্যায় লোভে লিপ্ত হইয়া নিধনপ্রাপ্ত হয়।

ভক্তগণ লোভকে সাধুসঙ্গে হরিকথায় নিয়োজিত করিয়া মায়িক লোভের হাত হইতে পরিত্রাণ পান। তাঁহারা জানেন, ব্যতিরেকভাবে বিষয় পরিত্যাগের চেষ্টা ফলবতী হয় না ; কারণ, প্রত্যেক স্বার্থের গতিই বিষ্ণু। বিষ্ণু-সম্মুখ বা সেবাভিলাষী বস্তুর বিনাশ নাই। কিন্তু দুরাশয় ব্যক্তি দূরদর্শনরাহিত্য হেতু স্বার্থকে নিজের ভোগে নিযুক্ত করে। বর্ত্তমান সময়ে সাধুসঙ্গে হরিকথা আলোচনার বড়ই অভাব হইয়াছে। কতকগুলি কনক-কামিনী-প্রতিষ্ঠা-লোভী লোক স্ব-স্ব স্ত্রীপুত্র প্রতিপালনার্থ ভক্তির দোহাই দিয়া ভোগপ্রচারে ব্যস্ত হইয়াছে। যদি সত্যসত্যই তাঁহারা সাধুসঙ্গী ও শ্রবণ-কীর্ত্তনাদি ভক্তির আদর করিতেন তাহা হইলে শ্রীগুরুর কৃপাবলে সম্বন্ধজ্ঞানলাভ করিতে পারিতেন এবং তৎফলে কৃষ্ণাকর্ষণ তাঁহাদের স্বাভাবিক হইত। তাহা না করিয়া স্বয়ং কৃষ্ণকলেবর শ্রীমদ্ভাগবত, শ্রীমূর্ত্তি, শ্রীহরিনামকে তাঁহারা অর্থোপার্জ্জনের যন্ত্র বা পূজ্যবস্তুকে সেবকসূত্রে গ্রহণ করিয়া অপরাধ ফলে অধিক লোভের বশবর্ত্তী হইয়া নরকের পথের যাত্রী হইতেছেন।

মোহ—"মোহ" ভগবানের "অঘটনঘটনপটীয়সী মায়ার" শক্তিবিশেষ, ষড়্রিপুর অন্যতম বা অন্য রিপুপঞ্চকের জননী। সংজ্ঞাবিলুপ্ত বা বস্তুর যথার্থ স্বরূপ ছাড়া বিনিময়জ্ঞানকেও 'মোহ' বলে। কখনও কখনও আমরা শারীরিক দুর্ব্বলতাহেতু ইন্দ্রিয়জ্ঞান হইতেও মোহপ্রাপ্ত হইয়া থাকি, তদ্রূপ চিজ্জগতের অতি ক্ষুদ্র পরমাণু জীব কৃষ্ণসেবারূপ বলহীন হইলে মায়াকর্ত্তৃক সম্মোহিত হইয়া আত্মবিস্মৃতি লাভ করেন। তখন তাঁহার নিত্য সংজ্ঞা বা সম্বন্ধজ্ঞান আচ্ছাদিত হয়, ইহাকেই 'মোহ' বলে। মোহপ্রাপ্ত হইলে জিজ্ঞাসার অভাব, ইন্দ্রিয় অর্থাৎ অবভাসিক জ্ঞানের প্রবলতা, কর্ত্তব্য বিচ্যুতি, নশ্বর বস্তু হইতে সুখেচ্ছা, ইন্দ্রিয়গণের অনিয়ামকতা ইত্যাদি দোষ জীবকে আক্রমণ করে। মোহাবিশিষ্টতা হইতেই জীবগণ মাৎসর্য্যহেতু আমিত্বে প্রাকৃত বুদ্ধি করে, তাহা হইতে জাগতিক নানাবিধ কামনা, কামের বাধাপ্রাপ্তিতে ক্রোধ ও উপভোগ মত্ততাহেতু পুনঃ পুনঃ বিষয়-সম্ভোগেচ্ছা 'লোভ' নামে কথিত হয়। ইহাই মোহের ক্রমপরিণতি।

মায়ার মোহনক্রিয়া জীবকে মুগ্ধ করিয়া রাখিবার চেষ্টা করিলেও মানবগণ সর্ব্বদাই তাহা মোচনের জন্য যত্ন করিতেছে, কিন্তু কিসে তাহার সেই বন্ধন বা অভাবমোচন হয় তাহা না জানাহেতু অযথা চেষ্টায় বন্ধন দৃঢ় হইতেছে। জীব বদ্ধ হইলেও তাহার স্বরূপ ও বৃত্তি একেবারে ভুলিয়া যায় নাই, তাই তাহার দৈহিক মানসিক অভাব পরিপূরণের জন্য অত্যন্ত দক্ষতার সহিত গৃহনির্ম্মাণ, দেহ রক্ষার্থে উত্তম উত্তম ভোজ্য প্রস্তুতকরণ, সামাজিক বিধিবিধানদ্বারা সমাজ রক্ষা, ব্যাধি-প্রশমনের জন্য ঔষধ আবিষ্কার ও নানাবিধ বৈজ্ঞানিক ব্যাপারদ্বারা নিজের অভাবদূরীকরণই অন্য

প্রাণী অপেক্ষা মানবের বিশেষত্ব ; তজ্জন্য শ্রীমদ্ভাগবত বলিয়াছেন—"মানুষ্যমর্থদং" কারণ মনুষ্যজন্মই একমাত্র 'অর্থদ' অন্য কোন জন্মে জীব এই সামান্য অর্থের দ্বারাও নিজেকে রক্ষা করিতে সমর্থ নহে, আবার এই সমস্ত অর্থ যখন পরমার্থান্বেষণ করে তখনই তাঁহার যাথার্থ্য সম্পন্ন হয়, নতুবা কেবল অর্থান্বেষণও দ্বিতীয় পশু জন্ম। আর জীবের বৃত্তি প্রেম তাহা হইতেও কিসে বিরত আছে ? স্বামী স্ত্রীকে, স্ত্রী স্বামীকে, পিতা পুত্রকে ভাল বাসিবার চেষ্টা করিতেছে। ইহা প্রেমের কার্য্য হইলেও নিকৃষ্ট অবস্থা "কাম নামে আখ্যাত।" যেহেতু ঐগুলি প্রবৃত্তিমূলা অথবা উৎপত্তিক বিবর্ত্তক্রমে দেহে অনাত্মবুদ্ধিপ্রসূত বদ্ধ জীব উহা লাভ করে। যখন ঐ অনুরাগ ঈশ্বরাভিমুখী হয় তখনই জীব বিমল ও নিত্যানন্দের অধিকারী হয়। তাই প্রহ্লাদ মহারাজ বলিয়াছেন—"বিষয়িলোকের বিষয়ের প্রতি যেরূপ অনুরাগ, ভগবান্ তোমাতে আমার ঐরূপ অনুরাগ উদিত হউক।

আবার ঐ বৃত্তি যখন মায়াদ্বারা পরিচালিত হয় তখন মরীচিকায় জলভ্রমে ধাবিতের ন্যায় তৃষ্ণার্ত্তির অথথা পরিশ্রম সার হয়। তাই বিষয়ী মোহান্ধ হইয়া প্রবলবেগে বিষয়ের দিকে ছুটিয়া গিয়া পরে প্রতিনিবৃত্ত হইতে বাধ্য হয়। জীব আমিত্ব ভুলে নাই, দেহকে 'আমি' বুদ্ধি করিয়াছে, প্রেম ভোলে নাই, প্রেমের বিষয়কে ভুলিয়াছে—তাই বিবর্ত্তবুদ্ধিতে মিথ্যাভিমানে অনিত্য বস্তুর উপাসনায় ব্যস্ত হইয়াছে। উপাস্য, উপাসক ও উপাসনার বিচার অভাব-হেতু উহা কালে পরিসমাপ্তি হইয়া যাইতেছে। ইহাই মোহান্ধতা। সাধুগুরুকৃপায় জীবের এই বিবর্ত্তবুদ্ধি নষ্ট হয়।

কালে কালে ক্রমোন্নতির সোপানে আমরা নানাবিধ বিরুদ্ধমতবাদ দেখিয়া নিত্য সম্বন্ধে সন্দিহান হইয়া পড়ি। কখনও বা দেশকালপাত্রগ ধর্ম্মকে নিত্যধর্ম্ম বলিয়া ভ্রান্ত হই, সেও জীবের মোহ। অন্যাভিলাষিকে প্রাকৃত স্থূল রূপ, রস হইতে নিবৃত্ত করিতে গিয়া শাস্ত্রকার সূক্ষ্ম জ্ঞানের মনোরমতা প্রদর্শন করিয়াছেন, ভোগই ইহাদের লক্ষিতব্য, তবে স্থূল হইতে সূক্ষ্মে প্রবেশ করানই শাস্ত্রের উদ্দেশ্য। আবার কর্ম্মকাণ্ডপর লোকসকল পরলোকে সুখপ্রাপ্তির আশায় অত্যন্ত পশুহননে ব্যস্ত হইলে ভগবদ্ভাব—বুদ্ধ হইয়া 'অহিংসা-পরমধর্ম্ম' দ্বারা নাস্তিক্যবাদ প্রচার করিয়া অসুর সকলকে বিমোহিত করেন, তাদৃশ অসুরসকলের দ্বারা বৈদিক বর্ণাশ্রমধর্ম্ম ধ্বংসোন্মুখ হইলে, শ্রীপাদ শঙ্করাচার্য্য প্রাদুর্ভূত হইয়া পুনরায় বৈদিক বিকৃত বর্ণাশ্রমধর্ম্ম সংস্থাপন করেন ও অদ্বৈতবাদ-প্রচারদ্বারা সর্ব্ব ধর্ম্মের সমন্বয়সাধনপ্রয়াসে পঞ্চোপাসকদিগের স্ব স্ব বিবাদ ব্রহ্মেই নির্ব্বাণ প্রাপ্ত হইবে বলিয়া অসুর সকলকে বৌদ্ধধর্ম্মের কবল হইতে উদ্ধার করেন। ইদানীন্তনও খ্রীষ্টীয় ধর্ম্মের স্রোতে ভাসমানোদ্যত ভারতবাসীকে রক্ষা করিতে গিয়া স্বর্গীয় রামমোহন রায়, দেবেন্দ্রনাথ ঠাকুর প্রভৃতি কতিপয় দেশহিতৈষী মহাত্মা ব্রাহ্মধর্ম্মের প্রবর্ত্তন করেন, উহা হিন্দুধর্ম্মের শাখাবিশেষ বর্ণাশ্রম। পরিত্যক্তনব্যমত, খ্রীষ্টিয় ধর্ম্মানুরূপ-আচারব্যবহার। কালে কালে এই সমস্ত ধর্ম্ম উপযুক্ত মূঢ়গণের মোহ বৃদ্ধির জন্য সৃষ্টি হইয়াছে। তাই কর্ম্মী জড়, স্থূলরূপ ত্যাগ করিয়া সূক্ষ্মে "মোহিত" হন। আবার জ্ঞানিগণ ভগবানের ঐশ্বর্য্যে আকৃষ্ট হইয়া তাঁহার বৃহত্ত্ব ব্রহ্মজ্যোতিতে মোহিত হইয়া ঔদার্য্য ও মাধুর্য্য দর্শনে অপারগ হ'ন। কর্ম্মী ও জ্ঞানী মোহপরিত্যাগের নানাবিধ উপায় উদ্ভাবন করিয়াও "মোহ" হইতে উদ্ধার হইতে পারেন নাই। ভক্ত যে প্রকারে মোহকে পরিত্যাগ করিয়াছেন তাহা শ্রীল ঠাকুর মহাশয়ের পদ হইতে জানা যায়। "মোহ ইষ্টলাভ বিনে', মদ কৃষ্ণগুণগানে, নিযুক্ত করিব যথা তথা॥" রিপু সকলকে যথাযোগ্যস্থানে নিযুক্ত ছাড়া একেবারে ধ্বংশ করার বাসনা ভক্তের নাই, কারণ ভক্ত নির্ম্মৎসর ; সর্ব্বভূতে দয়া বিশিষ্ট, তৎকারণ তাঁহাদের হিংসা নাই। সামান্য এই কয়েকটী বাঙ্গালা পদ্য যে আমাদের সর্ব্বসিদ্ধান্তের নির্য্যাস তাহা শ্রীগীতার কতিপয় সমর্থন সূচক বাক্য সন্দেহ নিরাশ করেন। শ্রীগীতার দ্বিতীয় অধ্যায়ে ৬৯ শ্লোকে ব্রহ্মস্থিত পুরুষের জীবন ও আচারপ্রদর্শনস্থলে বলিয়াছেন—"যা নিশা সর্ব্বভূতানাং তস্যাং জাগর্ত্তি সংযমী। যস্যাং জাগ্রতি ভূতানি সা নিশা পশ্যতো মুনেঃ॥" 'তস্যাং জাগর্ত্তি সংযমী'—এই উক্তি হইতে যাঁহারা অষ্টাঙ্গ যোগ

হঠযোগ, রাজযোগ ইত্যাদিকে ইন্দ্রিয়সংযমের জন্য বরণ করিয়াছেন, তাঁহাদের সেই পন্থা উর্ব্বশী, মেনকার কাম-কটাক্ষে অনেক সময় বিধ্বস্ত ও ভগ্ন হইয়াছে, তাহা পৌরাণিক ইতিহাস হইতে জানা যায়। কিন্তু ভক্ত জীবনে শ্রীল হরিদাস ঠাকুরের নির্জ্জন গোফায় রাত্রিকালে রামচন্দ্র খাঁ প্রেরিত বেশ্যা বহুবিধ মনোমুগ্ধকর ব্যাপার দ্বারা ঠাকুরের চিত্ত বিক্ষিপ্ত করিতে পারে নাই কেন? মানুষের ইন্দ্রিয়সকল ত' নির্জ্জনপ্রদেশে ভোগোন্মত্ত। দেশ, কাল, পাত্রের সমবায়ে কার্য্য ত' অবশ্যম্ভাবী? তবে হরিদাস ঠাকুরের নির্জ্জন কুটীরে রাত্রিকালে ভোগীর উপকরণ যোষিৎ উপস্থিত থাকিতেও তিনি মৌন কেন? তিনি ত' সর্ব্বতোভাবে মোহ ইষ্টলাভবিনে ইহার অনুবর্ত্তনকারী; ভোগী যেখানে ভোগে উন্মত্ত তিনি তথায় মোহ প্রাপ্ত সংজ্ঞাশূন্য, আর বিষয়ী লোক যথায় সুপ্ত তিনি তথায় জাগ্রত থাকিয়া শ্রীহরিনামের অনুশীলনকারী; ইহাই প্রকৃতির গুণ হইতে নির্ম্মুক্তি। আর ইনিই সত্য সত্য "মোহান্ত"। যিনি কায়মনোবাক্যে সর্ব্বতোভাবে শ্রীগুরুপাদপদ্ম আশ্রয় করিয়াছেন, তাঁহার হরিসেবা প্রবৃত্তি আদর্শ। মায়া বহুবিধ ক্রিয়ার দ্বারাও তাঁহার চিত্তের ক্ষোভ উৎপাদন করিতে পারে না।

মদ—'মদ' অর্থে প্রমত্ততা বা আসক্তি ষড়রিপুর অন্যতম। ইহা তমোগুণ সম্ভূত। জীব বিবর্ত্ত বুদ্ধিতে প্রাকৃত বস্তুতে আমিত্ব বুদ্ধি করিয়া তাহাতে প্রমত্ত হইলে উহা 'মদ' নামে অভিহিত হয়। বিষয়আসক্তিবৃদ্ধির দ্রব্য বিশেষকেও 'মদ' কহে। অবৈষ্ণবাভিমানিগণ ইহা দ্বারা মায়ার উপাসনা করিয়া গাঢ়ভাবে বিষয়ে প্রমত্ত হ'ন। অদ্বয়জ্ঞানে ত্রিগুণ সাম্যাবস্থা লাভ করিয়াছে বলিয়া "বস্তু" ও "অবস্তু" ভেদে প্রযুক্ত 'মদ' "জ্ঞানান্মুক্তিঃ জ্ঞানবন্ধশ্চ" এই তত্ত্বসূত্র ন্যায়ে বন্ধন ও মুক্তির কারণ হইয়া থাকে। বস্তু অর্থাৎ ভগবান্ নিত্যাস্তিত্বময়; অবস্তু অর্থাৎ খণ্ড কালান্তর্গত প্রতীতি সর্ব্বদা পরিবর্ত্তনশীল। মানবগণ ধন, জন, রূপ, বল, (শারীরিক, মানসিক ও আর্থিক) যৌবন ইত্যাদি মায়িক বৈভবজাত পদার্থে অহং ও মমত্ব বুদ্ধি করিয়া সত্য বস্তু হইতে দূরে অবস্থান করেন। তাই গুণময় জগতে তমঃ রজঃ গুণাপেক্ষা সত্ত্বগুণের আদর এবং ব্রাহ্মণবর্ণ সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, তিনি ব্রহ্মার মুখ হইতে জাত বলিয়া সর্ব্বদা তমঃ ও রজঃগুণ তিরোহিত বিশুদ্ধ সত্ত্বের উপাসক। আর সত্ত্বই জীবের স্বরূপ উদ্বোধক। অজ্ঞানে প্রমত্ত হইয়া ব্রাহ্মণ বিচার পরিহার করিয়া গুণময় জগতেই ত্রিগুণের সাম্যভাব কল্পনা করিতে গেলে যে অনর্থের উৎপত্তি হয় তাহারই ফল স্বরূপে বৈষ্ণবের নামে এত দৌরাত্ম্য। যদি সত্য সত্য ব্রাহ্মণতার আদর থাকিত—গুণানুসারে বর্ণ বিধান শ্লথ না হইত, তাহা হইলে ভারতের এত দুর্দ্দশা হইত বলিয়া মনে হয় না। জাতিমদে প্রমত্ত হইয়া মূর্খ অজিতেন্দ্রিয় ব্যক্তিসকল নিজ অস্থি চর্ম্মাদিকে ব্রাহ্মণ বলিয়া যে পরিচয় দেন, উহা সত্য সত্য ব্রাহ্মণতা নহে। উহারা ব্রাহ্মণ ব্রুব। আর কতিপয় প্রাকৃতসহজিয়া কেবল অনুরাগ পথের পথিক বলিয়া বৈষ্ণবী দীক্ষায় সাবিত্র সংস্কার ও আশ্রমান্তরে ত্রিদণ্ডাদি গ্রহণ ক্রমপ্রথায় ছিদ্রান্বেষণ করেন। ক্রম পরিত্যাগে অনেক স্থলে আত্মার সাহজিক প্রেম উদ্দীপনের বিঘ্নকারক হয় না জানা হেতু তাহাদিগকে 'প্রাকৃত সহজিয়া' বলে। তাহারা রাগ ও বিধির অপূর্ব্ব সমাবেশ জানে না তাই আপনাদিগকে জড়প্রমত্ত রসিকভক্ত মনে করিয়া শ্রীগৌরসেবা ছাড়িয়া দেয় ও নবদ্বীপ বৃন্দাবনে ভেদ বুদ্ধি করে। কখনও বা প্রাকৃতরসমদে মত্ত হইয়া শ্রীগৌরকে নাগরভাবে উপাসনা করিতে গিয়া মাধুর্য্য সমূলে বিনষ্ট করে।

অবৈষ্ণবাভিমানী জগতে ন্যূনাধিক সকলেই 'মদ' দ্বারা অভিভূত হইয়া সংসারে ভ্রাম্যমান, আর ভগবানের ব্যতিরেক কৃপা সংসারের অখিল ক্লেশ রাশি তাহাদিগকে সত্য বস্তু ধারণা করাইতে বদ্ধপরিকর। কিন্তু দৈবী মায়ার কি প্রভাব, ভগবানে আনুগত্যাভাবে পুনঃ পুনঃ দণ্ড পাইয়াও জীব তাহা ভুলিয়া গিয়া পুনরায় সংসারগর্ত্তে পতিত হইতেছে। আবার আসক্তিকেই সর্ব্ব দুঃখের আকর জানিয়া কতিপয় জ্ঞানের প্রয়াস। সেবাবুদ্ধি রহিত হওয়ায় তাঁহাদের জ্ঞান পরস্পর বিবাদমান আর সেই বিবাদের অবসান করিতে গিয়া সমস্ত মিথ্যা বলিয়া দূরে নিক্ষেপ করে। এদের ব্যবস্থা ফোঁড়ার চিকিৎসা গলায় ছুরি, তাহা হইলে সমস্তই নির্ব্বাণ।

ভগবান্ নির্ম্মল সেবাবুদ্ধি প্রণোদিত জীবহৃদয়ে যে তত্ত্ব স্ফূর্ত্তি করান উহা ঐরূপ আত্মবিনাশের পরামর্শ নহে। বৃত্তি ও বিষয়ের ভিতর যে ব্যবধান তাহাই নিরোধ করিবার উপদেশ করেন। আসক্তিকে ছেদন করিতে হইবে না, আসক্তির বিষয় 'কে' তাহাই অনুসন্ধান করিতে হইবে। বিষয় অভাবে বৃত্তি প্রতিহত হইয়া ফিরিয়া আসা স্বাভাবিক ধর্ম্ম। বস্তুর নাম, রূপ, গুণ, লীলা ভক্ত্যালোকে নিরতই ভক্তের নিকট প্রত্যক্ষ হইতেছে। উহা জ্ঞানীর বৃথা অনুমানের অপেক্ষা করে না। সাধনপ্রভাবেই সত্য সত্য সম্বন্ধজ্ঞান আবির্ভূত হয় তাহাই অভিধেয় লক্ষণাত্মক ভক্তি। সেই ভক্তিই জীবের নিরতিশয় পরমপ্রয়োজনীয় বস্তু। জ্ঞানিগণ 'মদ' পরিত্যাগ করিতে গিয়া জ্ঞানমদে প্রমত্ত, তজ্জন্য তাঁহারা সত্য বস্তু ধারণা করিতে অসমর্থ। শ্রীল ঠাকুর মহাশয় গাহিয়াছেন—"মদ, কৃষ্ণ-গুণগানে, নিযুক্ত করিব যথাতথা। আনন্দ করি হৃদয়, রিপু করি পরাজয়, অনায়াসে গোবিন্দ ভজিব।" জীব মায়ার ত্রিগুণে বিক্ষুব্ধ হইয়া কৃষ্ণের অপ্রাকৃত গুণগান হইতে বিরত হয়, তাই আসক্তি তাহার বন্ধনের হেতু হইয়াছে। একমাত্র কৃষ্ণকীর্ত্তনের দ্বারাই তাহা নিরস্ত হয়। যোগ জ্ঞান পথাবলম্বনে আনন্দের ধ্বংস দ্বারা রিপু সকলকে পরাভূত করিবার যে পন্থা, উহা ক্লেশজনক। ভক্ত তাদৃশ ক্লেশজনক পন্থার পথিক নহেন, তাঁহারা আনন্দের সমৃদ্ধির দ্বারা রিপু সকলকে নিযুক্ত বা পরাজয় করিয়া অনায়াসে নিখিলকাল শ্রীগোবিন্দের ভজন করেন। ইহাই আত্মার সাহজিক ধর্ম্ম।

**মৎসরতা**—ছয় রিপুর মধ্যে মাৎসর্য্য বা মাৎসরতাই সর্ব্বপ্রধান। কাহারও মতে অন্য রিপুগুলি মৎসরতার সহচর এবং কেহ কেহ বলেন যে অপর রিপুগুলি মৎসরতার অন্তর্ভুক্ত অর্থাৎ কায়ব্যূহ মাত্র। ভগবান্‌ই একমাত্র বাস্তববস্তু এবং নির্ম্মৎসরগণই তাঁহাকে অবগত হইয়া থাকেন। নির্ম্মৎসরগণ কর্ত্তৃকই অনর্থের নাশ সম্ভব, অনর্থ নষ্ট না হইলে ভগবদনুভূতির যোগ্যতা হয় না। মৎসরতার অপগমে অন্য রিপুবর্গের নাশ হয় বলিয়া অন্য রিপুগুলি মৎসর-তার সহচর। রিপু অর্থে শত্রু। শত্রুর ধর্ম্ম অনিষ্ট সাধন করা। মাৎসর্য্যকে ভীষণ কালকূট সদৃশ বিবেচনা করাই সমীচীন। হিংসা বা পরশ্রীকাতরতা বা পরসুখ অসহনশীলতা নামক যে বীভৎস বৃত্তি অজ্ঞানাচ্ছন্ন মানব হৃদয়ে তাণ্ডব নৃত্য করে, তাহা মৎসরতারই প্রকার ভেদমাত্র। বহির্ম্মুখ বদ্ধজীবে আত্মেন্দ্রিয়তর্পণপর রিপুপঞ্চক প্রবল হইয়া একত্রিত হইলে মাৎসর্য্যরূপে পরিণত হয়।

যাহারা ভোগ-মোক্ষ-নিরাকাঙ্ক্ষী তাহারা স্বার্থপরতার পরিবর্ত্তে পরার্থপর হইতে বাধ্য হন। 'পর'-শব্দ শ্রেষ্ঠ-তার বাচক এবং শ্রীভগবান্‌ই অসমোর্দ্ধ তত্ত্ব অর্থাৎ শ্রেষ্ঠপদার্থ। অতএব পরার্থপর ভক্ত ভগবৎ-সুখান্বেষী। ভগবৎ-সুখতাৎপর্য্যবিহীন স্বার্থপর মানব স্বসুখবিধানার্থে হিংসাকে আশ্রয় করে। হিংসাবৃত্তির প্রকট হইলে তৎসহচর অন্য রিপুপঞ্চক একে একে মৎসরতাপূর্ণ হৃদয়ে আবির্ভূত হয় ও তাহাদের তাণ্ডব নৃত্যফলে সেই মূঢ় মানব ক্রমশঃ প্রতিদ্বন্দ্বিতার ক্ষেত্রে বিচরণ করিতে করিতে নরকাভিমুখে গমন করিতে থাকে। ভোগ বা মোক্ষপর মানবগণ হিংসাক্ষেত্রে অধিষ্ঠিত হইয়া যে ভীষণ হিংসাজাল বিস্তার করিতেছে, অজ্ঞানান্ধতা বশত স্বীয়বলে তাহা ছিন্ন করিতে সম্পূর্ণ অসমর্থ। সুকৃতিবলে যাঁহারা সদ্গুরুর শ্রীচরণে প্রপন্ন হইয়াছেন, জ্ঞান চক্ষু উন্মীলিত হওয়ায় কেবলমাত্র তাহারাই হিংসার ভীষণ আকার সন্দর্শন করিতে ও তন্নির্ম্মিত জাল ছেদন করিতে সমর্থ হন।

জাগতিক ভালবাসার মূলদেশে মৎসরতার সহচররূপ স্বার্থপরতা প্রচ্ছন্নভাবে অবস্থান করে; তাহার প্রেরণায় নিজ ছিদ্রটীকে কেহ সহসা অন্যের নিকট স্বার্থ হানির ভয়ে ব্যক্ত করিতে চাহে না; মৎসরগণ ইহা বুঝিয়াও বোঝে না। সাধুবেশধারী রাবণের ন্যায় হিংসাবৃত্তি স্বীয় বীভৎসরূপ আচ্ছাদন করত মোহন-মূর্ত্তিতে বদ্ধজীবকে মুগ্ধ করিয়া সর্ব্বনাশ করে। মৎসরগণকর্ত্তৃক যাবতীয় গর্হিত কার্য্য সম্পন্ন হইতে দেখা যায়। পরদ্রব্যাপহরণ, পরস্ত্রী-হরণ, মিথ্যাভাষণ, জীবহত্যা, সাধু-নিন্দা, ভগবৎবিদ্বেষ, গৃহব্রত-পালন, অসৎ-শাস্ত্রপ্রণয়ন, কপটভক্তিপ্রচার ইত্যাদি জঘন্য কার্য্য করিতে মৎসরগণ আদৌ পশ্চাৎপদ নহে, বরং তত্তৎকার্য্যসাধনের জন্য তাহারা সতত লালায়িত থাকে ও

তাহা নির্বিঘ্নে সম্পন্ন হইলে আপনাদিগকে কৃতার্থ মনে করে। যদি মৎসরতা কর্তৃক কেহ আক্রান্ত না হইতেন, তাহা হইলে কুশিক্ষা আদৌ জগতে স্থান পাইত না এবং পৃথিবী পরিপূর্ণ সুখের আলয়রূপে দৃষ্ট হইত—জগৎ বৈকুণ্ঠাকারে ভাসমান থাকিত। স্বার্থপরতার অভাবে সকলেই কায়মনোবাক্যে ভগবৎসেবাপর হইতেন এবং অপরাপর জীবে প্রগাঢ় সেবাপ্রবৃত্তি দর্শনে প্রত্যেকেই আপনাকে সর্ব্বোত্তম মনে করিতেন না ও কবে অন্যের ন্যায় স্বারসিকী সেবাপ্রবৃত্তি জন্মিবে এতদর্থে শ্রীভগবানের নিকট প্রার্থনা করিবার জন্য ব্যস্ত হইতেন। দৈন্য-রত্নে-জীব-হৃদয় সুশোভিত থাকিত। মৎসরতাদোষদুষ্ট ব্যক্তি অহঙ্কারে স্ফীত হইয়া ধরাকে সরাতুল্য জ্ঞান করে, নিজের ক্ষুদ্র যোগ্যতা অপরের হিংসাকার্য্যে নিযুক্ত করে; কিন্তু নির্ম্মৎসর সাধুগণ ঠিক তাহার বিপরীত স্বভাবসম্পন্ন হওয়ায় নিজকে 'তৃণাদপি সুনীচ' মনে করেন, নিজ যোগ্যতা সর্ব্বতোভাবে ভক্ত ও ভগবানের সেবায় নিযুক্ত করেন ও 'সর্ব্বোত্তম আপনাকে হীন করি মানে'। তাহাতে স্বসুখতৎপরতা না থাকায় উঁহাকে মৎসরতার অভিব্যক্তি বলা যায় না। কারণ তাহাতে ভগবৎ-সুখান্বেষণ প্রবৃত্তিই পূর্ণভাবে বর্ত্তমান; তাহাতে মৎসরতার পূতিগন্ধ আদৌ থাকিতে পারে না। শাস্ত্রে উক্ত আছে—"অকামো বিষ্ণুকামো বা" অর্থাৎ ভগবৎসেবারতি কামগন্ধশূন্য। ভগবৎসেবার জন্য জীবের শুদ্ধ স্বরূপে যে অহৈতুকী প্রবৃত্তি স্বতঃ সিদ্ধরূপে সদা বর্ত্তমান আছে তাহা মৎসরতাদুষ্ট কামনার সহ কখনই সমপর্য্যায়ভুক্ত হইতে পারে না।

মৎসরতাকে খর্ব্ব করিতে যে সকল সামাজিক কিম্বা নৈতিক নিয়ম বা ধর্ম্মার্থকামমোক্ষপ্রাপক সকাম উপাসনার বিধি মৎসরগণ কর্তৃক রচিত হইয়াছে তদ্দ্বারা উহার উপাশম না হইয়া বরং বৃদ্ধিই সাধিত হয়। শ্রীমদ্ভাগবত তাহার সুষ্ঠু উপায় বর্ণন করিয়াছেন।—নামান্যনন্তস্য হতত্রপঃপঠন্, গুহ্যানি ভদ্রানি কৃতানি চ স্মরন্। গাং পর্য্যটংস্তুষ্টমনাঃ গতস্পৃহঃ কালং প্রতীক্ষন্নমদো বিমৎসরঃ॥" অর্থাৎ শ্রীনারদ বলিতেছেন যে, আমি লজ্জা পরিত্যাগ করিয়া শ্রীঅনন্তদেবের নাম সমূহ উচ্চারণ এবং রহস্যময় শুভ ভগবল্লীলা চেষ্টা সমূহ স্মরণ করিতে করিতে পৃথিবী পর্য্যটন করিতে লাগিলাম এবং সন্তুষ্টচিত্তে সকল প্রকার বাঞ্ছা ত্যাগ করিয়া নিরহঙ্কার ও নির্ম্মৎসর হইলাম।" অতএব অন্যাভিলাষ-শূন্য হইয়া ভগবন্নামোচ্চারণ ও তাঁহার গুণকীর্ত্তন দ্বারাই মৎসরতা পরিত্যাগ সম্ভব॥ শ্রীগীতায়—'মম মায়া দুরত্যয়া, মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে" অর্থাৎ ভগবানের মায়া-শক্তি অতীব প্রবল। স্বল্পশক্তিশালী চিৎকণ-জীব নিজ চেষ্টায় মায়ার বশ্যতা পরিত্যাগ করিতে নিতান্ত অক্ষম। মায়াধীশ ভগবানের আনুগত্য ব্যতীত মায়ার ভবদোষ হইতে উদ্ধার পাইবার উপায় নাই।

শ্রীমদ্ভাগবতে ১।১।২ শ্লোকে—"ধর্ম্মঃ প্রোজ্ঝিতকৈতবোঽত্র পরমোনির্ম্মৎসরাণাং সতাং" মাৎসর্য্যহীন সর্ব্বভূতে দয়াশীল সাধুগণের সর্ব্বশ্রেষ্ঠ ধর্ম্ম—শুদ্ধ ভক্তিযোগ নিরূপিত হইয়াছে। ইহার অনুশীলন ফলে ত্রিতাপ ও তাহার মূল-কারণস্বরূপ অবিদ্যার খণ্ডনকারী পরমানন্দ-অনুভবকারক অবিনাশী অদ্বয়জ্ঞানতত্ত্বের অনুভব হয় এবং অচিরে অদ্বয়-জ্ঞানতত্ত্ব শ্রীব্রজেন্দ্রনন্দন অনুশীলনকারীর হৃদয়ে অবরুদ্ধ হ'ন। ভগবত্তত্ত্ব হৃদয়ে অবরুদ্ধ হইবা মাত্রই তাহার সমস্ত পাপ ভস্মীভূত হইয়া যায়। যাবৎ না কাহারও হৃদয়ে শ্রীভগবান্ অবরুদ্ধ হন, তৎকাল পর্য্যন্ত স্ত্রী-পুত্রাদি সাধকের হৃদয়ে অবশ্যম্ভাবীরূপে বর্ত্তমান থাকে। সেই ব্যক্তি কখনই নির্ম্মৎসর হইতে পারে না।

শ্রীল ঠাকুর মহাশয় অন্য পাঁচটী রিপুকে ভগবৎসেবায় নিযুক্ত করিতে উপদেশ দিয়াছেন, কিন্তু মাৎসর্য্যকে ভগবৎ-সেবায় নিযুক্ত বা তাহার শোধনার্থে কোন ব্যবস্থাই দিলেন না। কারণ অন্যান্য কামক্রোধাদিরিপুগণ মাৎসর্য্য সংযুক্ত হওয়াতেই তাহাদের রিপুত্ব। মাৎসর্য্যবিহীন হইলে তাহারা আর রিপু না হইয়া পরম বন্ধু হয় এবং ভক্ত্যঙ্গরূপে পরিণত হয়। কাম মাৎসর্য্যযুক্ত হইলে ঘৃণিত 'কাম', আর মাৎসর্য্যবিহীন হইলে শ্রীভগবৎসেবায় নিযুক্ত হইবার ও ভগবৎসেবা করিবার উপযুক্ত হয়, তখন কাম কামদেবের সেবায় লাগিয়া পরমোপাদেয় ভক্ত্যঙ্গরূপে শোভমান হয়। ক্রোধ ও তদ্রূপ মাৎসর্য্যহীন হইলে ভক্ত্যঙ্গরূপে পরিণত হয়। লোভও কৃষ্ণভক্তিরসভাবিত মতি-ক্রয়ের মূল্যরূপে

পরিণত হয়—যাহা কোটিজন্মার্জ্জিত সুকৃতি অপেক্ষাও সুদুর্লভ ও মূল্যবান হয়। এইপ্রকার সকল রিপুই ভগবৎসেবায় নিযুক্ত হইলে তাহাদের মাৎসর্য্য-সঙ্গবিহীনই শুদ্ধাবস্থায় পরমোপাদেয়ত্ব সাধিত হয়। শ্রীহরিগুরুবৈষ্ণবচরণে শুদ্ধ নিষ্কপট পূর্ণশরণাগতিই এই মাৎসর্য্য হইতে পরিশুদ্ধির উপায়। শ্রীহরিগুরুবৈষ্ণবগণ কৃপা করিয়া শরণাগতকে মাৎসর্য্য রাক্ষসীর কবল হইতে উদ্ধার করিয়া কামক্রোধাদিকে শুদ্ধ করিয়া শ্রীহরিগুরুবৈষ্ণবগণের শুদ্ধ সেবাময়ী চিত্তবৃত্তির অধীন ও কিঙ্কর করিলে তখন ঐ কামক্রোধাদি নিত্যসিদ্ধ পার্ষদও সেবকগণের সেবায় নিযুক্ত হইলে, তাঁহাদের কৃপায় তাদাত্ম্য-বৃত্তিময় হইলে তখন কামক্রোধাদি পরমোপাদেয় হইয়া ভক্তগণের ভগবৎসেবায় সহায়ক হয়। তাই শ্রীল ঠাকুর মহাশয় গাহিয়াছেন—"কামক্রোধ সাধকেরে কে বা কি করিতে পারে, যদি হয় সাধুজনের সঙ্গ।" অতএব সমস্ত রিপু-গণকে জয় করিয়া কৃষ্ণসেবায় নিযুক্ত করিতে একমাত্র সাধুগুরুর কৃপাই সম্বল। অন্য কোনও উপায়ে সম্ভবপর নহে। শ্রীমদ্ভাগবতে (৭।১৫।২২-২৫) "অসঙ্কল্পাজ্জয়েৎ কামং, ক্রোধং কামবিবর্জনাৎ। অর্থানর্থেক্ষয়া লোভং, ভয়ং তত্ত্বাবমর্শ-নাৎ॥ আন্বীক্ষিক্যা শোকমোহৌ, দম্ভং মহদুপাসয়া। যোগান্তরায়ান্ মৌনেন হিংসাং কামাদ্যনীহয়া॥ কৃপয়া ভূতজং দুঃখং দৈবং জহ্যাৎ সমাধিনা। আত্মজং যোগবীর্য্যেণ নিদ্রাং সত্ত্বনিষেবয়া॥ রজস্তমশ্চ সত্ত্বেন সত্ত্বঞ্চোপশ-মেন চ। এতৎ সর্ব্বং গুরৌ ভক্ত্যা পুরুষো হ্যঞ্জসা জয়েৎ॥" অর্থাৎ "অসঙ্কল্পদ্বারা কামের জয় করিবে। এইরূপ কামপরিত্যাগ দ্বারা ক্রোধ, অর্থানর্থবিচারদ্বারা লোভ, তত্ত্ববিচারদ্বারা ভয়, আত্মানাত্মবিবেকজ্ঞান দ্বারা শোকমোহ, মহাপুরুষসেবা দ্বারা দম্ভ, মৌন দ্বারা যোগের অন্তরায়সমূহ, "কামাদিচেষ্টারাহিত্যদ্বারা হিংসা, কৃপাদ্বারা ভূতজন্য দুঃখ, সমাধিদ্বারা দৈবদুঃখ, যোগবলদ্বারা আধ্যাত্মিক দুঃখ, সত্ত্বগুণের সেবাদ্বারা নিদ্রা, সত্ত্বগুণদ্বারা রজোগুণ ও তমোগুণ এবং উপশম দ্বারা সত্ত্বগুণকে জয় করিবে। পরন্তু পুরুষ একমাত্র গুরুভক্তিদ্বারা পূর্ব্বোক্ত সমস্তকেই সত্বর জয় করিতে সমর্থ হন।" অতএব সর্ব্বপ্রকার অনর্থ নিবৃত্তি বিষয়ে শ্রীমদ্ভাগবত শ্রীগুরুসেবাকেই সর্ব্বশ্রেষ্ঠ ও সত্বর এবং সহজপন্থা ইহা সুনিশ্চিতরূপে নির্দ্ধারণ করিয়াছেন।

এক্ষণে সংক্ষেপে গৌড়ীয় ভজন প্রণালী কি, তাহা বলিতেছি।—শ্রীগৌরানুগত ভজন বলিয়া অনেক প্রকারের প্রণালী শ্রীশ্রীগৌরসুন্দরের চরণাশ্রয়াভিলাষী ব্যক্তিগণকে কিংকর্ত্তব্যবিমূঢ় করিয়া ফেলে। বদ্ধজীব ভোগময়ী প্রবৃত্তি লইয়া এ জগতে আবির্ভূত। ইহাই তাহার বদ্ধতা। বদ্ধজীব বিশেষ সতর্ক ও আশ্রয়বলে বলীয়ান না হইলে এই স্বাভাবিক ভোগপ্রবৃত্তি পরিত্যাগ করিয়া আত্মার নিত্যস্বরূপ সেবাধর্ম্মে প্রতিষ্ঠিত হইতে পারে না।

যাহারা মহাজন পথ উল্লঙ্ঘন করিয়া নূতন প্রণালী উদ্ভাবন করেন বা তদুদ্ভাবনকারীর আনুগত্য স্বীকার করিয়াছেন, তাহারা শুদ্ধ গৌড়ীয় ভজন প্রণালী সম্বন্ধে অনভিজ্ঞ। তাহাদের সঙ্গক্রমে ভজনে অবনতি অবশ্যম্ভাবী। যাহারা শুদ্ধ-গৌড়ীয়-ভজন-প্রণালী অসম্পূর্ণতা-জ্ঞানে বা স্বীয় প্রতিষ্ঠা লাভের আশায় উহাতে অভিনব ব্যাপার সংযুক্ত করিতে সচেষ্ট, তাঁহারাও গুরুলঙ্ঘনকারী শুদ্ধ আম্নায় পারম্পর্য্যের উল্লঙ্ঘনকারী। সুতরাং তাহারা শুদ্ধ-গৌড়ীয়-ভজন-প্রণালীর অবমাননাকারী, তাহারা কখনও নির্ম্মল ব্রজরসের অনুসন্ধান পায় না, জড়রসকে ব্রজরস বলিয়া বরণ করিয়া পতিত হয় ও তদনুগত জনকেও পাতিত করে। যাহারা বস্ত্রালঙ্কারাদি দ্বারা পুরুষবেশ গোপন করিয়া স্ত্রীবেশকেই ভজন বলিয়া স্বীকার করেন, তাহারাও গুর্ব্বাবজ্ঞাপরাধে অপরাধী। অপরাধীর সঙ্গ প্রভাবে ভক্তি নামক অপরাধ অর্জ্জন করিয়া বালিশগণের সর্ব্বনাশ হয়।

যাঁহারা বংশ গৌরবের মোহে অন্তর্দৃষ্টিহীন হইয়া বংশ বিশেষেই মহাজনত্ব আবদ্ধ জ্ঞান করিয়া "যেই কৃষ্ণতত্ত্ব-বেত্তা সেই গুরু হয়" শ্রীমন্মহাপ্রভুর এই উপদেশ উল্লঙ্ঘন করিয়া অতাত্ত্বিক গুরুবংশ স্থাপন করিয়া আসিতেছেন, তাহাদের অপরাধের সীমা নাই।

শ্রীগৌড়ীয় ভজনপ্রণালী জিজ্ঞাসু সুধী শ্রীচৈতন্যচরিতামৃত, শ্রীমদ্ভাগবত, শ্রীচৈতন্যভাগবত, শ্রীভক্তিরসামৃত-সিন্ধু প্রমুখ প্রামাণিক গ্রন্থসমূহ অনুবর্ত্তন এবং শ্রীরূপ, শ্রীসনাতন, শ্রীজীব, শ্রীরঘুনাথ, শ্রীল কবিরাজ, শ্রীল নরোত্তম,

শ্রীশ্যামানন্দ, শ্রীশ্রীনিবাস আচার্য্য, শ্রীবিশ্বনাথ প্রভৃতি গৌড়ীয় আচার্য্য শিরোমণিবর্গের আদর্শ অনুসরণ অক্ষুন্নভাবে করিয়া আসিতেছেন এমন গুরুপ্রণালী স্বীকার পূর্ব্বক শ্রীগুরুচরণে ঐকান্তিকভাবে আশ্রয় লইয়া নিরন্তর শ্রীনামভজনে প্রবৃত্ত হইবেন। তাঁহার ভক্ত্যঙ্গগুলি শ্রীরূপপাদবর্ণিত চতুঃষষ্টি ভক্ত্যাঙ্গের অন্তর্গত ও শ্রীনাম-কীর্ত্তন-সহযোগে অনুষ্ঠিত হইবে। তদরিক্ত কোন অভিনব ব্যাপার তাহার মধ্যে আদর পাইবে না। এমন কি নিজের অধিকার উন্নতির জন্য ক্রম স্বীকার করিয়া প্রথমে অর্চ্চনের সহিত কেবল শ্রীনামের শ্রবণ-কীর্ত্তনাদি করিতে হইবে। তাহাতে অন্তঃকরণ শুদ্ধিমূলে অনর্থনিবৃত্তি বা জীবন্মুক্তি ঘটিলে ক্রমে রূপ, গুণ, লীলা প্রভৃতির স্ফূর্ত্তি আপনা হইতেই ঘটিবে। অনর্থযুক্ত অবস্থায় কৃত্রিমভাবে উহাদের শ্রবণ-কীর্ত্তন করিতে গেলে অনর্থ কেবল বর্দ্ধিত হইতে থাকিবে, জড় ভোগ-পিপাসা নিবৃত্তির পরিবর্ত্তে উহা হৃদয়ে আরও বদ্ধমূল হইয়া যাইবে। তবে যে—'শ্রবণ কীর্ত্তন করিতে করিতে হৃদ্রোগ কাম বিদূরিত হইবার ব্যবস্থা আছে', তাহা জাতনিষ্ঠ ব্যক্তির পক্ষে। যে অবস্থায় শ্রদ্ধা ঘনীভূত হইয়া নিষ্ঠা, রুচি, আসক্তিতে পরিণত হইয়াছে, সাধন পর্য্যায়ের এই অবস্থায় ইহাতে সুফল ফলে। এখানে শ্রদ্ধা বলিতে লৌকিক প্রারম্ভিক শ্রদ্ধা মনে করিয়া ভ্রান্ত হইতে হইবে না। যাঁহারা 'শ্রদ্ধার' এই অর্থে সন্দিহান হইবেন, তাঁহারা শ্রীমদ্ভাগবত ৩।২৫।২৫ 'সতাং প্রসঙ্গাৎ' শ্লোকের টীকাগুলি আলোচনা করিলে আর শ্রীজীব গোস্বামীর চরণে অপরাধী হইতে হইবে না। এবং ( ভাঃ ৭।৫।২৩-২৪ ) 'শ্রবণং কীর্ত্তনং' শ্লোকের ক্রমসন্দর্ভ দ্রষ্টব্য। ১।

আবার 'গুরুকৃষ্ণ অভেদ' এই গন্ধ বলে গুরুঅভিমানী ভোগানন্দে মাতিয়া কৃষ্ণ সাজিয়া ভোগরত হইয়া শ্রীমন্মহাপ্রভুর সহিত বিরোধ বাধাইয়া তাঁহার অনুগত পরিচয়ের মূর্খলোক সংগ্রহপূর্ব্বক দেশকে উৎসন্ন করিতে বসিয়াছে। তাহারা শ্রীচৈতন্যচরিতামৃতের 'যদ্যপি আমার গুরু চৈতন্যের দাস' এই অচিন্ত্যভেদাভেদতত্ত্ব অবজ্ঞা করিয়া শ্রীশ্রীচৈতন্যচন্দ্রচরণে বিপুল অপরাধ করিতেছে। তাহারা শ্রীল রঘুনাথদাসগোস্বামিপাদের "গুরুবরং মুকুন্দপ্রেষ্ঠত্বে স্মর পরমজস্রং ননু মনঃ" এই উপদেশ উল্লঙ্ঘন করিয়া গৌড়ীয়গণের, অধিক কি, মানবগণের মহাশত্রু।

প্রকৃতসহজিয়া প্রভৃতি কতকগুলি অপসম্প্রদায় অনর্থযুক্ত অবস্থায় মধুররসের ভজন অভ্যাস করিতে গিয়া পারকীয় রসাস্বাদকেই ভজনের অঙ্গ বলিয়া লইয়া নিজেদের মত পোষণ জন্য কতকগুলি অনুকুল বাক্য, পয়ার ও অনুষ্টুভ-ছন্দে রচনা করিয়া মহাজন দিগের স্কন্ধে চাপাইয়া বৃথা শ্রীরামানন্দ, শ্রীস্বরূপ, শ্রীরূপ, শ্রীসনাতন ও শ্রীরঘুনাথ এই পঞ্চরসিকের অনুগত পরিচয়ে পরিচিত হইবার দুর্ব্বাসনা পোষণপূর্ব্বক গোস্বামিবর্গের শ্রীচরণে ও শ্রীমন্মহাপ্রভুর পাদপদ্মে অপরাধ সঞ্চয় করিতে করিতে ব্যাভিচারের পঙ্কিলস্রোতে নিমগ্ন হওয়াই বড় আনন্দের বিষয় মনে করিতেছে। কতকগুলি দায়িত্বজ্ঞানহীন অপরাধী ব্যক্তি তথাকথিত শিক্ষিত বা অশিক্ষিত লোক আচার্য্য-সন্তান পরিচয়ে পরিচিত হইয়া শিষ্যদ্বারে কনক-কামিনী-প্রতিষ্ঠার্জ্জনকেই জীবনের সার জানিয়া ভক্তভাবে গৌর গৌর করিয়া শিষ্যের অর্থে পুষ্ট হইতেছে। এই ধারা শ্রীমন্মহাপ্রভুর, শ্রীনিত্যানন্দ প্রভুর, শ্রীল অদ্বৈতাচার্য্য প্রভুর ও শ্রীল গদাধর পণ্ডিত প্রভৃতি গোস্বামিবর্গের অনুমোদিত নহে। বলপূর্ব্বক নিজদিগকে গোস্বামী নামে ডাকাইয়া জিতেন্দ্রিয় না হইয়া অসংযমের আদর্শকেই জগতে বরণীয়রূপে দাঁড় করাইবার প্রযত্ন করিতেছেন। ইহাদের অনুগত কখনও গৌড়ীয় ভজন প্রণালী প্রাপ্ত হইতে পারে না।

গৌড়ীয় ভজন প্রণালী একমাত্র নিষ্কিঞ্চন মহাপুরুষগণেরই সুরক্ষিত ধন। ভোগী সম্প্রদায় ইহার কোন সন্ধান পান নাই, পাইতে পারেন না। কেহ কেহ বা ভোগবাসনা পরিতৃপ্তিজন্য নানা দেবদেবীর উপাসনা করিয়া ও শিষ্যবর্গকে করাইয়া ভজন পথ হইতে সকলে বিচ্যুত হইয়া পড়িয়াছেন।

আর এক শ্রেণীর লোক আলস্য ও মূর্খতাকে গৌড়ীয় ভজন বলিয়া ভ্রম করিয়া বসেন। সাধক অবস্থায় নির্জ্জনে বসিয়া মালা টানিয়া, কৃত্রিমভাবে লীলাস্মরণের চেষ্টা করিয়া ও কষ্টকল্পনাসহকারে দৈন্যের অভিনয় করিলে ভজন

হয় না। নির্জ্জনভজন, লীলাস্মরণ, দৈন্যভাব সিদ্ধের পক্ষেই সম্ভবপর, অসিদ্ধের পক্ষে এইগুলির কৃত্রিম আবাহন ও পুলক-কম্পাশ্রু প্রভৃতি বিকারের চেষ্টা কেবল অনর্থ বর্দ্ধন করে মাত্র। সাধকগণকে শ্রীরূপ প্রভুর নির্দ্দেশানুসারে নানাবিধ ভাবে শ্রীভগবৎসেবা কার্য্যে নিযুক্ত না থাকিলে মায়িক অভিনিবেশ কখনও তাহাদের চিত্ত ত্যাগ করিবে না। সম্বন্ধজ্ঞান পুষ্টির জন্য শ্রীগুরুপাদমূলে তন্নির্দ্দিষ্ট ভক্তিশাস্ত্রসমূহ অধ্যয়ন, শ্রবণ ও বিচার করিতে হইবে। "সিদ্ধান্ত বলিয়া চিত্তে না কর অলস। ইহা হইতে কৃষ্ণে লাগে সুদৃঢ় মানস॥ (চৈঃ চঃ)।

শ্রীল নরোত্তম ঠাকুর মহাশয়ও সিদ্ধান্তের পরিহার করিতে বলেন নাই, তজ্জন্য শ্রীজীবগোস্বামিপাদের আশ্রয় গ্রহণ করিতে উপদেশ করিয়াছেন; নচেৎ বৃথা তর্কানল আমাদের চিত্তকে দগ্ধ করিবে। সিদ্ধের কৃত্যগুলিতে বিশেষ অঙ্গচেষ্টা না থাকিতে পারে, কিন্তু সাধক অবস্থায় তাঁহার অনুকরণে আলস্যরূপে মায়া নানাভাবে বিজড়িত করিতে যত্ন করিবে। সেবাকার্য্যে আলস্য অর্থে ভজনাভাব। আর কৃত্রিমভাবে পিচ্ছিল হৃদয়ের পরিচয় দিলেও তাহাতে হৃদয় কঠিন হইয়া যায়। "তদশ্মসারং হৃদয়ং বতেদং" শ্লোকের টীকায় শ্রীল বিশ্বনাথ চক্রবর্ত্তী ঠাকুর এ বিষয়ে বিশেষ-ভাবে সতর্ক করিয়া দিয়াছেন। শ্রীভক্তিরসামৃতসিন্ধুতে শ্রীল রূপগোস্বামিপাদ স্পষ্টভাবে উপদেশ করিয়াছেন যে, ভাবের সঙ্কুরোদ্গম হইলেই নয়টী ভাবাঙ্কুর লক্ষণ পরিদৃষ্ট হয়, তন্মধ্যে কৃষ্ণেতর বিষয় মাত্রে বৈরাগ্য। যেখানে ভোগের তাণ্ডব নৃত্য আছে, সেখানে কৃষ্ণসেবা ব্যতীত অন্যকার্য্যে অন্ততঃ কিছুকালও ব্যয়িত হয়। সেখানে ভাবের অঙ্কুর হয় নাই জানিতে হইবে। দেখিতে গেলে উত্তমকল্পে সেটী আত্মপ্রতারণা। যেখানে প্রতারণা উদ্দেশ্য, সে কপটতা অভক্তোচিত ত' বটেই, পরন্তু অভদ্রোচিত। উহাতে ভজনের কোন কথাই নাই। সরল সাধক এ সকল বিষয়ে বিশেষ সতর্ক হইয়া আত্মরক্ষা করিয়া নিষ্কপটে শ্রীগুরুপাদপদ্মে শরণাগত হইয়া শুদ্ধ ভজন পথে অগ্রসর হইতে হইবে।

**গৃহি বৈষ্ণবাচার**—গৌড়ীয় বৈষ্ণবগণ গৃহি ও অগৃহি ভেদে দ্বিবিধ, তন্মধ্যে "গৃহী বৈষ্ণবাচার" বর্ণনা করিতেছি,—যাঁহারা বৈদিক বর্ণাশ্রমে পঞ্চসংস্কার দ্বারা দীক্ষিত থাকিয়া অনন্য কৃষ্ণোপাসক তাঁহারাই গৃহী বৈষ্ণব। বিষ্ণুমন্ত্রে অদীক্ষিত বর্ণাশ্রমস্থিত শৈব, শাক্ত, সৌর, গাণপত্যাদি ব্যতীত অবশিষ্ট অনন্যশরণ বর্ণাশ্রমী ও সঙ্কর অন্ত্যজাদি গৃহস্থভক্তের পিতৃদেবার্চ্চনাদি কার্য্য বেদশাস্ত্রে, সংসারে ও ধর্ম্মশাস্ত্রাগমস্মৃতিপুরাণাদিতে কোথাও আদিষ্ট নাই, অনন্যশরণদিগের পিতৃদেবার্চ্চন করায় সেবানামাপরাধ ঘটে। শ্রীল প্রভুপাদ গোপালভট্ট গোস্বামি প্রভুর "অনন্যশরণ" সম্বন্ধে 'অনন্য'-শব্দে কেবল শ্রীগোবিন্দ উপাসকগৃহস্থ ব্রাহ্মণ প্রভৃতিকে বুঝিতে হইবে। 'গৃহিদ্বিজাদি'-শব্দে গৃহস্থ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র, বর্ণসঙ্কর অন্ত্যজ কেবল ভগবন্মন্ত্রে দীক্ষিত সদ্গুরূপদিষ্ট ভক্তদিগকে বুঝিতে হইবে। বশিষ্ঠ-সংহিতায়ও—গৃহী বৈষ্ণব নিত্য, নৈমিত্তিক, কাম্য, দান, সঙ্কল্প, দৈব এবং পৈত্রকর্ম্ম করিবেন না। স্কন্দপুরাণে রেবা-খণ্ডে বর্ণিত আছে—বিষ্ণুমন্ত্রোপাদিষ্টো লোকমাত্র পিতৃদেবার্চ্চনাদি করিবেন না। পিতৃ শব্দে পিতৃমাতৃগণের শ্রাদ্ধ-তর্পণাদি। দেবার্চ্চন শব্দে গণেশাদি সর্ব্বদেবতাগণের পূজা। আদি শব্দে নিত্য, নৈমিত্তিক, কাম্যাদি অপর নামা-পরাধজনক সমস্ত কর্ম্ম তথা সঙ্কল্প অর্থাৎ তত্তৎকর্ম্মফলোদ্দেশকারকে অনুসন্ধান। কুশ ধারণ করিবেন না।

মন্বাদি ধর্ম্মশাস্ত্রোক্ত প্রমাণ বলে মনুষ্যমাত্রেই ছয়প্রকার ঋণের বশবর্ত্তী হয়। জন্মমাত্রেই মানব দেবতা, পিতৃ, বন্ধু, ঋষি, ভূত ও মনুষ্যগণের নিকট ঋণী হন ও তদধীনতা লাভ করেন। কিন্তু ভগবন্নামমন্ত্রে উপদিষ্ট অনন্যশরণ গৃহস্থাদি নরমাত্রেরই এই ছয় ঋণ হয় না। গৃহিবৈষ্ণবগণের হরিলোকগত পিতৃমাতৃগণের শ্রাদ্ধ কিরূপভাবে ও কোন দিনে করণীয়? এ বিষয়ে শ্রীল গোপালভট্টগোস্বামিপ্রভু শ্রীসৎক্রিয়াসার-দীপিকায় শ্রীভগবদ্বচন-প্রমাণ দেখাইয়াছেন। মহাগুরু পিতার জীবিতকালে তাঁহাকে ভক্তিসহকারে সেবনাদি ব্যতীত তাঁহার পঞ্চত্ব প্রাপ্তিতে 'মৃতদিবসে' বর্ণাশ্রমাদি সকল জীবের ভূরিভোজনাচরণ ব্যতীত, মদ্ভক্তের ব্রহ্মণাদি জীবমাত্রে বিশেষতঃ বৈষ্ণবে সহজ অন্নজলাদি নিবেদন ব্যতীত পিতৃগণকে মহাপ্রসাদ চরণোদক নিবেদন ব্যতীত যদি আমার বহির্ম্মুখ-

ভাববশতঃ কেহ তর্পণ-শ্রাদ্ধাদি ক্রিয়াপরস্থ সংঘাতকরত কর্ম্মীদিগের ন্যায় ক্রিয়াপর হন তাহা হইলে তিনি তত্তৎ-কর্ম্মফলে পিতৃলোকে গমন করেন।

সংস্প্রদায়ের আনুগত্যে দীক্ষিত বা ভগবানে আত্মসমর্পণকারী ব্যক্তি আর তত্তৎকুলোদ্ভূত চ্যুতগোত্রীয় কোন অনিত্য বস্তু থাকে না। যথা শ্রীচৈতন্যচরিতামৃতে—"দীক্ষাকালে ভক্তকরে আত্মসমর্পণ। সেইকালে কৃষ্ণ তারে করে আত্ম সম॥ সেই দেহ করে তাঁর চিদানন্দময়। অপ্রাকৃত-দেহে কৃষ্ণের চরণ ভজয়॥" দীক্ষা—দিব্যজ্ঞান বা সম্বন্ধজ্ঞান লাভ হইলে জীব নিজেকে কর্ম্মমার্গীয় গতাগতিশীল অনিত্য ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র বা অন্ত্যজ বলিয়া ভাবনা করেন না। কারণ তিনি জানেন যে, তিনি স্বরূপে নিত্য ভগবদ্দাস, তিনি পাঞ্চভৌতিক দেহ বা মনবুদ্ধি অহঙ্কারাত্মক সূক্ষ্মদেহ নহেন, তিনি অণুচৈতন্য জীব, বিভুচৈতন্যের নিত্যদাস্যই তাঁহার নিত্য-স্বভাব। সুতরাং তিনি দীক্ষাপ্রভাবে অচ্যুতগোত্রত্ব লাভ করিয়া তাঁহার নিত্যস্বরূপধর্ম্ম যাজন করিয়া থাকেন। তিনি পার্থিব শোক দুঃখে মুগ্ধ হন না। কাজেই দীক্ষিত ব্যক্তি মাত্রেরই অশৌচাদি থাকিতে পারে না। সাধারণ মানুষের শোক দুঃখে চিত্ত চিত্ত-বৈক্লব্য হেতুই শাস্ত্রে অর্চ্চনাদির দেশ কাল নিয়ম নির্দ্দেশ করিয়াছেন, নতুবা অর্চ্চনাদি ক্রিয়ার দেশকালাদির নিয়ম নাই, এ সম্বন্ধে শাস্ত্র বলিতেছেন যথা,—ব্রহ্মসূত্র—॥ ওঁ॥ যত্রৈকাগ্রতা তত্রাবিশেষাৎ॥ ওঁ॥ বরাহ-পুরাণে যথা—যে যে দেশে যে কালে ও যে অবস্থাতে মন প্রসন্ন হয়, সেই দেশাদিতে অর্চ্চনাদি করিবে। যেহেতু দেশাদিতে কোন নিয়ম উক্ত নাই। কেবল মনঃপ্রসাদনের নিমিত্তই দেশকালাদির বিবেচনা আবশ্যক। গৃহি-বৈষ্ণবগণের ভিতর যদিও বর্ণাশ্রমানুযায়ী অশৌচাদি পালন রক্ষিত হয় তাহা কর্ম্মিগণের বুদ্ধিভেদ জন্মাইবার জন্য বা লোকসংগ্রহার্থে বাহ্যাচরণ বুঝিতে হইবে, উহা পালন না করিলেও তাঁহাদের প্রত্যবায় নাই। শ্রীল গোপালভট্টপ্রভুকৃত সৎক্রিয়া সার দীপিকায়—

পূর্ব্বকৃত দৈবঘটনা-বশতঃ যে সকল মহাপাতক, পাতক, অতিপাতক, উপপাতক প্রভৃতি শোচ্যকর্ম্মের যে প্রায়শ্চিত্ত তাহা বৈষ্ণবের কর্ত্তব্য নহে। 'চ'-কার হইতে সেই সকল প্রায়শ্চিত্তফল তাঁহার লাভ হইয়াছে। তাহা কিরূপ, শ্রীগুরুগোবিন্দ হইতে তদভাবে গুরুপত্নীর নিকট হইতে, তদভাবে তাঁহার পুত্রের নিকট হইতে, তদভাবে গুরুর সতীর্থভ্রাতার নিকট, তদভাবে স্বজাতীয় অনন্যশরণ সাধুর নিকট হইতে পুনরায় পঞ্চসংস্কার-পূর্ব্বক-ভগবন্নাম-মন্ত্র-গ্রহণ করিবেন। পুনরায় সংস্কার দ্বারা অতিশয় শুদ্ধ হইয়া বৈষ্ণবের বিষ্ণুপূজা, তন্নামাদি শ্রবণ-কীর্ত্তন-স্মরণ-বন্দনাদিপূর্ব্বক মহোৎসব প্রভৃতি কর্ত্তব্য। পদ্মপুরাণে—'বৈষ্ণবের সঙ্কল্প নাই, দান নাই এবং কামনা নাই। তাঁহার প্রায়শ্চিত্ত নাই, যাগ নাই, পরন্তু সদ্ ব্রাহ্মণাদির (ভক্তের) পূজা করিবে। কৃষ্ণভক্ত সর্ব্বদা শুদ্ধ পবিত্র এবং কুশ-ধারণবর্জ্জিত। যে হেতু তিনি কামসঙ্কল্পরহিত এবং অন্তর্ব্বাহে হরিময়। গৃহিবৈষ্ণবগণের গর্ভাধানাদি দশ সংস্কার 'সৎক্রিয়াসার-দীপিকা' নামক বৈষ্ণবস্মৃতি মতে করনীয়।

উপসংহারে বক্তব্য এই যে "সৎক্রিয়াসার-দীপিকা" বৈষ্ণব স্মৃতি গ্রন্থের প্রারম্ভে শ্রীল গোপালভট্টগোস্বামি-প্রভু বলিয়াছেন—"দ্রাবিড় দেশোৎপন্ন ঋক্সামযজুর্ব্বেদবিৎ, নানা পুরাণ শাস্ত্রজ্ঞ ভট্টবৃন্দ, কর্ম্মিগণের জন্য পদ্ধতি রচনা করিয়াছেন। আমি বেদোক্ত প্রমাণ বাক্য, পুরাণ, উপপুরাণ, ভাগবত, আগম, যামল, রামায়ণ, অপর শাস্ত্রবাক্য, মন্বাদি অষ্টাদশ ধর্ম্মশাস্ত্রের প্রামাণিক দ্বারা এবং পূর্ব্বোক্ত পদ্ধতি-সমূহ হইতে ভগবদ্ধর্ম্ম রক্ষানুরূপ সারাৎসার সপ্রমাণ বাক্য দ্বারা বর্ণাশ্রমান্তর্গত ব্রাহ্মণাদি এবং কানীন গোলক জারজাদি গোবিন্দভক্তসমূহের পদ্ধতি করিতেছি। সুতরাং সৎক্রিয়াসার-দীপিকা বৈষ্ণব স্মৃতি হইতে সংগৃহীত উপযুক্ত ব্যবস্থাগুলি গৃহিবৈষ্ণব ভিন্ন অপর সম্প্রদায়ের জন্য নহে।

ভিক্ষা:—অগৃহি বৈষ্ণবগণ সর্ব্বক্ষণ নামসংকীর্ত্তন, নামপ্রেমপ্রচার ও ভিক্ষার দ্বারা জীবিক নির্ব্বাহ করিবেন। গৃহি ও অগৃহি দ্বারা বৈষ্ণবের তারতম্য বিচার করা যায় না। ভক্তির তারতম্য অনুসারে কনিষ্ঠ, মধ্যম ও উত্তম

বৈষ্ণবতা জানিতে হইবে। অগৃহি বৈষ্ণব ভিক্ষার দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবেন। সেই ভিক্ষা সম্বন্ধে শ্রীল শ্রীধর-স্বামিচরণ ভাবার্থদীপিকায় পঞ্চবিধ ভিক্ষা-সংখ্যা নিরূপণ করিয়াছেন। (১) মাধুকরী, (২) অসংক্লিপ্ত, (৩) অযাচিত, (৪) প্রাক্‌প্রণীত ও (৫) তাৎকালিক-প্রাপ্ত।

মাধুকরী :—'মধুকর' বিভিন্ন পুষ্প হইতে মধু (পুষ্পসার) সংগ্রহ করিয়া থাকে। মধুকরের মধুর অধিকাংশ যেরূপ পরার্থেই নিয়োজিত হয়, তদ্রূপ বৈষ্ণব বিভিন্ন স্থান হইতে যে ভিক্ষা সংগ্রহ করেন, তাহা যদি হরি-গুরু-বৈষ্ণবের সেবার্থ নিয়োজিত হয়, তাহা হইলে তাহাকে 'মাধুকরী ভিক্ষা' বলা যায়। বহু পুষ্প হইতে মধু সংগৃহীত হওয়ায় ভিক্ষামধ্যে কোনও একটি বিশেষ স্থান-কাল-পাত্রের দোষস্পর্শ হয় না। মধুকর-সমূহ সারগ্রাহী, আর গর্দ্দভ-সমূহ ভার বহন করে। বৈষ্ণবগণ মধুকরের ন্যায় হরি সেবার্থে 'মধু' আহরণ করেন, সেই 'মধু' ভগবানের সেবায় নিযুক্ত হয়। শ্রীবলদেব-প্রভু 'মধু' পান করেন। শ্রীকৃষ্ণেরও মধুপানলীলার কথা বর্ণিত আছে। মধুর দ্বারা শ্রীকৃষ্ণের, বলদেবের ইন্দ্রিয়-তর্পণ হয়, শ্রীগুরুপাদপদ্মের সেবা হয়, এজন্য মাধুকরী ভিক্ষাই সারগ্রাহি-বৈষ্ণবগণের কৃত্য। যাহারা বহির্ম্মুখ সংসারে আসক্ত, কেবল দণ্ডোদর-পরিপূর্ত্তি ও বহির্ম্মুখ ভোগ্যগণের জন্য আহার্য্য-সংগ্রহে ও সঞ্চয়ে ব্যস্ত, তাহাদের বৃত্তি—ভারবাহী গর্দ্দভের বৃত্তি।

"যেইজন কৃষ্ণ ভজে, সে বড় চতুর।" 'চতুর' অর্থে—ধূর্ত্ত নহে,—সারগ্রাহী। ধূর্ত্ততা—সারগ্রাহিতা নহে; উহা একপ্রকার ভারবাহিতা বা আত্মবঞ্চনা। কিন্তু সারগ্রাহিগণ জগতের সমস্ত বস্তুর হেয়তার মধ্যে প্রবিষ্ট না হইয়া অনাসক্তভাবে সমস্ত বস্তুর সারভাগ বা উপাদেয়ত্ব চয়নপূর্ব্বক কৃষ্ণ সম্বন্ধে নির্ব্বান্ধিত করিবার কৌশল জানেন বলিয়াই তাঁহাদের উপায়ন-সমূহ মাধুকর ভৈক্ষ্য। বিশ্বের বিভিন্ন লোকের প্রাণ, অর্থ, বাক্য, বিদ্যা, বুদ্ধি প্রভৃতি লোকে স্ব-স্ব ইন্দ্রিয়-তর্পণ-জন্য অর্থাৎ ভার-বহন-কার্য্যে নিযুক্ত করে, মানবজাতি হইতে সাধুগণ ঐ সকল ভিক্ষা করিয়া ভগবৎ-নাম, কাম ও ধাম-সেবায় নিযুক্ত করেন বলিয়া উহা সারগ্রাহিতা বা মাধুকরী ভিক্ষা। অকপট সাধুগণ মধুকর—মাধুকরী ভিক্ষাই তাঁহাদের শ্রীগুরু-গৌরাঙ্গ-সেবা। সমস্ত মধুই কৃষ্ণের কামবর্দ্ধনার্থ নিযুক্ত হইবে। যদি বহু নিষ্কিঞ্চন সাধুগণ একজন সেব্যের সেবার উদ্দেশ্যে পরস্পর প্রীতিবদ্ধ হইয়া বাস করেন তবে তাহাদের মিলিত শুদ্ধসংঘ মধুচক্র-রূপে পরিণত হইবে। আর যদি স্ব স্ব ইন্দ্রিয়-তৃপ্তির উদ্দেশ্যে মধুর জন্য পৃথক্ ভাণ্ডার করিয়া সেব্য কৃষ্ণকে বঞ্চিত করিতে চাহেন, তাহা হইলে তাঁহারা নিজেরাই বঞ্চিত হইবে—নিজেরা পরস্পর মারামারি করিয়া মধুচক্র-স্থলে বিষচক্র সৃষ্টি করিবে। অতএব একমাত্র স্বরাটের ও তৎপ্রকাশবিগ্রহ সর্ব্বতন্ত্র-স্বতন্ত্রের মনোঽভীষ্ট-পূর্ত্তির উদ্দেশ্যে ভারবাহি-সম্প্রদায়কে ভারবহন-কার্য্য হইতে মুক্তি-প্রদানের জন্য তাঁহাদের প্রাণ, অর্থ, বুদ্ধি, বাক্য প্রভৃতি আহরণই—মাধুকরী ভিক্ষা, আর ঐ সকল আহৃত উপকরণই—'মাধুকর ভৈক্ষ্য' নামে অভিহিত হইতে পারে। 'মাধুকর ভৈক্ষ্যের' ফল সমগ্র জগৎ প্রাপ্ত হন। উহার ভোক্তা—স্বয়ং কৃষ্ণ, আর সেই কৃষ্ণের উচ্ছিষ্ট ব্রহ্মা, সূর্য্য ও সমস্ত ভূত প্রাপ্ত হইয়া থাকেন। সারগ্রাহি-সম্প্রদায় জীবের যে প্রাণ, অর্থ, বুদ্ধি, বাক্য, "মাধুকর ভৈক্ষ্য" রূপে আহরণ করেন, তদ্দ্বারা বিষ্ণুর সেবা হয় এবং তাহার ফল সমগ্র জগৎ প্রাপ্ত হ'ন। কর্ম্মফলবাধ্য, ক্ষুধাতাড়িত ভিক্ষুককে কর্ম্মি-সম্প্রদায় যে দান করেন, তাহা ভারবাহিতা-মাত্র। ব্যক্তিগত বা বহু ব্যক্তির ইন্দ্রিয়তর্পণার্থ ভিক্ষাগ্রহণ—ঋণ-গ্রহণ-মাত্র; ঐ ঋণ কোনও না কোন প্রকারে এই জন্মে বা পরজন্মে ঐ কর্ম্মফলবাধ্য ভিক্ষুককে শোধ করিতেই হইবে। কিন্তু শ্রীভগবানের নাম, ধাম ও কাম-সেবাই যাঁহাদের জীবন; তাঁহারা বিঘসাশী, শ্রীগুরু-কৃষ্ণের উচ্ছিষ্টভোজী; কর্ম্মফল-বাধ্য ভিক্ষুকের ন্যায় তাঁহারা 'অর্থ' 'অর্থ' মন্ত্রজপকারী বা 'অভাব' 'অভাব' ধ্যানকারী নহেন। তাঁহাদের মাধুকরী ভিক্ষা—'মহামন্ত্র-জপ', 'মহামন্ত্র কীর্ত্তন,' 'শ্রীহরিধ্যান' হইতে পৃথক্ নহে। তদ্দ্বারা সমগ্র বিশ্বের শ্রেষ্ঠ উপকার বা প্রকৃত পরার্থিকতার জন্য উদ্দিষ্ট হয়। ইহা সকল জীবের সকল অভাবের নিদান—ভগবদ্‌বহির্ম্মুখতা-দূরীকরণে—ভগবানের সেবার দুর্ভিক্ষ-অপনোদনে নিয়োজিত হইয়া তদ্দ্বারা সমগ্র বিশ্বের মঙ্গল

সাধিত হয়— যথার্থ পরার্থিতার শ্রেষ্ঠ ফল-লাভ হয়। ইহা মুক্ত অমুক্ত—সকলেরই শ্রেষ্ঠ প্রয়োজন—সাধক।

কোনও অভাবগ্রস্ত ভিক্ষুক-বিশেষ বা তজ্জাতীয় বহু কর্ম্মফলবাধ্য ভিক্ষুক যে দান গ্রহণ করে ও দাতা দান করে, তদ্দ্বারা ভিক্ষুক বা দাতার কোনও নিত্য মঙ্গল বা উপকার হয় না। একজনকে উপকার করিতে অন্যকে বঞ্চিত, নিরাশ বা প্রাণীহত্যা করার জন্য পাপ সংগ্রহই লাভ হয় মাত্র।

১। মাধুকর ভৈক্ষ্য :—আর ভেট, দক্ষিণা, ব্যবসায়ীর দর্শনী, বস্তুর বিনিময়ে দেয় মূল্য—একজাতীয় বস্তু নহে। নিষ্কিঞ্চন সাধুগণ নামপ্রেম প্রচার ও সদ্‌গ্রন্থাদি প্রচারোদ্দেশ্যে জগন্মঙ্গল কার্য্যার্থে যে ভিক্ষা গ্রহণ করেন তাহা সকলই 'মাধুকর-ভৈক্ষ্য'। গণমস্তিষ্ক ইহা বুঝিতে পারে না। যাঁহাদের কায়মনোবাক্য শ্রীগুরুপাদপদ্মের আনুগত্যে হরি-সেবায় দণ্ডিত হইয়াছে, তাঁহারাই "মাধুকর-ভৈক্ষ্য" গ্রহণের অধিকারী। অজিতেন্দ্রিয় গৃহব্রত সম্প্রদায়ের তাহাতে অধিকার নাই। ভারবাহী কর্ম্মি-জ্ঞানি-সম্প্রদায়ও 'মাধুকর-ভৈক্ষ্যের' অধিকারী নহে। কপটী ফল্গু মর্কট-বৈরাগীগণ নিষ্কিঞ্চন মহাভাগবতগণকে বঞ্চিত করিয়া নবদ্বীপ বৃন্দাবনাদি ধামে ও অন্যত্র মাধুকরী ভিক্ষার নাম করিয়া হরিভজন হীন দগ্ধোদর পুরণে ব্যস্ত হইয়াছে ; ইহা কথনই মাধুকরী ভিক্ষা নহে। একমাত্র শ্রীবলদেব কৃষ্ণের নিষ্কপট সেবক—তাঁহাদের সকল বাক্য, সকল অঙ্গ ও সকল অন্তঃকরণই মাধুকরী ভিক্ষার যোগ্য। ইহা যেদিন বুঝিতে পারিবেন সেদিন ভারবাহিতা বিদূরিত হইয়া সারগ্রাহী হইতে পারিবেন এবং অখিল-রসামৃত-মূর্ত্তির সেবায় কায়-মনোবাক্য, সর্ব্বস্ব নিয়োজিত করিয়া জীবনকে মধুময় অর্থাৎ মধুস্বরূপ পরমপুরুষের সেবার উপকরণ করিতে পারিবেন।

২। অসংক্লিপ্ত ভৈক্ষ্য :—এখানে ইহা লাভ হইবে—এইরূপ পূর্ব্বের অনুদ্দিষ্ট ভৈক্ষ্য-সামগ্রী।

৩। প্রাক্‌প্রণীত :—পূর্ব্ব হইতে উদ্দিষ্ট বা নির্দ্ধারিত যে ভৈক্ষ্য। কোনও ব্যক্তিবিশেষের নিকট উপস্থিত হইলে তিনি নিশ্চয়ই ভিক্ষা প্রদান করিবেন,—এইরূপ পূর্ব্বে জানিয়া তাঁহার নিকট যে ভিক্ষা গৃহীত হয়।

৪। অযাচিত :—অজগর-বৃত্তি বলা যাইতে পারে। ভিক্ষার জন্য কোন চেষ্টা না করিয়া স্ব-স্থানে বসিয়া যে ভিক্ষা পাওয়া যায়, তাহাই—"অযাচিত ভৈক্ষ্য"।

৫। তাৎকালিকোপপন্ন :—পূর্ব্বে কোনও বন্দোবস্ত, কথাবার্ত্তা বা প্রার্থনা নাই, উপস্থিতক্ষেত্রে কোনও স্থানবিশেষে অস্মাৎ বা দৈবাৎ যে ভিক্ষা পাওয়া যায়।

এতদ্ব্যতীত কায়িক, বাচিক ও মানসিক—এই ত্রিবিধ ভৈক্ষ্য মানবজাতি সর্ব্বক্ষণই এই জগৎ হইতে আহরণ করিতেছেন। কায়িক ভৈক্ষ্য—স্থূল, আর বাচিক ভৈক্ষ্য—সূক্ষ্ম। এই উভয় ভৈক্ষ্য মানসিক ভৈক্ষ্যের অনুমোদন অপেক্ষা করিয়া থাকে। মানস ভৈক্ষ্য নিয়ন্তৃরূপে শ্রেয়ঃ ও প্রেয়ঃ ভাবদ্বয়ের বিচার করে। কিন্তু যাঁহাদের মনোনিগ্রহ হইয়াছে, তাঁহারাই প্রকৃত-প্রস্তাবে "মাধুকর-ভৈক্ষ্য"-আহরণে যোগ্য হইতে পারেন।

এই পঞ্চবিধ ভৈক্ষ্যের মধ্যে "মাধুকর ভৈক্ষ্য" কোনও ভূতোদ্বেগ উৎপন্ন করে না অর্থাৎ সকলেই অল্প অল্প করিয়া ভগবৎসেবার্থ প্রদান করিতে সমর্থ হয় এবং সারগ্রাহী ভিক্ষুক বহুস্থান হইতে সংগ্রহ করিয়া বহু লোকের প্রদত্ত দ্রব্য ভগবৎসেবায় নিযুক্ত করিয়া বহু লোকের কল্যাণ বিধান করিতে পারেন। বহু লোকের একত্র উপকার করিতে হইলে মাধুকর ভৈক্ষ্যেই শ্রেষ্ঠ। বহু লোক মিলিয়া যেরূপ হরিসংকীর্ত্তন সাধিত হয়, সেরূপ বহু লোকের উপায়ন-দ্বারাও নাম-প্রচারে আনুকুল্য হয়। এইজন্য শ্রীমন্মহাপ্রভু হরিকীর্ত্তনকারীগণকে মাধুকরী-ভিক্ষা আহরণ করিতে বলিয়াছেন। "মাধুকর ভৈক্ষ্য" ও নামসংকীর্ত্তন"—একই তাৎপর্য্যপর।

অসংক্লিপ্ত ভিক্ষায় অনেক সময় ভিক্ষুককে নির্য্যাতিত ও প্রত্যাখ্যাত হইতে হয়। কখনও বা ভিক্ষুকের বহু দ্রব্যও লাভ হইতে পারে। শ্রদ্ধাবান্ বা হরিসেবায় ঐকান্তিক গৃহস্থগণের নিকট হইতে প্রাক্‌প্রণীত ভৈক্ষ্য লাভ হইয়া থাকে। অযাচিত ভিক্ষা, আকাশবৃত্তি বা অজগরবৃত্তির দ্বারা ভজনানন্দিগণ জীবন নির্ব্বাহ করেন। কিন্তু

হরিকীর্ত্তনবিস্তারে পঞ্চবিধ ভৈক্ষ্যই যুগপৎ নিয়োজিত হইতে পারে। ইহা দ্বারা বিশ্বের পরম ও ঐকান্তিক মঙ্গল সাধিত হয়

পরদিন ভক্তচতুষ্টয় একটু পূর্ব্বেই শ্রীটোটাগোপীনাথের শ্রীমন্দিরে আসিয়া দেখিলেন, শ্রীল বাবাজী মহারাজ আজ নিজ ভজন কুটীরের মধ্যে কি যেন এক অপূর্ব্বভাবে বিভাবিত। অন্যদিন শ্রীল বাবাজী মহারাজ অঙ্গনে আসিয়া তাঁহাদের আগমন প্রতীক্ষা করেন। আহা কি অপূর্ব্ব যোগ—যেমন ভক্তচতুষ্টয়ের শ্রবণোৎকণ্ঠা প্রবল, তেমনি শ্রীল বাবাজী মহারাজের কীর্ত্তনাভিলাষ তীব্র। কিন্তু আজ শ্রীল বাবাজী মহারাজ অঙ্গনে না আসায় তাঁহারা বিতর্ক করিতে লাগিলেন, হায়! আমাদের শ্রবণ-পিপাসার লাঘব দেখিয়া বোধ করি শ্রীল বাবাজী মহারাজ উদাসীন হইয়াছেন। হায়! আমাদের কি দুর্ভাগ্য! এই বলিয়া ব্যাকুল হইয়া শ্রীল বাবাজী মহারাজের ভজনকুটীরের দিকে অগ্রসর হইয়া দেখিলেন; শ্রীল বাবাজী মহারাজের শ্রীঅঙ্গ পুলকিত, চক্ষে অজস্র অশ্রুধারা, হস্তে শ্রীনামমালিকা, মুখে কৃষ্ণনাম করিতেছেন; অষ্টসাত্ত্বিক ভাব প্রকাশিত। তাঁহারা তদ্দর্শনে ব্যাকুল হইয়া বলিলেন, হায়! আমাদের এমন দশা ক'বে হইবে? শ্রীহরিনামে কবে আমাদের অষ্ট সাত্ত্বিকভাব প্রকাশিত হইবে? আমাদের ভাগ্যে কি এমন শুভদিন আসিবে? এই বলিয়া পুলকিত অঙ্গে ও অশ্রুবিসর্জ্জন করিতে করিতে শ্রীল বাবাজী মহারাজের সম্মুখে সাষ্টাঙ্গে দণ্ডবৎ পতিত থাকিলেন। কিছুক্ষণ পরে শ্রীল বাবাজী মহারাজের বাহ্যদৃষ্টি হইলে তাঁহাদিগকে দেখিয়া বাহিরে আসিয়া তাঁহাদিগকে আলিঙ্গন করিয়া অঙ্গনে যাইয়া বসিলেন। ভক্তচতুষ্টয় প্রত্যহই কিছু না কিছু শ্রীল বাবাজী মহারাজের সেবার জন্য আনিতেন। যে দিন যে ভাল দ্রব্য দেখিতেন তৎক্ষণাৎ তাহা আনিতেন। কোন দিন বা শ্রীজগন্নাথদেবের বিচিত্র প্রসাদ আনিতেন। গোপনে থাকিয়া তাঁহার ত্যক্ত মহামহাপ্রসাদ উচ্ছিষ্ট গর্ত্ত হইতে কুড়াইয়া গ্রহণ করিতেন। "ভক্তপদ-ধূলি আর ভক্তপদজল, ভক্তভুক্ত শেষ তিন সাধনের বল।" সেদিনও কিছু শ্রীজগন্নাথদেবের বিচিত্র প্রসাদ লইয়া তাঁহার কুটীরের মধ্যে সাবধানে সুরক্ষিতভাবে রাখিয়া শ্রীল বাবাজী মহারাজের পদান্তিকে যাইয়া উপবেশন করিয়া বলিলেন,—"প্রভো সমস্ত শাস্ত্রেই শ্রীনামভজনেরই একমাত্র সর্ব্বশ্রেষ্ঠত্ব ও পরমোপাদেয়ত্ব বর্ণিত হইয়াছে। কৃপা-পূর্ব্বক নাম সম্বন্ধে কীর্ত্তন করিয়া আমাদের রবিতপ্ত মরুভূমিসদৃশ চিত্ত যাহাতে শীতল হয়—সেই কৃপা প্রার্থনা করিতেছি।" তখন শ্রীল বাবাজী মহারাজ হুঙ্কার করিয়া বলিলেন,—'আজ আমার এত সৌভাগ্যোদয় হইল যে, আজ আমি প্রভুর নাম কীর্ত্তন করিব, ভক্তসঙ্গের এই ফলই শ্রেষ্ঠফল।" এই বলিয়া শ্রীল বাবাজী মহারাজ বলিতে আরম্ভ করিলেন।

**শ্রীনাম**—জগদ্‌গুরু শ্রীচৈতন্যদেব একমাত্র নাম ভজনই সাধ্য ও সাধনতত্ত্বরূপে নিরূপণ করিয়া নিজে অন্য কোনও গ্রন্থ রচনা না করিলেও শ্রীশিক্ষাষ্টক নামক নামভজনাত্মক আটটী শ্লোকে সর্ব্বশাস্ত্রসার সর্ব্বসাধনশিরোরত্ন-মুকুটমৌলি শ্লোক রচনা করিয়াছেন। তাহাই তাঁহার সর্ব্ব-মহাদানের ঘনীভূত সার। শ্রীচৈতন্য পার্ষদবৃন্দ, গোস্বামীবৃন্দ সকলেই তাঁহারই অনুকীর্ত্তন করিয়াছেন। তাহাতেই অসংখ্য বিপুল গ্রন্থ-সম্পত্তি প্রকাশিত হইয়াছে। শ্রীগৌরসুন্দর শ্রীশ্রীরাধাগোবিন্দ-যুগল-মিলিত ষোল নাম বত্রিশ-অক্ষরাত্মক মহামন্ত্র-রূপেও নিজেকে বিতরণ করিয়াছেন। শ্রীমন্মহাপ্রভুই তাঁহার অচিন্ত্যশক্তিবলে স্বয়ং মহামন্ত্র এবং মহামন্ত্রের ঋষি, ইহাই শ্রীঅদ্বৈতাচার্য্যপ্রভু মহাপ্রভুকে "জয় জয় 'হরে কৃষ্ণ' মন্ত্রের প্রকাশ" এবং শ্রীব্যাসাবতার শ্রীল ঠাকুর বৃন্দাবন—"প্রভু বলে, কহিলাঙ এই মহামন্ত্র" বাক্যে প্রকাশ করিয়াছেন। শ্রীমন্মহাপ্রভু 'হরে কৃষ্ণ' মহামন্ত্র-কীর্ত্তনের ফলে চতুর্ব্বিধ মুক্তিধিক্কারী শ্রীকৃষ্ণপ্রেম লাভ হয়—ইহাই পুনঃ পুনঃ বলিয়াছেন। চারিযুগের যথাক্রমে চারিটি তারক-ব্রহ্ম-নামের কথা শ্রুত হয়। কলিযুগপাবনাবতারী শ্রীগৌরহরি যে মহামন্ত্র উপদেশ করিয়াছেন তাহা একাধারে কলিযুগের তারক ও পারক-ব্রহ্মনাম। শ্রীরূপগোস্বামিপাদ-সংকলিত শ্রীমথুরামাহাত্ম্যে (পাদ্মবচনে) উক্ত হইয়াছে—"তারকাজ্জায়তে মুক্তিঃ প্রেমভক্তিশ্চ পারকাৎ।" মায়াদেবী শ্রীল হরিদাস ঠাকুরকে বলিয়াছেন—"মুক্তি-হেতুক

তারকব্রহ্ম হয় 'রামনাম'। 'কৃষ্ণনাম' পারক হঞা করয়ে প্রেমদান॥ ( চৈঃ চঃ অ৩।২৫৫ )। এক শ্রীকৃষ্ণচৈতন্য-দেব-প্রবর্ত্তিত সম্প্রদায় ব্যতীত অন্য কোথাও 'হরে কৃষ্ণ' ইত্যাদি ষোল নাম বত্রিশ-অক্ষরকে 'মহামন্ত্র' বলিয়া সর্ব্বক্ষণ অনুশীলনের কথা নাই। শ্রীরামানুজ-সম্প্রদায়ের 'শ্রীমন্নারায়ণচরণৌ শরণং প্রপদ্যে", "শ্রীমতে নারায়ণায়"—এই নাম সর্ব্বক্ষণ কীর্ত্তনীয় এবং অষ্টাক্ষর প্রণবপুটিত মন্ত্র ত্রিসন্ধ্যা আহ্নিকের সময় তুলসীমালায় জপ্য। উক্ত সম্প্রদায়ের শ্রীরামানন্দি-শাখার দীক্ষামন্ত্রই আহ্নিকের সময় জপ করা হয়। সর্ব্বক্ষণ কীর্ত্তনীয় কোন নির্দিষ্ট মন্ত্র নাই। তত্ত্ববাদিগণের মধ্যেও ঐরূপ বিচার। শ্রীবল্লভ-সম্প্রদায়ে "শ্রীকৃষ্ণ শরণং মম" বাক্যকে মহামন্ত্র বলা হয় এবং উহা তুলসী-মালায় গোমুখীর ( মালার থলের ) মধ্যে জপ করা হয়। নিম্বার্ক-সম্প্রদায়ে শ্রীকেশবকাশ্মিরীর প্রশিষ্য শ্রীহরিব্যাস-দেবজীর সময় হইতে গৌড়ীয়-সম্প্রদায়ের অনুকরণে "রাধে কৃষ্ণ রাধে কৃষ্ণ, কৃষ্ণ কৃষ্ণ রাধে রাধে। রাধে শ্যাম রাধে শ্যাম, শ্যাম শ্যাম রাধে রাধে ॥"—বাক্য মহামন্ত্ররূপে তুলসী মালায় জপ্য হইয়াছে।

শ্রীমহামন্ত্র যেরূপ 'হরা' ( শ্রীরাধা ) ও কৃষ্ণনামের যুগলিতস্বরূপ, শ্রীমন্মহাপ্রভুও তদ্রূপ হরা ও কৃষ্ণ-নামীর যুগলিত বিগ্রহ। রসরাজের মধ্যে যে মহাভাবস্বরূপিণী কাঞ্চনপঞ্চালিকা আছেন, তিনিই রসরাজের দ্বারা আপামর জীবে স্বীয় প্রেমসম্পত্তি বিতরণ করেন। এই মহাবদান্যতাপরাকাষ্ঠার নিত্যসিদ্ধ মূর্ত্তবিগ্রহই শ্রীমন্মহাপ্রভু। যেখানে আকার, সেখানে নাম থাকিবে। অতএব নিত্যসিদ্ধ গৌরাকারের ন্যায় নিত্যসিদ্ধ গৌরনাম এবং গৌর-মন্ত্রও আছেন। শ্রীরাধার সহিত মিলিত শ্রীমাধব শ্রীগৌররূপে শ্রীরাধাতন্ত্রে প্রকাশিত যে মহামন্ত্র বিতরণ করিয়াছেন, তাঁহার অনুশীলন হইতেই গৌড়ীয় মহতের কৃপায় মহাভাবের চরম অবস্থা লাভ হইতে পারে। এই দয়ার চমৎকারিতার কথা কেবল 'অনুভবকারীই মাত্র তাহা জানেন, অপরে নহে'—এই বাক্যে প্রকাশকরা ব্যতীত অধিক বলা যায় না।০

**বেদে নামের মাহাত্ম্যঃ**—ওঁ আহস্য জানন্তো নাম চিদ্বিবক্তন্ মহস্তে বিষ্ণো সুমতিং ভজামহে ওঁ তৎসৎ। ( ঋগ্বেদ )। ইহার শ্রীজীবপ্রভুকৃত অর্থঃ—হে বিষ্ণো! তোমার নাম চিৎস্বরূপ, অতএব তাহা স্বপ্রকাশ-রূপ সুতরাং এই নামের সম্যক্ উচ্চারণাদি মাহাত্ম্য না জানিয়াও যদি তাহা ( মাহাত্ম্য ) ঈষন্মাত্র অবগত হইয়াই নামোচ্চারণ করি অর্থাৎ সেই নামাক্ষরগুলির মাত্র অভ্যাস করি, তবেই আমরা তদ্বিষয়কজ্ঞান প্রাপ্ত হইব। যেহেতু সেই প্রণব-ব্যঞ্জিত পদার্থ 'সৎ' অর্থাৎ স্বতঃসিদ্ধঃ; অতএব ভয় ও দ্বেষাদি-স্থলেও শ্রীমূর্ত্তির স্ফূর্ত্তি হয় বলিয়া তাদৃশ অবস্থায় নামোচ্চারণ করিলেও মুক্তিলাভ হইবে; কারণ "সাঙ্কেত্য" ইত্যাদিস্থলে নামোচ্চারণের ( নামাভাসের ) মুক্তিদত্ব শ্রুত হওয়া যায়।" উপনিষদে ( কলিসন্তরণ ) "হরে কৃষ্ণ" ইত্যাদি ষোড়শ নাম কলিকলুষ-নাশকারী, ইহা হইতে শ্রেষ্ঠ উপায় সর্ব্ববেদের মধ্যেও দৃষ্ট হয় না।

**শ্রীমদ্ভাগবতে**—নাম সংকীর্ত্তনাদি দ্বারা শ্রীভগবান্ বাসুদেবে যে ভক্তিযোগ, তাহাই এই জগতে জীব-সকলের 'পরম-ধর্ম্ম' বলিয়া কথিত হয়॥ ( ভাঃ ৬।৩।৫১ )।

হে রাজন্, কলির দোষরাশি মধ্যেও একটী মহান্ গুণ দেখিতে পাওয়া যায়, কৃষ্ণের কীর্ত্তনমাত্রেই জীব বন্ধন-মুক্ত হইয়া ভগবান্‌কে প্রাপ্ত হয়। ( ১২।৩।৫১ )॥

অতএব শ্রীভগবানের গুণ, কর্ম্ম ও নামসকলের সম্যক্ কীর্ত্তনই যে জীবের পাপহরণে উপযোগী তাহা নহে; তদীয় নামগুণাদির অসম্যক কীর্ত্তন বা নাভাসেই ঐ পাপ হরণাদি কার্য্য সম্পন্ন হইয়া থাকে। অজামিলই তাহার দৃষ্টান্ত। সেই মহাপাপী অজামিল মৃত্যুকালে অসুস্থচিত্তে 'নারায়ণ' বলিয়া আপনার পুত্রকে আহবান করিয়াও মুক্তি লাভ করিল। ( ভাঃ ৬।৩।২৪ )॥ ( সঙ্কেত অন্য বস্তুকে লক্ষ্য করিয়া ), পরিহাস ( উপহাসচ্ছলে ), স্তোভ ( অগৌরবের সহিত ), ও হেলা ( অনাদর পূর্ব্বক ) বৈকুণ্ঠ নাম গ্রহণে অশেষ পাপ নাশ হয়। এই চারি প্রকার ছায়া নামাভাষ তাদৃশ ভগবন্নামাভাষকে অশেষ পাপ নাশক বলিয়া জানেন। ( ভাঃ ৬।২।১৪ )॥

**অনন্ত-সংহিতা**—"হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। হরে রাম হরে রাম রাম রাম হরে হরে॥"—

এই ষোল নাম বত্রিশ অক্ষর কলি যুগে মহামন্ত্র এবং জীবতারণে অভিমত। এই নাম বর্জ্জন করিয়া দুর্জ্জন-পরিকল্পিত ছন্দোবদ্ধ, সুসিদ্ধান্তবিরুদ্ধ রসাভাসদুষ্ট-পদ কদাচ অভ্যাস করিবে না। এই তারকব্রহ্ম হরিনাম আদিগুরু ব্রহ্মা 'কলিসন্তরনাদি শ্রুতিতে' পাইয়াছেন, ব্রহ্মার নিকট হইতে শ্রুতিপরম্পরায় ব্রহ্মার শিষ্য ধীমান নারদ এই উত্তম নাম প্রাপ্ত হইয়াছেন। এই মহামন্ত্র ত্যাগ করিয়া যাহারা অন্যান্য কল্পিত পদকে মহামন্ত্র প্রভৃতি বলিয়া কীর্ত্তন করে; তাহারা শাস্ত্র ও গুরু-লঙ্ঘনকারী। আত্মহিতার্থী সর্ব্বদা সর্ব্বতোভাবে তত্ত্ববিরোধপূর্ণ সেই সব দুর্জ্জনের মত (দুঃসঙ্গজ্ঞানে) পরিত্যাগ করিবেন।

অগ্নিপুরাণ :—"হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে।" এই মহামন্ত্র যাঁহারা অবহেলা পূর্ব্বকও উচ্চারণ করেন; তাঁহারা কৃতার্থ হন—ইহাতে কোন সংশয় নাই।

"শ্রীনারদীয় পুরাণ"—হরিনাম-জপপরায়ণ-ব্যক্তি অপেক্ষা উচ্চৈঃস্বরে হরিনাম-কীর্ত্তনকারী যে শতগুণে শ্রেষ্ঠ, ইহা ঠিক কথা। কারণ, কেবল জপকারী ব্যক্তি নিজেকেই নিজে পবিত্র করেন, কিন্তু উচ্চৈঃস্বরে নাম-কীর্ত্তনকারী আপনাকে ও তৎসঙ্গে শ্রোতৃগণকেও পবিত্র করিয়া থাকেন।

"পদ্ম পুরাণ"—যাঁহার মুখে একটি হরিনাম উদিত, স্মরণ-পথগত বা শ্রোত্রমূল-প্রাপ্ত হয়, তাহা শুদ্ধবর্ণেই উক্ত হউক্ বা ব্যবধানযুক্ত অশুদ্ধবর্ণেই উক্ত হউক, ব্যবধানরহিতই হউক্ অথবা খণ্ডোচ্চারিতই হউক্, নাম-গৃহীতাকে অবশ্যই উদ্ধার করিবে। হে বিপ্র, নামের এইরূপ মাহাত্ম্য বটে, কিন্তু যদি সেই নামাক্ষর দেহ, দ্রবিণ, জনতা, লোভ, পাষণ্ড, (চিজ্জড়-সমন্বয়-বুদ্ধি) ইত্যাদি, পাষাণ-স্বরূপ অপরাধ মধ্যে পতিত হয়, তাহা হইলে শীঘ্র ফলজনক হয় না অর্থাৎ নামাপরাধ-নিবৃত্তির যে উপায় আছে, তাহা অবলম্বন না করিলে নামাপরাধ দূর হয় না।

বৃহদ্ভাগবতামৃত :—যাহা হইতে নিজধর্ম্ম; ধ্যান ও পূজাদি চেষ্টা বিরত হইয়া যায়, এইরূপ আনন্দস্বরূপ মুরারির নাম পুনঃ পুনঃ জয়যুক্ত হউন। এই নাম যে কোনরূপে গৃহীত হইলেই (নামাভাস মাত্রেই) প্রাণিগণের মুক্তিদান করিয়া থাকেন, এবং ইহাই একমাত্র পরম অমৃতস্বরূপ, ইহা আমার জীবন এবং ইহা আমার ভূষণ॥

"হরিভক্তি বিলাস" :—হে ভরতবংশাবতংস, যিনি শত শত পূর্ব্ব জন্মে সম্যক্‌রূপে বাসুদেবের অর্চ্চন করিয়াছেন, তাঁহার মুখেই শ্রীহরির নামসমূহ নিত্যকাল বিরাজমান থাকেন।

হে রাজন, বিষ্ণুর নাম কীর্ত্তন বিষয়ে কোন দেশ কাল নিয়ম নাই, ইহা নিঃসন্দিগ্ধভাবে বলা যায়। দান ও যজ্ঞে কালনিয়ম আছে, স্নানে ও অন্যান্য জপে কালনিয়ম আছে, কিন্তু এই পৃথিবীতলে বিষ্ণুসঙ্কীর্ত্তনে কোন কালনিয়ম বিহিত হয় নাই। (বৈষ্ণব-চিন্তামণিবাক্য)

হে লুব্ধক, শ্রীহরির নামকীর্ত্তনবিষয়ে দেশ ও কালের নিয়ম নাই এবং উচ্ছিষ্টমুখে কিম্বা কোন প্রকার অশুচি-অবস্থাতেও নিষেধ নাই (বিষ্ণুধর্ম্মোত্তর বাক্য)।

এই হরিনাম সর্ব্ববিধ মঙ্গলের মধ্যে শ্রেষ্ঠ মঙ্গল-স্বরূপ; মধুর হইতে সুমধুর, নিখিল শ্রুতিলতিকার চিন্ময় নিত্যফল। হে ভার্গবশ্রেষ্ঠ, শ্রদ্ধায় হউক্, কিংবা হেলায় হউক্, মানব যদি কৃষ্ণনাম একবারও প্রকৃষ্টরূপে অর্থাৎ নিরপরাধে কীর্ত্তন করেন, তাহা হইলে সেই নাম তৎক্ষণাৎ নরমাত্রকে পরিত্রাণ করিয়া থাকেন॥" বিষ্ণুর স্মরণ পাপচ্ছেদক হইলেও তাহা বিপুল আয়াসদ্বারাই সিদ্ধ হয়। কিন্তু ওষ্ঠস্পন্দন মাত্রেই অনায়াসেই যে বিষ্ণুর কীর্ত্তন হয়, তাহা স্মরণ হইতেও শ্রেষ্ঠ।

## শ্রীল রূপগোস্বামিপাদ বিরচিত

"ভক্তিরসামৃতসিন্ধু" :—'কৃষ্ণনাম' চিন্তামণি-স্বরূপ, স্বয়ং কৃষ্ণ, চৈতন্য-রসবিগ্রহ, পূর্ণ, মায়াতীত, নিত্যমুক্ত। কেন না, নাম-নামীতে ভেদ নাই। সচ্চিদানন্দ-রসময় (আদি পদে বিভিন্নরসের বিষয়-বিগ্রহ)-তত্ত্ব এক-অদ্বয়বস্তু সেই অদ্বয়তত্ত্বই 'বিগ্রহ' ও 'নাম' এই দুইরূপে আবির্ভূত হইয়াছেন।

অতএব শ্রীকৃষ্ণের নাম-রূপ-গুণ-লীলা প্রাকৃত চক্ষুকর্ণ রসনাদি ইন্দ্রিয়গ্রাহ্য নয়, যখন জীব সেবোন্মুখ হ'ন অর্থাৎ চিৎস্বরূপে কৃষ্ণোন্মুখ হ'ন, তখন জিহ্বাদি ইন্দ্রিয়ে নামাদি স্বয়ং স্ফূর্তিলাভ করেন।

হে গুণনিধে, তুমি পরমপাবন উত্তমশ্লোকমৌলি শ্রীকৃষ্ণকে শ্রদ্ধামূলক মতির সহিত অতি শীঘ্র সরলভাবে ভজন কর। কেন না, তাঁহার নামরূপ সূর্য্যের আভাসও অন্তকরণে উদিত হইলে মহাপাতকরূপ অন্ধকাররাশিকে বিনিষ্ট করে।

"বিদগ্ধমাধব"—'কৃষ্ণ' এই বর্ণদ্বয় কত অমৃতের সহিত যে উৎপন্ন হইয়াছে, তাহা জানি না; দেখ, যখন (নটীর ন্যায়) তাহা জিহ্বায় নৃত্য করে, তখন বহু জিহ্বা পাইবার জন্য রতি বিস্তার (আসক্তি বৰ্দ্ধন) করে, যখন কর্ণকুহরে প্রবেশ করে, তখন অর্ব্বুদ-কর্ণের জন্য স্পৃহা জন্মায়, যখন চিত্তপ্রাঙ্গণে (সঙ্গিনীরূপে) উদিত হয়, তখন সমস্ত ইন্দ্রিয়ের ক্রিয়াকে বিজয় করে।

"উপদেশামৃত"—অহো! যাহার রসনা অবিদ্যাপিত্তদ্বারা উত্তপ্ত, তাহার নিকট শ্রীকৃষ্ণনামগুণচরিতাদিরূপ সুমিষ্ট মিশ্রিও রুচিপ্রদ হয় না। কিন্তু যদি আদরের সহিত (শ্রদ্ধান্বিত হইয়া) নিরন্তর সেই কৃষ্ণনামচরিতাদিরূপ মিশ্রি সেবন করা যায়, তবে ক্রমশঃ তাহার আস্বাদন উত্তরোত্তর বৃদ্ধি পায় এবং কৃষ্ণবিমুখতারূপ জড়ভোগব্যাধিরও উপশম হয়।

"পদ্যাবলী":—জগন্মঙ্গল হরিনাম যুক্ত হউন, সূর্য্য যেমন উদিত হইয়া তিমির-সমুদ্র নাশ করেন, তদ্রূপ হরিনাম একমাত্র উদিত হইলেই লোকের পাপ নাশ করেন। (শ্রীধরস্বামী)

'জ্ঞান ও সিদ্ধি—এই উভয় তুলাদণ্ডে তুলিত হইয়াছে, কিন্তু প্রেম ও কৃষ্ণনাম—এই দুই তুলিত হয় নাই। শ্রীকৃষ্ণ চারি বেদের হৃদয় আকর্ষণপূর্ব্বক চারিটী বর্ণদ্বারা স্পষ্টরূপে নারায়ণ এই পদ যোজনা করিয়াছেন, আমরা নিরন্তর সেই 'নারায়ণ'-পদকে গান করিয়া সম্প্রতি আত্মাকে পবিত্র করিব, হরিসন্তোষনিমিত্ত অন্য কোন সাধন জানি না।

ত্রিগুণাতীত মুক্তকুলের চিত্তের আকর্ষক-স্বরূপ, পাপপুণ্যের উন্মূলনকারী, চণ্ডাল হইতে আরম্ভ করিয়া বাক্‌শক্তিমান্ ব্যক্তি মাত্রেরই সুলভ, মুক্তিরূপ ঐশ্বর্য্যের বশকারী,—এবম্ভূত শ্রীকৃষ্ণনামস্বরূপ এই 'মহামন্ত্র' রসনা-স্পর্শমাত্রেই ফলপ্রদান করেন, দীক্ষাদি সৎকার্য্য বা পুরশ্চরণ, এ সকলকে কিঞ্চিন্মাত্রও অপেক্ষা করেন না।

হে ভক্তগণ! সমস্ত কল্যাণের আদিকারণ, কলিকলুষনাশক, সমুদায় পবিত্রের পবিত্র, উচ্চারণমাত্রে মুমুক্ষুদিগের সহসা পরমপদ-লাভের পাথেয়স্বরূপ, পণ্ডিতদিগের বাক্যসকলের এক বিশ্রামস্থান, সাধুদিগের জীবন-তুল্য এবং ধর্ম্ম বৃক্ষের জীবনসদৃশ কৃষ্ণনাম তোমাদিগের সমৃদ্ধির নিমিত্ত সমর্থ হউন॥

হে ঈশ! তোমার নামকীর্ত্তন করিবার নিমিত্ত অভিলাষ করিলে পাপসকল কম্পিত হয়, মোহমহিমা অর্থাৎ মোহাতিশয় সম্যক্ প্রকারে মোহপ্রাপ্ত হয়, সুনিপুণ চিত্রগুপ্ত সঙ্কিত হইয়া পূর্ব্বে পাপিশ্রেণীমধ্যে লিখিত নামোচ্চারকের নাম-কীর্ত্তনার্থ নরুণধারণ করেন এবং বিধাতা নামোচ্চারক ব্যক্তি বৈকুণ্ঠে গমন করিবেন, এই বিবেচনা করিয়া তাঁহার পূজানিমিত্ত আনন্দসহকারে মধুপর্কধারণবিষয়ে উদ্যম করেন, অতএব হে প্রভো! ইহার পর আর কি বলিব?

জগতের এক মঙ্গলস্বরূপ কৃষ্ণনাম যদি কণ্ঠপীঠকে অঙ্গীকার করেন, তাহা হইলে প্রেতপুরের পুরন্দর (যম) কোথাকার কে? এবং কেই বা তাঁহার কিঙ্কর হয়?

অপরিমিত ব্রহ্মাণ্ডসম্বন্ধীয় সমস্ত ঐশ্বর্য্য এবং সমুদায় চেতনপদার্থ যাঁহার অংশস্বরূপ, সেই তেজোময় শ্রীকৃষ্ণই নামরূপে আবির্ভূত হইয়াছেন, অতএব সেই শ্রীকৃষ্ণনামই আমার সাধ্য, সাধন ও জীবনস্বরূপ।

কেবল শ্রীবিষ্ণুর নামই পুরুষসকলের পাপনাশ ও পুণ্য উৎপাদন করতঃ, ব্রহ্মাপ্রভৃতির ধামসম্বন্ধীয় ভোগ হইতে বিরতি এবং গুরুদেবের শ্রীপাদপদ্মযুগলে ভক্তি ও শ্রীকৃষ্ণের তত্ত্বজ্ঞান জন্মাইয়া, পরে সংসারসম্বন্ধীয় জনন-মরণ-ভ্রান্তির বীজ অবিদ্যা দাহ পূর্ব্বক সম্পূর্ণ আনন্দজ্ঞানে পুরুষকে স্থাপন করিবার আর আবশ্যক নাই, এই বোধে নিবৃত্ত হয়েন।

স্বর্গপ্রাপ্তির অনুষ্ঠান কেবল লোকসকলকে দীনভাবাপন্ন করে, 'আমি মুক্ত হইব, এই অভিলাষ' তাহা জনকে কেবল ক্লেশভাগী করে এবং যোগের অভ্যাস অতিশয় বিরস, অতএব ঐ সকল প্রয়াসে অপ্রয়োজনীয়বোধে পরিত্যাগ করিয়া আমার রসনা কেবল কৃষ্ণ কৃষ্ণ বলিয়া কীর্ত্তন করুক।

হে ভগবান! যদিচ তোমার অঙ্গের প্রভাস্বরূপ নির্ম্মল ব্রহ্ম সর্ব্বত্র বিরাজমান আছেন, তথাপি তিনি সংসার-বৃক্ষের একটী মাত্র পত্রও ছেদন করিতে সমর্থ হয়েন না, কিন্তু হে প্রভো! ক্ষণকালের জন্যও যদি তোমার নাম জিহ্বাগ্রস্থ হয়েন, তাহা হইলেই ঐ নাম মূলের সহিত সংসারতরু উৎপাটন করিয়া দেন, অতএব ব্রহ্ম অপেক্ষা তোমার নামই শ্রেষ্ঠ। এই শ্লোক শ্রীধরস্বামিপাদের কৃত।

**শ্রীকৃষ্ণকথার মাহাত্ম্য**—আমি উপনিষৎপ্রতিপাদ্য নির্ব্বিশেষ ব্রহ্মও শ্রবণ করিয়াছি, কিন্তু তাহা শ্রীকৃষ্ণের কথারূপ অমৃত হইতে অতিশয় দূরবর্ত্তী; যেহেতু ঐ ব্রহ্ম-শ্রবণে চিত্তদ্রব বা কম্পাশ্রু-পুলকোদ্গমাদি কিছু-মাত্র হয় না। এই শ্লোক শ্রীব্যাসদেবের কৃত।

হে নাথ! আমি স্বর্গসুখ ভোগ এবং অপবর্গও কামনা করি না, কেবল কৃষ্ণকেলি-চরিতামৃতই প্রতিদিন আমার কর্ণবিবরে প্রবেশ করুক, এই মাত্র প্রার্থনা করি। (কবিরত্ন কৃত শ্লোক)

কি আশ্চর্য্য! যে ব্যক্তি পদে পদে সুধার সুধারাপেক্ষা মধুর এবং দিন দিন চন্দন ও চন্দ্র অপেক্ষাও সুশীতল যশোদা-তনয়ের যশঃ গান করেন, তিনি কখন কলির দিবস-সকলে পীড়িত হয়েন না। (কবিরত্ন কৃত শ্লোক)

আমরা নন্দনন্দনের কৈশোর-লীলামৃতস্বরূপ মহাসাগরে নিমগ্ন হইয়াছি, আমাদের আর মুক্তিরূপলবণজলে কি হইবে? (মাধবেন্দ্রপুরী কৃত শ্লোক)

হে ভগবান্! কোন কোন পুণ্যবান্ ব্যক্তি আনন্দসহকারে তোমার কথারূপ অমৃতসাগরে বিহার করতঃ ধর্ম্ম, অর্থ কাম ও মোক্ষরূপ পুরুষার্থ-চতুষ্টয়কে তৃণতুল্য জ্ঞান করিয়া থাকেন। (শ্রীধরস্বামী)

যে স্থানে ভগবান্ অচ্যুতের সুমহৎ কথার প্রসঙ্গ হইয়া থাকে, সেই স্থানেই গঙ্গা, যমুনা, গোদাবরী ও সরস্বতী এবং অন্যান্য তীর্থ-সমুদয় অবস্থিতি করেন।

## শ্রীকৃষ্ণনামাষ্টক

১। নিখিলবেদের শিরোভাগ উপনিষদ্-রূপ-রত্নমালার প্রভানিকর দ্বারা তোমার পাদপদ্ম-নখের শেষ-সীমা নিরন্তর নিরাজিত হইয়াছে এবং নিবৃত্ততৃষ্ণ মুক্তকুল নিরন্তর তোমার উপাসনা করিতেছে। অতএব, হে হরিনাম! আমি তোমাকে সর্ব্বতোভাবে আশ্রয় করিতেছি।

২। মুনিবৃন্দ সর্ব্বদা তোমাকে কীর্ত্তন করিয়া থাকেন, নিখিল লোকরঞ্জনের জন্য তুমি পরম অক্ষরাকার (অপ্রাকৃত শব্দব্রহ্ম-রূপ) ধারণ করিয়াছ। সাঙ্কেত্য, পরিহাস, স্তোভ, হেলা—এই চারিপ্রকার নামাভাসের সহিতও যদি তোমাকে কেহ উচ্চারণ করেন, তাহা হইলেও তুমি তাঁহার যাবতীয় উৎকট তাপ, (এমন কি লিঙ্গদেহ পর্য্যন্ত) বিনষ্ট করিয়া থাক। অতএব হে নামধেয়, তুমি জয়যুক্ত হও।

৩। হে ভগবন্নাম-সূর্য্য, তোমার ঈষৎ প্রকাশও (নামাভাসও) সংসারান্ধকারনিমগ্ন ব্যক্তির অজ্ঞানতমঃ বিনষ্ট করে, আবার তত্ত্বদৃষ্টিহীন ব্যক্তিকে ভক্তিবিষয়িনী দৃষ্টিও প্রদান করিয়া থাক। অতএব এই জগতে কোন্ বিদ্বান্ ব্যক্তিই বা তোমার মহিমা সম্যক্‌রূপে কীর্ত্তন করিতে পারে?

৪। অবিচ্ছিন্ন তৈলধারার ন্যায় ব্রহ্মচিন্তা দ্বারা ব্রহ্মসাক্ষাৎকার লাভ করিয়াও যে প্রারব্ধ কর্ম্ম ভোগ ব্যতীত

নষ্ট হয় না, কিন্তু হে নাম! জিহ্বাগ্রে তোমার স্ফূর্ত্তিমাত্রেই সেই কর্ম্মবীজ ধ্বংস হইয়া যায়;—বেদ ইহা তারস্বরে কীর্ত্তন করিতেছেন।

৫। হে অঘদমন, হে যশোদানন্দন, হে নন্দসূনো, হে কমলনয়ন, হে গোপীচন্দ্র, হে বৃন্দাবনেন্দ্র, হে প্রণত-করুণ, হে কৃষ্ণ—ইত্যাদি বহুস্বরূপে তুমি আবির্ভূত হইয়াছে! অতএব হে নামধেয়, তোমাতে আমার রতি প্রচুরপরিমাণে বর্দ্ধিত হউক।

৬। হে নাম, 'বাচ্য' অর্থাৎ বিভুচৈতন্য ও আনন্দময়-বিগ্রহ এবং 'বাচক' অর্থাৎ কৃষ্ণ, গোবিন্দ ইত্যাদি বর্ণাত্মক তোমার দুইটী স্বরূপ, কিন্তু আমরা ঐ বাচ্যস্বরূপ হইতে বাচকস্বরূপকে অধিক কৃপাময় বলিয়া মনে করি; কেন না, জীবসকল তোমার বাচ্যস্বরূপে কৃতাপরাধ হইয়া বাচকস্বরূপ তোমার 'নাম' উচ্চারণ করিবামাত্রই (নিরপরাধ হইয়া) ভগবৎপ্রেমসুখে নিমজ্জিত হন।

৭। হে নাম, হে কৃষ্ণ, তুমি আশ্রিত জনগণের পীড়া-সমূহ নাশ কর; তুমি—পরম সুন্দর চিদ্ঘনস্বরূপ এবং গোকুলবাসিগণের মূর্ত্তিমান্ আনন্দস্বরূপ। অতএব পরিপূর্ণ বৈকুণ্ঠস্বরূপ তোমাকে পুনঃ পুনঃ নমস্কার করি।

৮। হে কৃষ্ণনাম, তুমি নারদের বীণার সঞ্জীবনস্বরূপ এবং মাধুর্য্যপ্রবাহরূপ অমৃত-তরঙ্গের সারাংশস্বরূপ। অতএব তুমি আমার জিহ্বাতে সর্ব্বদা অনুরাগের সহিত যথেষ্টরূপে স্ফূর্ত্তিলাভ কর।

শ্রীল কৃষ্ণদাসকবিরাজগোস্বামিপ্রভু শ্রীচৈতন্যচরিতামৃত গ্রন্থে—কলিকালে নামরূপে কৃষ্ণ-অবতার। নাম হৈতে হয় সর্ব্বজগৎ-নিস্তার॥ দার্ঢ্য লাগি 'হরের্নাম'-উক্তি তিনবার। জড় লোক বুঝাইতে পুনঃ 'এব'-কার॥ 'কেবল' শব্দে পুনরপি নিশ্চয়-করণ। জ্ঞান-যোগ-তপ-আদি কর্ম্ম-নিবারণ॥ অন্যথা যে মানে, তার নাহিক নিস্তার। নাহি, নাহি, নাহি,—তিন উক্ত 'এব'-কার॥ (চৈঃ চঃ আঃ ১৭)॥ নাম বিনা কলিকালে নাহি আর ধর্ম্ম। সর্ব্বমন্ত্রসার নাম,—এই শাস্ত্রমর্ম্ম॥ (ঐ ঐ আঃ) হরিদাস কহেন,—"যৈছে সূর্য্যের উদয়। উদয় না হৈতে আরম্ভ তমের হয় ক্ষয়॥ চৌর প্রেত-রাক্ষসাদির ভয় হয় নাশ। উদয় হৈলে ধর্ম্ম-কর্ম্ম-আদি পরকাশ॥ ঐছে নামোদয়ারম্ভে পাপ-আদির ক্ষয়। উদয় হৈলে কৃষ্ণপদে হয় প্রেমোদয়॥ (চৈঃ চঃ অঃ ৩।১৮২-৮৪)॥ তার মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ নাম সংকীর্ত্তন। নিরপরাধে নাম লৈলে পায় প্রেমধন॥ (অঃ ৪)॥ বহুজন্ম করে যদি শ্রবণ, কীর্ত্তন। তবু ত' না পায় কৃষ্ণপদে প্রেমধন॥ (আঃ ৮।১৬)॥ 'এক' কৃষ্ণনামে করে সর্ব্বপাপ নাশ। প্রেমের কারণ ভক্তি করেন প্রকাশ॥ অনায়াসে ভবক্ষয়, কৃষ্ণের সেবন। এক কৃষ্ণনামের ফলে পাই এত ধন॥ (আ ৮।২৬, ২৮)॥ হেন কৃষ্ণনাম যদি লয় বহুবার। তবু যদি প্রেম নহে, নহে অশ্রুধার॥ তবে জানি, তাহাতে অপরাধ প্রচুর। কৃষ্ণনাম-বীজ তাহে না করে অঙ্কুর॥ (অ ৮।২৯-৩০)॥ প্রভু কহে, শুন, শ্রীপাদ, ইহার কারণ। গুরু মোরে মূর্খ দেখি' করিল শাসন॥ মূর্খ তুমি, তোমার নাহি বেদান্তাধিকার। 'কৃষ্ণমন্ত্র জপ' সদা,—এই মন্ত্রসার॥ কৃষ্ণমন্ত্র হৈতে হবে সংসার-মোচন। কৃষ্ণনাম হৈতে পাবে কৃষ্ণের চরণ॥ নাম বিনা কলিকালে নাহি আর ধর্ম্ম। সর্ব্বমন্ত্রসার নাম,—এই শাস্ত্রমর্ম্ম॥ এত বলি' এক শ্লোক শিখাইল মোরে। কণ্ঠে করি' এই শ্লোক করিহ বিচারে॥ "হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্। কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা।" (বৃহন্নারদীয়ে)

এই আজ্ঞা পাঞা নাম লই অনুক্ষণ। নাম লৈতে লৈতে মোর ভ্রান্ত হৈল মন॥
ধৈর্য্য ধরিতে নারি, হৈলাম উন্মত্ত। হাসি, কান্দি, নাচি, গাই, যৈছে মদমত্ত॥
তবে ধৈর্য্য ধরি' মনে করিলাম বিচার। কৃষ্ণনামে জ্ঞানাচ্ছন্ন হইল আমার॥
পাগল হইলাঙ আমি, ধৈর্য্য নাহি মনে। এত চিন্তি' নিবেদিলাম গুরুর চরণে॥
কিবা মন্ত্র দিলা, গোসাঞি, কিবা তার বল। জপিতে জপিতে মন্ত্র করিল পাগল॥
হাসায়, নাচায়, মোরে করায় ক্রন্দন। এত শুনি' গুরু মোরে বলিলা বচন॥

কৃষ্ণনাম-মহামন্ত্রের এই ত' স্বভাব। যেই জপে, তার কৃষ্ণে উপজয়ে ভাব ॥
কৃষ্ণবিষয়ক প্রেমা—পরম পুরুষার্থ। যার আগে তৃণতুল্য চারি পুরুষার্থ ॥
পঞ্চম পুরুষার্থ—প্রেমানন্দামৃতসিন্ধু। ব্রহ্মাদি আনন্দ যার নহে এক বিন্দু ॥
কৃষ্ণনামের ফল—'প্রেমা' সর্ব্বশাস্ত্রে কয়। ভাগ্যে সেই প্রেমা তোমায় করিল উদয় ॥
প্রেমার স্বভাবে করে চিত্ত-তনু ক্ষোভ। কৃষ্ণের চরণ-প্রাপ্ত্যে উপজয় লোভ ॥
প্রেমার স্বভাবে ভক্ত হাসে, কান্দে, গায়। উন্মত্ত হইয়া নাচে, ইতি-উতি ধায় ॥
স্বেদ, কম্প, রোমাঞ্চাশ্রু, গদ্গদ, বৈবর্ণ্য। উন্মাদ, বিষাদ, ধৈর্য্য, গর্ব্ব, হর্ষ, দৈন্য ॥
এত ভাবে প্রেমা ভক্তগণেরে নাচায়। কৃষ্ণের আনন্দামৃতসাগরে ভাষায় ॥
ভাল হৈল, পাইলে তুমি পরমপুরুষার্থ। তোমার প্রেমেতে আমি হৈলাঙ কৃতার্থ ॥
নাচ, গাও, ভক্তসঙ্গে কর সংকীর্ত্তন। কৃষ্ণনাম উপদেশি' তার' সর্ব্বজন ॥
এত বলি' এক শ্লোক শিখাইল মোরে। ভাগবতের সার এই বলে বারে বারে ॥

( শ্রীভাঃ ১১।২।৩৮ শ্লোক )—এবংব্রতঃ স্বপ্রিয়নামকীর্ত্ত্যা জাতানুরাগো দ্রুতচিত্ত উচ্চৈঃ। হসত্যথো রোদিতি রৌতি গায়ত্যুন্মাদবন্নৃত্যতি লোকবাহ্যঃ ।। এই তাঁর বাক্যে আমি দৃঢ় বিশ্বাস ধরি'। নিরন্তর কৃষ্ণনাম সংকীর্ত্তন করি ॥ সেই কৃষ্ণনাম কভু গাওয়ায়, নাচায়। গাহি, নাচি নাহি আমি আপন-ইচ্ছায় ॥ কৃষ্ণনামে যে আনন্দসিন্ধু-আস্বাদন। ব্রহ্মানন্দ তার আগে খাতোদক-সম ॥ ( আ ৭ ) ।। 'কৃষ্ণনাম,' 'কৃষ্ণস্বরূপ'—দুইত 'সমান' ॥ 'নাম', 'বিগ্রহ', 'স্বরূপ'—তিন একরূপ ॥ তিনে 'ভেদ' নাহি,—তিন 'চিদানন্দ-রূপ' ॥ দেহ-দেহীর, নাম-নামীর কৃষ্ণে নাহি 'ভেদ'। জীবের ধর্ম্ম—নাম-দেহ-স্বরূপে 'বিভেদ' ॥ নাম চিন্তামণিঃ কৃষ্ণশ্চৈতন্যরসবিগ্রহঃ। পূর্ণঃ শুদ্ধো নিত্যমুক্তোঽভিন্নত্বান্নামনামিনোঃ ॥ ( পদ্মপুঃ ও বিষ্ণুধর্ম্মোত্তর-বচন ) ।। অতএব কৃষ্ণের 'নাম', 'দেহ', 'বিলাস'। প্রাকৃতেন্দ্রিয়-গ্রাহ্য নহে, হয় স্বপ্রকাশ ॥ 'কৃষ্ণনাম' 'কৃষ্ণগুণ', 'কৃষ্ণলীলা' বৃন্দ। কৃষ্ণের স্বরূপ-সম, সব—চিদানন্দ ॥ ( চৈঃ চঃ মধ্য ১৭ ) ।। প্রভু কহে,—"যাঁর মুখে শুনি একবার। কৃষ্ণনাম, সেই পূজ্য,—শ্রেষ্ঠ সবাকার ॥" "এক কৃষ্ণনামে করে সর্ব্ব-পাপ ক্ষয়। নববিধা ভক্তি পূর্ণ নাম হৈতে হয় ॥ দীক্ষা-পুরশ্চর্য্যা বিধি অপেক্ষা না করে। জিহ্বা-স্পর্শে আ-চণ্ডালে সবারে উদ্ধারে ॥ অনুসঙ্গ-ফলে করে সংসারের ক্ষয়। চিত্ত আকর্ষিয়া করায় কৃষ্ণে প্রেমোদয় ॥ ( চৈঃ চঃ মধ্য ১৫।১০৬—১০৯ ) ।। "কৃষ্ণনাম নিরন্তর যাঁহার বদনে। সেই বৈষ্ণব-শ্রেষ্ঠ, ভজ তাঁহার চরণে ॥ * * * ॥ যাঁহার দর্শনে মুখে আইসে কৃষ্ণনাম। তাঁহারে জানিহ তুমি 'বৈষ্ণব-প্রধান' ॥" ( মঃ ১৬ ) ।। এবং মধ্য নবম পরিচ্ছেদে—

রমন্তে যোগিনোঽনন্তে সত্যানন্দে চিদাত্মনি। ইতি রামপদেনাসৌ পরং ব্রহ্মাভিধীয়তে ॥ ( পদ্ম পুঃ ) অর্থাৎ—অনন্ত সত্যানন্দ-চিদাত্মস্বরূপ পরমতত্ত্বে যোগিসকল রমণ ( আনন্দ লাভ ) করেন। এই জন্যই পরম-ব্রহ্মবস্তুকে রামনামে অভিহিত করা যায়। এবং শ্রীধরস্বামিধৃত মঃ ভাঃ উঃ পঃ—"কৃষিভূর্বাচকঃ শব্দো ণশ্চ নির্বৃতিবাচকঃ। তয়োরৈক্যং পরং ব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে ॥" অর্থাৎ—কৃষ্-ধাতু—ভূ অর্থাৎ আকর্ষক সত্তা-বাচক ; ণ-শব্দ নিবৃতি অর্থাৎ পরমানন্দ-বাচক। কৃষ্-ধাতুতে ণ-প্রত্যয় করিয়া তদুভয়ের ঐক্যে 'কৃষ্ণ'-শব্দে পরমব্রহ্ম প্রতিপাদিত হইয়াছে ॥ "পরংব্রহ্ম দুইনাম সমান হইল। পুনঃ আর শাস্ত্রে কিছু বিশেষ পাইল ॥ যথা পদ্মপুরাণে—"রাম রামেতি রামেতি রমে রামে মনোরমে। সহস্রনামভিস্তুল্যং রামনাম বরাননে ॥ অর্থাৎ 'রাম', 'রাম' 'রাম' বলিয়া মনোরম যে রাম, তাহাতে আমি রমণ ( আনন্দ লাভ ) করি। হে বরাননে, একটী রাম নাম সহস্র বিষ্ণুনামের তুল্য। আবার ব্রহ্মাণ্ডপুরাণে—সহস্রনাম্নাং পুণ্যানাং ত্রিরাবৃত্ত্যা তু যৎ ফলম্। একাবৃত্ত্যা তু কৃষ্ণস্য নামৈকং তৎ প্রযচ্ছতি ॥ অর্থাৎ—বিষ্ণুর পবিত্র সহস্রনাম তিনবার পাঠ করিলে যে ফল হয়, কৃষ্ণনাম একবার উচ্চারণ করিলে সেই ফল দিয়া থাকেন। সুতরাং

তিনবার রামনামের ফল একবার কৃষ্ণনামেই পাওয়া যায়॥ 'এই বাক্যে কৃষ্ণনামের মহিমা অপার। তথাপি লইতে নারি, শুন হেতু তার॥ ইষ্টদেব রাম, তাঁর নামে সুখ পাই। সুখ পাঞা রামনাম রাত্রি দিন গাই॥ তোমার দর্শনে যবে কৃষ্ণনাম আইল। তোমার মহিমা তবে হৃদয়ে লাগিল॥

## শ্রীচৈতন্যভাগবতে শ্রীল বৃন্দাবনদাসঠাকুর নামমাহাত্ম্য সম্বন্ধে

প্রভু ব'লে,—"বিপ্র, তোমার ভাগ্যের কি কথা। কৃষ্ণভজিবারে চাহ, সেই সে সর্ব্বথা। * * * কলিযুগ-ধর্ম্ম হয় নাম-সঙ্কীর্ত্তন। চারি-যুগে চারি-ধর্ম্ম জীবের কারণ॥ * * * অতএব কলিযুগে নাম যজ্ঞ সার। আর কোন ধর্ম্ম কৈলে নাহি হয় পার॥ রাত্রিদিন নাম লয় খাইতে শুইতে। তাঁহার মহিমা বেদে নাহি পারে দিতে॥ শুন, মিশ্র, কলিযুগে নাহি তপ যজ্ঞ। যেইজন ভজে কৃষ্ণ, তাঁর মহাভাগ্য॥ অতএব গৃহে তুমি কৃষ্ণভজ গিয়া। কুটিনাটি পরিহরি' একান্ত হইয়া॥ সাধ্য-সাধন-তত্ত্ব যে-কিছু সকল। হরিনাম-সঙ্কীর্ত্তনে মিলিবে সকল॥ হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। হরে রাম হরে রাম রাম রাম হরে হরে॥ এই শ্লোক নাম বলি' লয় মহামন্ত্র। ষোল-নাম বত্রিশ-অক্ষর এই তন্ত্র॥ সাধিতে সাধিতে যবে প্রেমাঙ্কুর হবে। সাধ্যসাধন-তত্ত্ব জানিবা সে তবে॥" (চৈঃ ভাঃ আঃ ১৪)॥ "শুন, বিপ্র, সকৃৎ শুনিলে কৃষ্ণনাম। পশু, পক্ষী, কীট যায় শ্রীবৈকুণ্ঠ-ধাম। পশু-পক্ষী-কীট-আদি বলিতে না পারে। শুনিলেই হরিনাম তারা সব তরে'॥ জপিলে শ্রীকৃষ্ণনাম আপনে সে তরে। উচ্চ-সঙ্কীর্ত্তনে পর-উপকার করে॥ অতএব উচ্চ করি' কীর্ত্তন করিলে। শতগুণ ফল হয় সর্ব্বশাস্ত্রে বলে॥ জপকর্ত্তা হৈতে উচ্চসঙ্কীর্ত্তনকারী। শতগুণ অধিক সে পুরাণেতে ধরি॥ (আদি ১৬)॥ আবিষ্ট হইয়া প্রভু করেন ব্যাখ্যান। সূত্র-বৃত্তি-টীকায়, সকল হরিনাম॥ প্রভু বলে,—"সর্ব্বকাল সত্য কৃষ্ণনাম। সর্ব্ব-শাস্ত্রে 'কৃষ্ণ' বই না বলয়ে আন॥ হর্ত্তা কর্ত্তা পালয়িতা কৃষ্ণ সে ঈশ্বর। অজ-ভব-আদি, সব—কৃষ্ণের কিঙ্কর। কৃষ্ণের চরণ ছাড়ি' যে আর বাখানে। বৃথা জন্ম যায় তার অসত্য-বচনে॥ আগম-বেদান্ত-আদি যত দরশন। সর্ব্বশাস্ত্রে কহে 'কৃষ্ণপদে ভক্তিধন'॥ মুগ্ধ সব অধ্যাপক কৃষ্ণের মায়ায়। ছাড়িয়া কৃষ্ণের ভক্তি অন্য পথে যায়॥ করুণাসাগর কৃষ্ণ জগতজীবন। সেবক-বৎসল নন্দগোপের নন্দন॥ হেন কৃষ্ণনামে যার নাহি রতি-মতি। পড়িয়াও সর্ব্ব শাস্ত্র, তাহার দুর্গতি॥ দরিদ্র অধম যদি লয় কৃষ্ণনাম। সর্ব্ব দোষ থাকিলেও যায় কৃষ্ণধাম॥ এইমত সকল-শাস্ত্রের অভিপ্রায়। ইহাতে সন্দেহ যার, সে-ই দুঃখ পায়॥ কৃষ্ণের ভজন ছাড়ি' যে শাস্ত্র বাখানে। সে অধম কভু শাস্ত্র-মর্ম্ম নাহি জানে॥ শাস্ত্রের না জানে মর্ম্ম, অধ্যাপনা করে॥ গর্দ্দভের প্রায় যেন শাস্ত্র বহি' মরে॥ পড়িঞা-শুনিঞা লোক গেল ছারে-খারে। কৃষ্ণ মহামহোৎসবে বঞ্চিলা তাহারে॥ পুতনারে যেই প্রভু কৈলা মুক্তি-দান। হেন কৃষ্ণ ছাড়ি' লোকে করে অন্য ধ্যান॥ অঘাসুর-হেন পাপী যে কৈলা মোচন। কোন্ সুখে ছাড়ে লোকে তাঁহার কীর্ত্তন? যে-কৃষ্ণের নামে হয় জগৎ পবিত্র। না বলে দুঃখিত জীব তাঁহার চরিত্র॥ যে-কৃষ্ণের মহোৎসবে ব্রহ্মাদি বিহ্বল। তাহা ছাড়ি নৃত্য-গীতে করে অমঙ্গল॥ অজামিলে নিস্তারিলা যে-কৃষ্ণের নামে। ধন-কুল-বিদ্যা-মদে তাহা নাহি জানে॥ শুন ভাই-সব সত্য আমার বচন। ভজহ অমূল্য কৃষ্ণপাদপদ্ম-ধন॥ যে-চরণ সেবিতে লক্ষ্মীর অভিলাষ। যে-চরণ-সেবিঞা শঙ্কর শুদ্ধদাস॥ যে-চরণ হইতে জাহ্নবী-পরকাশ। হেন পাদপদ্ম, ভাই, সবে কর আশ॥ * * * প্রভুবলে,—"আজি পড়িলাও কৃষ্ণনাম। সত্য কৃষ্ণ-চরণকমল গুণধাম॥ সত্য কৃষ্ণনাম-গুণ-শ্রবণ-কীর্ত্তন। সত্য কৃষ্ণচন্দ্রের সেবক যে-যে জন॥ সে-ই শাস্ত্র সত্য—কৃষ্ণভক্তি কহে যা'য়। অন্যথা হইলে শাস্ত্র পাষণ্ডত্ব পায়॥ "যস্মিন্ শাস্ত্রে পুরাণে বা হরিভক্তির্ন দৃশ্যতে। শ্রোতব্যং নৈব তৎ শাস্ত্রং যদি ব্রহ্মা স্বয়ং বদেৎ॥" "মুচি হ'য়ে শুচি হয়, যদি 'হরি' ভজে, শুচি হয়ে মুচি হয়, যদি 'হরি' ত্য'জে—"চণ্ডাল 'চণ্ডাল, নহে,—যদি 'কৃষ্ণ' বলে। বিপ্র 'বিপ্র' নহে,—যদি অসৎপথে চলে॥……"শুন শুন মাতা! কৃষ্ণভক্তির প্রভাব সর্ব্বভাবে কর মাতা! কৃষ্ণে অনুরাগ॥ কৃষ্ণসেবকের মাতা! কভু নাহি নাশ। কালচক্র ডরায় দেখিয়া কৃষ্ণদাস॥

গর্ভবাসে যত দুঃখ জন্মে বা মরণে। কৃষ্ণের সেবক, মাতা, কিছুই না জানে॥ জগতের পিতা—কৃষ্ণ, যে না ভজে বাপ। পিতৃদ্রোহী পাতকীর জন্মজন্ম তাপ॥ (চৈঃ ভাঃ মঃ প্রথম অধ্যায়)॥ প্রভু বলে,—"কৃষ্ণভক্তি হউক সবার। কৃষ্ণ-নাম-গুণ বই না বলিহ আর।।" আপনে সবারে প্রভু করে উপদেশে। "কৃষ্ণ-নাম মহামন্ত্র শুনহ হরিষে।। 'হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। হরে রাম হরে রাম রাম রাম হরে হরে'।। প্রভু বলে,—"কহিলাঙ এই মহামন্ত্র। ইহা জপ' গিয়া সবে করিয়া নির্ব্বন্ধ॥ ইহা হৈতে সর্ব্ব-সিদ্ধি হইবে সবার। সর্ব্বক্ষণ বল' ইথে বিধি নাহি আর॥ "দশ-পাঁচ মিলি' নিজ দ্বারেতে বসিয়া। কীর্ত্তন করহ সবে হাতে তালি দিয়া॥ "হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ। গোপাল গোবিন্দ রাম শ্রীমধুসূদন'॥ সংকীর্ত্তন কহিল এ তোমা' সবাকারে। স্ত্রী-পুত্রে-বাপে মিলি' কর' গিয়া ঘরে॥" (চৈঃ ভাঃ মঃ ২৩।)

প্রভুর না স্ফুরে কৃষ্ণ-ব্যতিরেকে আন। শব্দ মাত্রে কৃষ্ণভক্তি করয়ে ব্যাখ্যান॥ পড়ুয়া সকলে বলে,—"ধাতু-সংজ্ঞা কার্?" প্রভু বলে—"শ্রীকৃষ্ণের শক্তি নাম যার॥ ধাতুসূত্র বাখানি, শুন ভাইগণ! দেখি, কার্ শক্তি আছে, করুক খণ্ডন? সর্ব্বদেহে ধাতুরূপে বৈসে কৃষ্ণশক্তি। তাহা-সনে করে স্নেহ, তাহানে সে ভক্তি॥* * * ধাতু-সংজ্ঞা—কৃষ্ণশক্তি বলভ সবার। দেখি,—ইহা দূষুক,—আছয়ে শক্তি কার্? এইমত পবিত্র পূজ্য যে কৃষ্ণের শক্তি। হেন কৃষ্ণে, ভাইসব! কর' দৃঢ়ভক্তি॥ বল কৃষ্ণ, ভজ কৃষ্ণ, শুন কৃষ্ণনাম। অহর্নিশ শ্রীকৃষ্ণচরণ কর' ধ্যান॥ যাঁহার চরণে দুর্ব্বা-জল দিলে মাত্র। কভু নহে যমের সে অধিকার-পাত্র॥ অঘ-বক-পূতনারে যে কৈলা মোচন। ভজ ভজ সেই নন্দনন্দন-চরণ। যাঁহার চরণ সেবি' শিব—দিগম্বর। যে-চরণ সেবিবারে লক্ষ্মীর আদর॥ অনন্ত যে চরণ-মহিমা-গুণ গায়। দন্তে তৃণ করি' ভজ হেন কৃষ্ণ-পা'য়॥ যাবৎ আছয়ে প্রাণ, দেহে আছে শক্তি। তাবৎ করহ কৃষ্ণপাদপদ্মে ভক্তি॥ কৃষ্ণ মাতা, কৃষ্ণ পিতা, কৃষ্ণ প্রাণ ধন। চরণে ধরিয়া বলি,—'কৃষ্ণে দেহ' মন'॥ কৃষ্ণবর্ণ এক শিশু মুরলী বাজায়। সবে দেখি,—তাই ভাই! বলি সর্ব্বথায়॥ যত শুনি শ্রবণে, সকল—কৃষ্ণনাম। সকল ভুবন দেখি গোবিন্দের ধাম॥* * * কৃষ্ণ-বিনু আর বাক্য না স্ফুরে আমার॥* * * তোমরা—সকলে লহ কৃষ্ণের শরণ। কৃষ্ণনামে পূর্ণ হউ সবার বদন॥ নিরবধি শ্রবণে শুনহ কৃষ্ণনাম। কৃষ্ণ হউ তোমা' সবাকার ধন প্রাণ॥ যে পড়িলা, সে-ই ভাল আর কার্য্য নাই। সবে মেলি 'কৃষ্ণ' বলিবাঙ এক ঠাঁই॥ কৃষ্ণের কৃপায় শাস্ত্র স্ফুরুক সবার। তুমি-সব—জন্ম-জন্ম বান্ধব আমার॥***"পড়িলাঙ শুনিলাঙ যতদিন ধরি'। কৃষ্ণের কীর্ত্তন কর' পরিপূর্ণ করি'॥ শিষ্যগণ বলেন—"কেমন সংকীর্ত্তন?" আপনে শিখায়েন প্রভু শ্রীশচীনন্দন॥ "(হরে) হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ। গোপাল গোবিন্দ রাম শ্রীমধুসূদন॥" দিশা দেখাইয়া প্রভু হাতে তালি দিয়া। আপনে কীর্ত্তন করে শিষ্যগণ লৈয়া॥ আপনে কীর্ত্তন-নাথ করেন কীর্ত্তন। চৌদিকে বেড়িয়া গায় সব-শিষ্যগণ॥ (চৈঃ ভাঃ মধ্য ১।) "শুন শুন নিত্যানন্দ, শুন হরিদাস। সর্ব্বত্র আমার আজ্ঞা করহ প্রকাশ॥ প্রতি ঘরে ঘরে গিয়া কর এই ভিক্ষা। 'বল কৃষ্ণ, ভজ কৃষ্ণ, কর কৃষ্ণ শিক্ষা॥'***"আজ্ঞা পাই' দুই জনে বুলে ঘরে ঘরে। "বল কৃষ্ণ, গাও কৃষ্ণ, ভজহ কৃষ্ণেরে॥ কৃষ্ণ প্রাণ, কৃষ্ণ ধন, কৃষ্ণ সে জীবন। হেন কৃষ্ণ বল ভাই হই' একমন॥" পুনঃ—"বল কৃষ্ণ, ভজ কৃষ্ণ, লহ কৃষ্ণ নাম। কৃষ্ণ মাতা, কৃষ্ণ পিতা, কৃষ্ণ ধন প্রাণ॥ তোমা-সবা লাগিয়া কৃষ্ণের অবতার। হেন কৃষ্ণ ভজ, সব ছাড় অনাচার॥" (চৈঃ ভাঃ মঃ ১৩।)

গৌর পার্ষদপ্রবর শ্রীল জগদানন্দ পণ্ডিত গোস্বামী শ্রীপ্রেমবিবর্ত্তগ্রন্থে শ্রীনামসম্বন্ধে লিখিয়াছেন:—"নামরহস্য পটল" শ্রীমন্মহাপ্রভুর উক্তি:—"শুন হে ভকতবৃন্দ, কলিকালের ধর্ম্ম। শ্রীকৃষ্ণকীর্ত্তন বিনা আর নাহি কর্ম্ম॥ কর্ম্মজ্ঞান-যোগ ধ্যান দুর্ব্বল সাধন। অপ্রাকৃত সম্পত্তি লাভের নহে ক্রম॥ ধর্ম্ম, ব্রত, ত্যাগ, হোম সকলই প্রাকৃত। অপ্রাকৃত তত্ত্বলাভে নাহি করে হিত॥ কৃষ্ণনাম উচ্চারণে, স্মরণে শ্রবণে। অপ্রাকৃত সিদ্ধি হয়, বলে শ্রুতিগণে॥ শ্রীনামরহস্য সর্ব্বশাস্ত্রেতে দেখিবা। নাম উচ্চারণমাত্র চিৎসুখ লভিবা॥ 'জপ ও কীর্ত্তন" পদ্মপুরাণ বচন—(গ্রন্থক

কর্তৃক পদ্যানুবাদ ) 'উচ্চারণ'-শব্দে বুঝ শ্রীনামকীর্ত্তন। 'করে' বা মালায় সংখ্যা করে ভক্তগণ।। সংখ্যা ছাড়ি অসংখ্য নাম কভু কভু হয়। 'উচ্চারণ'-শব্দে এসব জানহ নিশ্চয়।। লঘূচ্চারে 'জপ' হয়, উচ্চারে 'কীর্ত্তন'। স্মরণ কীর্ত্তনে সব হয় ত গণন।। কি প্রকারে নাম কৈলে সুকীর্ত্তন হয়। শ্রীনামকীর্ত্তনে তাহা বিধান নিশ্চয়।। শ্রীনামকীর্ত্তন হয় জীবের নিত্যধর্ম্ম। জগতে বৈকুণ্ঠে জীবের এই মুখ্য কর্ম্ম।। মায়াবদ্ধ জীবের এই মোক্ষ সাধন হয়। মুক্তজীবের পক্ষে তাহা সাধ্যাবধি রয়।। ধর্ম্মশাস্ত্র-উক্ত ভক্তিহীন ধর্ম্ম যত। ভক্ত্যুদ্দেশ বিনা আর যত প্রকার ব্রত।। ভক্ত্যুত্থিত বিরাগ ব্যতীত যত ত্যাগ। ভক্তি-প্রতিকূল যজ্ঞ প্রাকৃত বিভাগ।। এই সব শুভকর্ম্ম সম্বন্ধ বিচারে। ভক্তি-অনুকুল বলি শাস্ত্রেতে প্রচারে।। কলিকালে সেই সব জড়ধর্ম্ম হইল। ভক্তি-আনুকূল্য ত্যজি ধর্ম্ম নষ্ট ভেল।। অতএব কলিকালে নামসংকীর্ত্তন। বিনা আর ধর্ম্ম নাই শুন ভক্তগণ।। সে ধর্ম্মের ব্যতিকর যাহাই দেখিবে। তাহাই বর্জ্জিবে যত্নে ভক্তির প্রভাবে।।

শ্রীসনৎকুমার উবাচ :—কলিতে সকল ধর্ম্মাধর্ম্ম তমোময়। নামধর্ম্ম বিনা জীবের সংসার নহে ক্ষয়।। শ্রীগোবিন্দপদারবিন্দে শরণ যে লয়। তার সর্ব্বপাপ নামে নিশ্চয় হয় ক্ষয়।। কৃষ্ণনাম লয়ে কাঁদে নিজ দোষ বলে। অতি শীঘ্র তার পাপ যায় ভক্তিবলে।। কর্ম্মজ্ঞান-প্রায়শ্চিত্তে তার কিবা ফল। সে ফল দুর্ব্বল তা ত', তার নাহি বল।। এক কৃষ্ণনামে পাপীর যত পাপক্ষয়। বহু জন্মে সেই পাপী করিতে নারয়।। হেন পাপ স্মার্ত্তশাস্ত্রে না আছে বর্ণন। এক কৃষ্ণনামে যাহা না হয় খণ্ডন।। তবে কেন স্মার্ত্তলোক প্রায়শ্চিত্ত করে? সুকৃতি-অভাবে তার কর্ম্মে মতি হরে।। কর্ম্মপ্রায়শ্চিত্তে কভু বাসনা না যায়। জ্ঞানপ্রায়শ্চিত্তে শোধে বাসনা হিয়ায়।। পুনঃ কিছুদিনে সে বাসনা হয় স্থূল। ভক্তিতে অবিদ্যা যায় বাসনার মূল।। যে জন গোবিন্দপদে লইয়া শরণ। নাম লয় কাকুভরে করয় রোদন।। তার পক্ষে শ্রীমুখের বাক্য সুমধুর। জীবের মঙ্গল, গীতায় দেখহ প্রচুর।। ( গীতায়—সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য ইত্যাদি।) অতএব কর্ম্মাঙ্গ প্রায়শ্চিত্তাদি পরিহরি। বুদ্ধিমান্ জন ভজে প্রাণেশ্বর হরি।। কৃষ্ণনাম দয়াময় কৃষ্ণতেজোময়। স্থাবর-জঙ্গম-মুক্তিদাতা সুনিশ্চয়।।

**নামের ফল**—নাম-অপরাধী তাহে করে অপরাধ। অতিচার আসি নামধর্ম্মে করে বাধ।। সেই মহা-অপরাধীর দোষ, নামে হয় ক্ষয়। নাম বিনা জীববন্ধু জগতে না হয়।। "নামাপরাধ"—নামরূপ মহাকৃত্য জীবের নিশ্চয়। সেই কৃত্য যাহে সাধকের নষ্ট হয়।। নামকে প্রাকৃত করি সাধন করাঞা। সামান্য প্রাকৃত ফলে দেয় ফেলাইয়া। একান্ত-নামেতে আশ্রয় আছে যাঁর। সাধুপদবাচ্য তেঁহ তারেন সংসার।। জড়কর্ম্মজ্ঞানচেষ্টা ছাড়ি সেই জন। শুদ্ধভক্তিভাবে নাম করেন উচ্চারণ।। নামের প্রচার একা তাঁহা হৈতে হয়। তাঁর নিন্দা কৃষ্ণনাম কভু না সহায়।।

**সাধু নিন্দা**—সে সাধুর নিন্দা, তাঁ'তে লঘু-বুদ্ধি যা'র। বড় অপরাধ নামে নিশ্চয় তাহার।। যত্নে এই অপরাধ করিয়া বর্জ্জন। সেই সাধু-সঙ্গ-বলে করহ ভজন।। (ক)।। মঙ্গলস্বরূপ বিষ্ণু পরতত্ত্ব হরি। অপ্রাকৃত স্বরূপেতে শ্রীব্রজবিহারী।। তাঁর নাম-রূপ-গুণ-লীলা অপ্রাকৃত। তাঁহার স্বরূপ হৈতে ভিন্ন নহে তত্ত্ব।। নাম নামী এক তত্ত্ব অপ্রাকৃত ধর্ম্ম। এ জড় জগতে তার নাহি আছে মর্ম্ম।। এই শুদ্ধজ্ঞান লাভ ভক্তিবলে হয়। তর্কে বহুদূর, ইহা জানিহ নিশ্চয়।। নিজ শুদ্ধসাধন, আর সাধু-গুরু-বল। দুইয়ের সংযোগে লভি এ তত্ত্বমঙ্গল।। এই তত্ত্বসিদ্ধ যত দিন নাহি হয়। ততদিন প্রাকৃতবুদ্ধি কভু না ছাড়য়।। ততদিন নাম করি না পাই স্বরূপ। নামাভাসমাত্র হয় ভজন-বিরূপ।। বহুযত্নে লাভ ভাই স্বরূপের সিদ্ধি। শুদ্ধনামোচ্চারে পাবে পরংপদ-বুদ্ধি।। যত্নসহ নিরন্তর নামাভাসে হরি। নামতে স্বরূপ সিদ্ধি দিবে কৃপাকরি।।

**দ্বিতীয় নামাপরাধ**—সর্ব্বেশ্বর কৃষ্ণ, তাহে জানিবে নিশ্চয়। শিবাদি দেবতা তাঁর অংশরূপ হয়।। সেই সেই দেবের নামাদি গুণরূপ। কৃষ্ণশক্তিদত্ত সিদ্ধি জানহ স্বরূপ।। এরূপ জানিলে শিববিষ্ণুতে অভেদে। জন্মিবে স্বরূপ-বুদ্ধি গায় সর্ব্ববেদে।। ভেদবুদ্ধি অপরাধ যত্নেতে ত্যজিবে। গুরুকৃপাবলে তবে শ্রীনাম ভজিবে।। (খ)।।

গুর্ব্ববজ্ঞা :— কৃপা করি যেই জন হরি দেখাইল। হরিনাম পরিচয় করাইয়া দিল ॥ সেই মোর কর্ণধার গুরু মহাশয়। তাঁহারে অবজ্ঞা কৈলে নামাপরাধ হয় ॥(ক) (৩) যেই শ্রুতিশাস্ত্র নামের ব্রহ্মত্ব দেখায়। অপার মাহাত্ম্য নামের জগতে জানায়। তাঁরে অনাদর করি' কর্ম্মাদি প্রশংসে। শ্রুতিনিন্দা বলি তারে সর্ব্বশাস্ত্রে ভাষে ॥(খ) (৪) নাম নিত্যধন সদা চিন্ময় অগাধ। তাহাতে কল্পনাবুদ্ধি গুরু অপরাধ ॥(গ) (৫) নামবলে পাপবুদ্ধি হৃদয়ে যাহার। সতত উদয় হয় সেই ত অসার ॥(ঘ) (৬) রোচনার্থা ফলশ্রুতি কর্ম্মমার্গে সত্য। ভক্তিমার্গে নামফল সর্ব্বকালে নিত্য ॥ অপ্রাকৃত নামের মাহাত্ম্য সীমাহীন। তা'তে যার অর্থবাদ সেই অর্ব্বাচীন ॥(ঙ) (৭) বর্ণাশ্রমময় ধর্ম্ম ধর্ম্মশাস্ত্রে যত। দর্শপৌর্ণমাসী আদি তমোময় ব্রত ॥ দণ্ডী মুণ্ডী সন্ন্যাসাদি ত্যাগের প্রকার। নিত্য নৈমিত্তিক হোম আদির ব্যাপার ॥ অষ্টাঙ্গ ষড়ঙ্গ যোগ আদি শুভ কর্ম্ম। সকলই প্রাকৃত তত্ত্ব এই সত্য মর্ম্ম ॥ উপায়স্বরূপেতে তা'রা উপেয় সাধয়। না সাধিলে জড় বই কিছু আর নয় ॥ নাম কিন্তু অপ্রাকৃত চিন্ময় ব্যাপার। সাধনে উপায়তত্ত্ব সাধ্যে উপেয়-সার ॥ অতএব নামতত্ত্ব বিশুদ্ধ চিন্ময়। জড়োপায় কর্ম্ম সহসাম্য কভু নয় ॥ কর্ম্ম জ্ঞান সহ নামে সাম্যবুদ্ধি যথা। নাম-অপরাধ গুরুতর ঘটে তথা ॥(চ) (৮) নামে যার বিশ্বাস না জন্মিল ভাগ্যাভাবে। তাকে নাম উপদেশি অপরাধ পাবে ॥(ছ) (৯) এই সব অপরাধ সদ্গুরুকৃপায়। বহু যত্নে ছাড়ি ভাই নামধন পায় ॥ নামের মাহাত্ম্য সব শুনি শাস্ত্র হৈতে। তবু তাহে রতি যা'র নৈল কোনমতে ॥ অহংতা মমতা-বুদ্ধি দেহেতে করিয়া। লাভ পূজা প্রতিষ্ঠাতে রহিল মজিয়া ॥ পাপে রত হৈঞা পাপ ছাড়িতে না পারে। নামে যত্ন করি চেষ্টা করিবারে নারে ॥ সাধুসঙ্গে মতি নহে অসাধু বিষয়ে। সুখ পায় বিবেক বৈরাগ্য ছাড়াইয়ে ॥ এই ত নামাপরাধ ঘটনা তাহার। নামে রুচি নাহি পায় কৃষ্ণের সংসার ॥(জ) (১০) এই দশ অপরাধ নামাপরাধ হয়। নামধর্ম্মে বাধা দেয় সুমঙ্গলক্ষয় ॥ পাপ তাপ অপরাধ জীবের যত হয়। শ্রীহরিসংশ্রয়ে সব সদ্য হয় ক্ষয় ॥ কলির সংসার ছাড়ি' কৃষ্ণের সংসার। অকৈতবে করে যেই অপরাধ নাহি তার।

**দীক্ষা**—পূর্ব্বে যত পাপাদি বহু জন্মে করে। হরিদীক্ষামাত্রে সেই সব পাপে তরে ॥ অকৈতবে করে যবে আত্মনিবেদন। কৃষ্ণ তার পূর্ব্ব পাপ করেন খণ্ডন ॥ প্রায়শ্চিত্ত করিবারে তার নাহি হয়। দীক্ষামাত্র পাপক্ষয় সর্ব্বশাস্ত্রে কয় ॥ নিষ্কপটে হর্য্যাশ্রয় করে যেই জন। সর্ব্ব অপরাধ তার বিনষ্ট তখন ॥ আর পাপতাপে কভু রুচি নাহি হয়। পুণ্য পাপ দূরে যায়, মায়া করে জয় ॥

**সেবা-অপরাধ**—তবে তার কভু হয় সেবা-অপরাধ। সেই অপরাধে হয় ভক্তিক্রিয়াবাধ ॥ সাধুসঙ্গে করে কৃষ্ণনামের আশ্রয়। নামাশ্রয়ে সেবা-অপরাধ নষ্ট হয় ॥ নামকৃপা হৈলে জীব সর্ব্বশুদ্ধি পায়। কৃষ্ণের নিকট গিয়া করে শুদ্ধসেবার আশ্রয়॥ কিন্তু যদি নাম-অপরাধ তার হয়। তবে পুনঃ অধঃপাত হইবে নিশ্চয়॥ সর্ব্বজীব-বন্ধু নাম, তাঁর অপরাধ। কোনক্রমে ক্ষয় নহে প্রাপ্ত্যে হয় বাধ ॥ নাম-অপরাধ ত্যাগ বহু যত্নে করি। লভে জীব সর্ব্বসিদ্ধি প্রাপ্ত হয় হরি ॥ সাধু-গুরু-সন্নিধানে বহু দৈন্য ধরি। দশ-অপরাধ-তত্ত্ব লবে শিক্ষা করি' ॥ অপরাধগুলি যত্নে জানিয়া ত্যজিবে। সত্বরে শ্রীহরিনামে প্রেম উপজিবে ॥ নাম পেয়ে আপরাধ বর্জ্জন না করে। সহসা তাহার দশ অপরাধ ধরে ॥

**অপরাধ খণ্ডনের উপায়**—নামেতে শরণাপত্তি যেই ক্ষণে হয়। তখনই নামাপরাধের সদ্য হয় ক্ষয় ॥ তথাপি প্রমাদে যদি উঠে অপরাধ। তাহাতেও ভক্তিতে হইয়া পড়ে বাধ ॥ অপরাধ প্রমাদেতে হইবে যখন। নামসংকীর্ত্তন তবে করিবে অনুক্ষণ ॥ নামেতে শরণাগতি সুদৃঢ় করিবে। অনুক্ষণ নামবলে অপরাধ যাবে ॥ নামেই নামাপরাধ হইবেক ক্ষয়। অপরাধ নাশিতে আর কারও শক্তি নয় ॥ যা'র মুখে উচ্চারিত এক কৃষ্ণ নাম। যাহার স্মরণপথে এক নাম গুণধাম ॥ যা'র শ্রোত্রমূলে তাহা প্রবেশ করিবে। ব্যবহিত-রহিত হৈলে তখনই তারিবে ॥ 'ব্যবহিত' এই শব্দে দুই অর্থ হয়। অক্ষরের ব্যবধানে নাম আচ্ছাদয়॥ অবিদ্যার আচ্ছাদনে প্রাকৃত প্রকাশ। নাম নামী একভাবে অবিদ্যা বিনাশ ॥ ব্যবহিত-রহিত হৈলে শুদ্ধনামোদয়। বর্ণশুদ্ধাশুদ্ধিক্রমে দোষ নাহি হয় ॥ অপ্রাকৃত নামে কৃষ্ণ

সর্ব্বশক্তি দিল। কালাকাল শৌচাশৌচ নামে না রহিল ॥ সর্ব্বকাল সর্ব্বাবস্থায় শুদ্ধ নাম কর। সর্ব্ব শুভোদয় হবে সর্ব্বাশুভ-হর ॥ দেহ, ধন, জন, লোভ, পাষণ্ডসঙ্গ ক্রমে। ব্যবহিত জন্মে জীব পড়ে মহাভ্রমে ॥ অতএব সকলের অগ্রে সঙ্গ ত্যজি। অনন্যশরণ লঞা নামমাত্র ভজি ॥ নামকৃপাবলে হবে প্রমাদ রহিত। অপরাধ দূরে যা'বে হইবেক হিত ॥ অপরাধ মুক্ত হঞা লয় কৃষ্ণনাম। প্রেম আসি নাম সহ করিবে বিশ্রাম ॥ অপরাধীর নামলক্ষণ কৈতব নিশ্চয়। সে সঙ্গ যতনে ছাড়ি কর নামাশ্রয় ॥ 'অপরাধপর জন বিষ্ণুনাম জানি। পাঠ করিলেই মুক্তি লাভে ইহা মানি' ॥ হরিদাসের অনুগত হইয়া শ্রীনাম। ভজিবে যে জন সেই নিত্যসিদ্ধকাম ॥

**নাম-মহিমা**—প্রভু বলে "কৃষ্ণনামের মহিমা অপার। কৃষ্ণ নিজে নাহি জানে, কি জানিব জীব ছার ॥ শাস্ত্রে যাহা শুনিয়াছি কহিব তোমারে। বিশ্বাস করিয়া শুন যাবে ভবপারে ॥ সর্ব্বপাপপ্রশমক সর্ব্বব্যাধিনাশ। সর্ব্ব-দুঃখবিনাশন কলিবাধাহ্রাস ॥ নারকি-উদ্ধার আর প্রারব্ধ-খণ্ডন। সর্ব্ব-অপরাধ-ক্ষয় নামে সর্ব্বক্ষণ ॥ সর্ব্ব-সৎ-কর্ম্মের পূর্ত্তি নামের বিলাস। সর্ব্ববেদাধিক নামসূর্য্যের প্রকাশ ॥ সর্ব্বতীর্থের অধিক নাম সর্ব্বশাস্ত্রে কয় ॥ সকল সৎ-কর্ম্মাধিক্য নামেতে উদয় ॥ সর্ব্বার্থপ্রদাতা নাম, সর্ব্বশক্তিময়। জগৎ-আনন্দকারী নামের ধর্ম্ম হয় ॥ নাম লঞা জগদ্বন্দ্য হয় সর্ব্বজন। অগতির গতি নাম পতিতপাবন ॥ সর্ব্বত্র সর্ব্বদা সেব্য সর্ব্বমুক্তিদাতা। বৈকুণ্ঠপ্রাপক নাম হরিপ্রীতিদাতা ॥ নাম স্বয়ং পুরুষার্থ ভক্ত্যঙ্গপ্রধান। শ্রুতিস্মৃতি শাস্ত্রে আছে বহুত প্রমাণ ॥ পাপী অজামিল দেখ বিবশ হইয়া। হরিনাম উচ্চারিল 'নারায়ণ' বলিয়া ॥ কোটি কোটি জন্মে পাপ করিয়াছে যত। সে সকল হইতে মুক্ত হইল সাম্প্রত ॥ ভাঃ—স্ত্রী-রাজ-গো-ব্রাহ্মণ-ঘাতী মদ্যরত। গুরুপত্নীগামী মিত্রদ্রোহী চৌর্য্য-ব্রত ॥ এ সবের পাপ আর অন্য পাপচয়। হরিনাম উচ্চারণে সব পরিষ্কৃত হয় ॥ পাপ সুনিষ্কৃত হৈলে কৃষ্ণে হয় মতি। এইরূপে নামে জীবের হয় ত সদ্গতি ॥ চান্দ্রায়ন ব্রত আদি শাস্ত্রোক্ত প্রকারে। পাপ হইতে পাপীকে নাহি সেরূপ নিস্তারে ॥ কৃষ্ণনাম একবার উচ্চারিত যবে। সর্ব্বপাপ হইতে পাপী মুক্ত হয় তবে।

**নামাভাস**—"সঙ্কেত বা পরিহাস স্তোভ হেলা করি। নামাভাসে কভু যদি বলে 'কৃষ্ণ' 'হরি' ॥ অশেষপাতক তার দূরে যায় তবে। শ্রীবৈকুণ্ঠে নীত হয় যমদূতের পরাভবে ॥ পড়ি খসি ভগ্নদষ্ট দগ্ধ বা আহত। হইয়া বিবশে বলে 'আমি হৈনু হত' ॥ 'কৃষ্ণ' 'হরি' 'নারায়ণ' নাম মুখে ডাকে। যাতনা কখন আশ্রয় না করে তাহাকে ॥ অজ্ঞানে বা জ্ঞানে কৃষ্ণনাম সংকীর্ত্তনে। সর্ব্ব পাপ ভস্ম হয় যথা কাষ্ঠ অগ্ন্যর্পণে ॥" ভাঃ—"বর্ত্তমান পাপ আর পূর্ব্ব-জন্মার্জ্জিত। ভবিষ্যতে হবে যাহা সে সকল হত ॥ অনায়াসে হবে কৃষ্ণনাম সংকীর্ত্তনে। নাম বিনা বন্ধু নাহি জীবের জীবনে ॥" 'মহীতলে সজ্জনের প্রতি পাপাচারে। নামকীর্ত্তনেতে মুক্তি লভে সর্ব্ব নরে ॥' কৌর্ম্মে—শাস্ত্রে কোটি কোটি প্রায়শ্চিত্ত আছে কহে। কিন্তু কৃষ্ণকীর্ত্তনের তুল্য কেহ নহে ॥ হরিনামে যত পাপনির্হরণ করে। তত পাপ পাপী কভু করিতে না পারে ॥ স্কান্দে—মনোবাক্‌কায়জ পাপ তত নাহি হয়। কলিতে গোবিন্দ-নামে নাহি হয় ক্ষয় ॥ বৃহন্নারদীয়ে—'নামে সর্ব্বব্যাধিধ্বংশ সর্ব্বশাস্ত্রে গায়। ওগো স্থানেশ্বরী ভক্ত বলি হে তোমায় ॥ সত্য সত্য বলি লহ বিশ্বাস করিয়া। অচ্যুতানন্দ গোবিন্দ এই নাম উচ্চারিয়া ॥ কাঁদিয়া কাঁদিয়া ডাক শ্রীমধুসূদনে। সর্ব্বরোগনাশ হবে শ্রীনামকীর্ত্তনে ॥ ব্রহ্মাণ্ডেঃ—মহাপাতকীও অহর্নিশ হরিগানে। শুদ্ধ হঞা গণ্য হয় সুপংক্তিপাবনে। অগ্নিপুঃ—মহাব্যাধি-ভয়ও বা রাজদণ্ড ভয়। নারায়ণ-সংকীর্ত্তনে নিরাতঙ্ক হয় ॥ বৃহদ্বিষ্ণুপুরাণেঃ—সর্ব্বরোগ সর্ব্বক্লেশ উপদ্রব সনে। অরিষ্টাদি বিনাশ হয় হরি-উচ্চারণে ॥ ভাঃ ১২ স্কন্ধে—যথা অতিবায়ুবলে মেঘ দূরে যায়। সূর্য্যোদয়ে তমো নাশ অবশ্যই পায় ॥ তথা সংকীর্ত্তিত নাম জীবের ব্যসন। দূর করে স্বপ্রভাবে এ ব্যাসবচন ॥ বিষ্ণুধর্ম্মোত্তরে—আর্ত্ত বা বিষণ্ণ শিথিলমনা ভীত। ঘোরব্যাধিক্লেশে আর নাহি দেখে হিত ॥ 'নারায়ণ' 'হরি' বলি করে সংকীর্ত্তন। নিশ্চয় বিমুক্তদুঃখ সুখী সেই জন ॥ অসীম শক্তিমান্‌ বিষ্ণু, তাঁহার কীর্ত্তনে। যক্ষ-রক্ষ-বেতালাদি ভূত-প্রেতগণে। বিনায়ক-ডাকিন্যাদি হিংস্রক

সমস্ত। পলায়ন করে সবে দুঃখ হয় অন্ত॥ সর্ব্বানর্থনাশী হরিনাম-সংকীর্ত্তন। ক্ষুধা তৃষ্ণা স্খলিতাদি বিপদনাশন॥ ইহাতে সংশয় যথা, নিশ্চয় তথায়। নামের বিক্রম কভু না হয় উদয়॥ বিশ্বাসে নামের কৃপা, অবিশ্বাসে নয়। এ এক রহস্য, ভক্ত জানহ নিশ্চয়॥ স্কান্দে—কলিকালকুসর্পের তীক্ষ্ণ দংষ্ট্রা হেরি। ভয় না করিও ভক্ত শুন শ্রদ্ধা ক'রি॥ কৃষ্ণনাম-দাবানল প্রজ্জলিত হঞা। সে সর্পের দংষ্ট্রা দগ্ধ করিবে ফেলিয়া॥ বৃহন্নারদীয়ে—এই ঘোর কলিযুগে হরিনামাশ্রয়ে। কৃতকৃত্য ভক্তগণ ত্যক্ত-অন্যাশ্রয়ে॥ হরে কেশব গোবিন্দ বাসুদেব জগন্ময়। এই নাম সংকীর্ত্তনে বড় সুখোদয়॥ সদা যেই নাম গায় বিশ্বাস করিয়া। কলিবাধা নাহি তার সদা শুদ্ধ হিয়া॥ নারসিংহে—নারকী কীর্ত্তন করে 'হরি 'কৃষ্ণ' বলি। হরিভক্ত হঞা যায় দিব্যধামে চলি॥ ভাঃ ৬ষ্ঠ স্কন্দ—প্রারব্ধখণ্ডন কেবল হরিনামে হয়। জ্ঞানকর্ম্মে সেই ফল কভু না মিলয়॥ বিনা হরিকীর্ত্তন কভু কর্ম্মবন্ধ। খণ্ডন না হয় মুমুক্ষুতা নহে লব্ধ॥ যে মুক্তি লভিলে আর না হয় কর্ম্মসঙ্গ। রজঃতমোদোষ হীন শূন্য মায়াসঙ্গ॥ ভাঃ দ্বাদশে—ম্রিয়মাণ ক্লিষ্ট জন পড়িতে খসিতে। বিবশ হইয়া কৃষ্ণ বলে কোন মতে॥ কর্ম্মার্গলমুক্তহঞা লভে পরাগতি। কলিকালে যাহা নাহি লভে অন্য মতি॥ বিষ্ণুযামলে—শ্রদ্ধা করি নাম লইলে অপরাধকোটী। ক্ষমা করে কৃষ্ণ যদি না থাকে কুটিনাটী॥ ইহাতে বিশ্বাস যার না হয় যে জন। বড়ই দুর্ভাগা আর নাহিক মোচন॥ ভাঃ ৮ম—মন্ত্র-তন্ত্র ছিদ্র দেশ-কাল-বস্তু-দোষ। নামসঙ্কীর্ত্তনে যায়, পায় পরম সন্তোষ॥ সৎকর্ম্মপ্রধান নাম, তাহার আশ্রয়ে। অন্য সৎকর্ম্মের সিদ্ধি হইবে নিশ্চয়ে॥ বিষ্ণুধর্ম্মোত্তরে—সর্ব্ববেদাধিক নাম ইহাতে সংশয়। যে করে তাহার কভু মঙ্গল না হয়॥ প্রণব কৃষ্ণের নাম যাহা হৈতে বেদ। জন্মিল ব্রহ্মার মুখে বুঝ তত্ত্বভেদ॥ ঋক-যজু-সামাথর্ব্ব সে কৈল পঠন। হরি হরি যার মুখে শুনি অনুক্ষণ॥ স্কান্দে—ঋক্-যজু-সামাথর্ব্ব পঠ কি কারণ। গোবিন্দ গোবিন্দ নাম করহ কীর্ত্তন॥ পাদ্মেঃ—বিষ্ণুর প্রত্যেক নাম সর্ব্ববেদাধিক। 'রাম' নাম জান সহস্র নামের অধিক॥ ব্রহ্মাণ্ডেঃ—সহস্র নাম তিনবার আবৃত্তি করিলে। যেই ফল হয় তাহা এক কৃষ্ণ নামে মিলে॥ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হে। এই নাম সর্ব্বক্ষণ ভক্ত সব কর হে॥ হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। হরে রাম হরে রাম রাম রাম হরে হরে॥ এই ষোল নামে সর্ব্বদিক্ বজায় রহিল হে। সর্ব্বফল সিদ্ধি লাভ এই ষোলনামে হইবে হে॥ স্কান্দেঃ—তীর্থযাত্রাপরিশ্রমে কিবা ফল হবে। 'হরে কৃষ্ণ' নিত্যগানে সব ফল পাবে॥ কিবা কুরুক্ষেত্র কাশী পুষ্কর ভ্রমণে। জিহ্বাগ্রেতে হরিনাম যাঁর ক্ষণে ক্ষণে॥ বামনেঃ—কোটি শত কোটি সহস্র তীর্থে যাহা নয়। হরিনামকীর্ত্তনেতে সেই ফল হয়॥ বিশ্বামিত্রসংহিতায়—কুরুক্ষেত্রে বসি' বিশ্বামিত্র ঋষি বলে। শুনিয়াছি বহুতীর্থ নাম ধরাতলে॥ হরিনামকীর্ত্তনের-কোটি অংশতুল্য। কোন তীর্থ নাহি এই বাক্য বহুমূল্য॥ লঘুভাগবতে—বেদাগম বহু শাস্ত্রে কিবা প্রয়োজন। কেন করে লোক বহুতীর্থাদি ভ্রমণ॥ আত্মমুক্তিবাঞ্ছা যার সেই সর্ব্বক্ষণ। গোবিন্দ গোবিন্দ বলি করুক কীর্ত্তন। সর্ব্বসৎকর্ম্মাধিক নাম জানহ নিশ্চয়। এই কথা বিশ্বাসিলে সর্ব্ব ধর্ম্ম হয়। সূর্য্য-উপরাগে কোটি কোটি গরুদান। প্রয়াগেতে কল্পবাস মাঘেতে বিধান॥ অযুত যজ্ঞাদি কর্ম্ম স্বর্ণমেরুদান। শতাংশেতে হরিনামের না হয় সমান॥ বৌধায়ন-সংহিতায়—ইষ্টাপূর্ত্ত কর্ম্ম বহু বহু কৃত হৈলে। তাথাপি সে সব ভবহেতু শাস্ত্রে বলে॥ হরিনাম অনায়াসে ভবমুক্তিধর। কর্ম্মফল নামের কাছে অকিঞ্চিৎকর॥ গারুড়—সাংখ্য অষ্টাঙ্গাদি যোগে কিবা আশা ধর। মুক্তি চাও, গোবিন্দ-কীর্ত্তন সদা কর॥ মুক্তিও সামান্য ফল নামের নিকটে। হেলায় করিলে নাম জীবের মুক্তি ঘটে॥ ভাঃ ৩য়—শ্বপচ হইলেও দ্বিজশ্রেষ্ঠ বলি তারে। যাহার জিহ্বাগ্রে কৃষ্ণনাম নৃত্য করে। সর্ব্বতপ কৈল, সর্ব্বতীর্থে কৈল স্নান। সর্ব্ববেদ অধ্যয়নে আর্য্য মতিমান্॥ এই সব সাধনের বলে ভাগ্যবান্। রসনায় সদা করে হরিনাম গান॥ স্কান্দে—সর্ব্ব-অর্থ-দাতা হরিনাম মহামন্ত্র। ফুকারিয়া বলে যত বেদাগমতন্ত্র॥ হরিনামবলে সর্ব্ব-বড়্-বর্গদমন। রিপুনিগ্রহণ আর অধ্যাত্ম-সাধন॥ ভাঃ ১১শে—গুণজ্ঞ সারভুক্ আর্য্য কলিকে সম্মানে। সর্ব্বস্বার্থ লভি কলৌ

নামসংকীর্ত্তনে ॥ স্কান্দে—সর্ব্বশক্তিমান্ নাম কৃষ্ণের সমান। কৃষ্ণের সকল শক্তি নামে বর্ত্তমান ॥ দানব্রতস্তপস্তীর্থে ছিল যত শক্তি। দেবগণে কর্ম্মকাণ্ডে হইয়া বিভক্তি ॥ রাজসূয়ে অশ্বমেধে আধ্যাত্মিক জ্ঞানে। সব আকর্ষিয়া কৃষ্ণ নিল আপন নামে ॥ ব্রহ্মাণ্ডে—দেবদেব শ্রীকৃষ্ণের সর্ব্ব অর্থ শক্তি। যুক্ত সব নাম, তঁহি মধ্যে যাতে অনুরক্তি ॥ সেই নাম সর্ব্ব অর্থে যোজনা করিবে। সর্ব্ব অর্থ শক্তি হৈতে সকলই মিলিবে ॥ গীতায়—হৃষীকেশ-সংকীর্ত্তনে জগদানন্দিত। অনুরাগে হৃষ্টচিত্ত সর্ব্বদা সম্প্রীত ॥ দৈত্যরক্ষ ভীত হঞা পলাইয়া যায়। সিদ্ধসংঘ সদা প্রণমিত তাঁর পায় ॥ যেই কৃষ্ণ সেই নাম নামের প্রভাব। উপযুক্ত বটে তা'তে না থাকে অভাব ॥ বৃহন্নারদীয়ে—বর্ণাদি বিচার নাহি শ্রীনামকীর্ত্তনে। দীক্ষাপুরশ্চর্য্যা বিধি বাধা নাই গণে ॥ নারায়ণ জগন্নাথ বাসুদেব জনার্দ্দন। যার মুখে সদা শুনি পূজ্য গুরু সেই জন ॥ শয়নে স্বপনে আর চলিতে বসিতে। কৃষ্ণনাম করে যেই পূজ্য সর্ব্ব মতে ॥ নারায়ণব্যূহস্তবে :—স্ত্রী শূদ্র পুক্কশ যবনাদি কেন নয়। কৃষ্ণনাম গায় সেও গুরু পূজ্য হয় ॥ পাদ্মে—অন্যগতিশূন্য ভোগী পর-উপতাপী। ব্রহ্মচর্য্য জ্ঞানবৈরাগ্যহীন পাপী ॥ সর্ব্বধর্ম্মশূন্য নামজপী যদি হয়। তাহার যে সুগতি তাহা সর্ব্ব ধার্ম্মিকের নয় ॥ বিষ্ণুধর্ম্মে—হরিনামগ্রহণে দেশকালের নিয়ম নাই। উচ্ছিষ্ট অশৌচে বিধি নিষেধ না পাই ॥ স্কান্দে—কৃষ্ণ নাম সদা সর্ব্বত্র করহ কীর্ত্তন। অশৌচাদি নাহি মান নাম স্বতন্ত্র পাবন ॥ বৈষ্ণবচিন্তামণি—যজ্ঞে দানে স্নানে জপে আছে কালের নিয়ম। কৃষ্ণকীর্ত্তনে কালাকালচিন্তা মহাভ্রম ॥ দেশ-কাল-নিয়মাদি নামে কভু নাই। কৃষ্ণকীর্ত্তন সদা করহ সবাই ॥ ভাঃ—সংসারে নির্ব্বিণ্নচিত্ত অভয়পদ চায়। হেন যোগীর জন্য নাম একমাত্র উপায় ॥ স্কান্দে—হরিনাম বিনা আর সহজ মুক্তিদাতা। কেহ নাহি ত্রিজগতে, নামই জীবের ত্রাতা ॥ একবার মুখে বলে হরি দু'অক্ষর। সেইজন মোক্ষপ্রতি বদ্ধপরিকর ॥ পাদ্মে—জিতনিদ্র হঞা একবার নারায়ণ বলে। শুদ্ধ-চিত্ত হঞা সেই নির্ব্বাণপথে চলে ॥ ভাঃ—এ ঘোর সংসারে বলে বিবশে 'হরে হরে'। সদ্যোমুক্ত হয়, ভয় তারে ভয় করে ॥

ভাঃ ৩য় স্কন্দে—মৃত্যুকালে বিবশে যে করে উচ্চারণ। তাঁর অবতার নাম লীলা বিড়ম্বন ॥ বহুজন্মদুরিত সহসা ত্যাগ করি। যায় সে পরমপদে ভজে সেই হরি ॥ লিঙ্গপুরাণে—চলিতে বসিতে স্বপ্নে ভোজনে শয়নে। কলি-দমন কৃষ্ণোচ্চারে বাক্যের পূরণে ॥ হেলাতেও করি নাম নিজ স্বরূপ পাঞা। পরমপদ বৈকুণ্ঠে যায় নির্ভয় হইয়া ॥ বারাহে—যেন তেন প্রকারেতে লয় কৃষ্ণ-নাম। তাকে প্রীতি করে কৃষ্ণকরুণা নিদান ॥ মদ্যপানে ভূতাবিষ্ট বায়ু-পীড়া-চ্ছলে। হরিনামোচ্চারে মুক্তি তাঁর করতলে ॥ পাদ্মে—হরিনাম স্বতঃ পরমপুরুষার্থ হয়। উপেয়-মাঙ্গল্য-তত্ত্ব পরংধনময় ॥ জীবনের ফলবস্তু কাশীখণ্ডে বলে। পদ্মপুরাণেও তাহা কহে বহুস্থলে ॥ প্রভাস-খণ্ডে—সর্ব্ব মঙ্গলের হয় পরম মঙ্গল। চিত্তত্ত্ব-স্বরূপ সর্ব্ববেদবল্লীফল ॥ কৃষ্ণনাম লয় যেই শ্রদ্ধা বা হেলায়। নর-মাত্র ত্রাণ পায় সর্ব্ববেদে গায় ॥ বৈষ্ণবচিন্তামণি—ভক্তির প্রকার যত শাস্ত্রে দেখা যায়। তঁহি মধ্যে নামাশ্রয় শ্রেষ্ঠ বলি গায় ॥ কষ্টেতে অষ্টাঙ্গ যোগে বিষ্ণুস্মৃতি সাধে। ওষ্ঠস্পন্দনেই শ্রেষ্ঠ কীর্ত্তন বিরাজে ॥ দীক্ষা পূর্ব্বক অর্চ্চন যদি শতজন্ম করে। তাহার জিহ্বায় নিত্য হরিনাম স্ফুরে ॥ স্কান্দে—কলিকালে মহাভাগবত বলি তারে। কীর্ত্তনে যে হরিভজে এ ভব-সংসারে ॥ বৃহন্নারদীয়ে :—চিদাত্মক হরিনাম বারেক উচ্চারে। শিব-ব্রহ্মা-অনন্ত তার ফল কহিতে নারে। নামোচ্চারণমাহাত্ম্য অদ্ভুত বলি গায়। উচ্চারণমাত্রে নর পরমপদ পায় ॥ আদিপুরাণে—কৃষ্ণবলে "শুন অর্জ্জুন বলিব তোমায়। শ্রদ্ধায় হেলায় জীব মম নাম গায় ॥ সেই নাম মম হৃদি সদা বর্ত্তমান। নামসম ব্রত নাই, নামসম জ্ঞান ॥ নামসম ধ্যান নাই, নামসম ফল। নামসম ত্যাগ নাই, নামসম বল ॥ নামসম পুণ্য নাই, নামসম গতি। নামের শক্তি গানে বেদের নাহিক শকতি ॥ নামই পরমা মুক্তি, নামই পরমা গতি। নামই পরমাশান্তি, নামই পরমা স্থিতি ॥ নামই পরমা ভক্তি, নামই পরমা মতি। নামই পরমা প্রীতি, নামই পরমা স্মৃতি ॥ জীবের কারণ নাম, নামই জীবের প্রভু। পরম আরাধ্য নাম, নামই গুরু প্রভু ॥ বারাহে—

স্বপনে জাগ্রতে যেবা জল্পে কৃষ্ণনাম। কলিতে সে কৃষ্ণরূপী, কৃষ্ণের বিধান॥ নারসিংহে :—কৃষ্ণ বলি নিত্য স্মরে সংসার-সাগরে। জলোত্থিত পদ্ম যেন নরকে উদ্ধারে॥ প্রভাসখণ্ডে :—কৃষ্ণনাম সর্ব্বমুখ্য জীবের আশ্রয়। অশেষ পাপ হরে, সত্যপাপমুক্তিকর॥ "প্রভু বলে শ্রদ্ধা-বিশ্বাস সকলের মূল। বিশ্বাস-অভাবে কেহ নাহি লভে ফল॥ প্রভু বলে অন্তর্য্যামী নাম ভগবান্। বিশ্বাসানুসারে ফল করেন প্রদান॥ নামের মহিমা পুর্ণ বিশ্বাস না করে। নামের ফল নাহি পায় নাম-অপরাধে মরে॥ অর্থবাদ করে ফলে বিশ্বাস ত্যজিয়া। ফল নাহি পায় থাকে নরকে পড়িয়া॥ ইতি॥

শ্রীমন্মহাপ্রভুর শ্রীমুখনিঃসৃত **শ্রীশিক্ষাষ্টক** :—নামসঙ্কীর্ত্তনে হয় সর্ব্বানর্থ-নাশ। সর্ব্ব-শুভোদয় কৃষ্ণে প্রেমের উল্লাস॥ ( চৈঃ চঃ অঃ ২০ ) ১। "চেতোদর্পণমার্জ্জনং ভবমহাদাবাগ্নিনির্ব্বাপণং শ্রেয়ঃকৈরবচন্দ্রিকাবিতরণং বিদ্যাবধূজীবনম্। আনন্দাম্বুধিবর্দ্ধনং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং সর্ব্বাত্মস্নপনং পরং বিজয়তে শ্রীকৃষ্ণসঙ্কীর্ত্তনম্॥" অর্থাৎ—চিত্তরূপ দর্পণের মার্জ্জনকারী, ভবরূপ মহাদাবাগ্নির নির্ব্বাণকারী, জীবের মঙ্গলরূপ কৈরবচন্দ্রিকা-বিতরণকারী, বিদ্যাবধূর জীবনস্বরূপ, আনন্দসমুদ্রের বর্দ্ধনকারী, পদে পদে পূর্ণামৃতাস্বাদনস্বরূপ এবং সর্ব্বস্বরূপের শীতলকারী শ্রীকৃষ্ণসঙ্কীর্ত্তন বিশেষরূপে জয়যুক্ত হউন॥ শ্রীল কবিরাজগোস্বামিপ্রভুর ব্যাখ্যা—সঙ্কীর্ত্তন হৈতে পাপ-সংসার নাশন। চিত্তশুদ্ধি, সর্ব্বভক্তিসাধন-উদ্গম। কৃষ্ণপ্রেমোদ্গাম, প্রেমামৃত-আস্বাদন। কৃষ্ণপ্রাপ্তি, সেবামৃত-সমুদ্রে মজ্জন॥ শ্রীল ভক্তিবিনোদ ঠাকুরের ব্যাখ্যা :—পীতবরণ কলিপাবন গোরা। গাওয়ই ঐছন ভাববিভোরা॥ চিত্তদর্পণ-পরিমার্জ্জনকারী। কৃষ্ণকীর্ত্তন জয় চিত্তবিহারী॥ হেলা-ভবদাব-নির্ব্বাপণবৃত্তি। কৃষ্ণকীর্ত্তন জয় ক্লেশনিবৃত্তি॥ শ্রেয়ঃ-কুমুদবিধু জ্যোৎস্নাপ্রকাশ। কৃষ্ণকীর্ত্তন জয় ভক্তি-বিলাস॥ বিশুদ্ধ বিদ্যাবধূ-জীবনরূপ। কৃষ্ণকীর্ত্তন জয় সিদ্ধস্বরূপ॥ আনন্দপয়োনিধি-বর্দ্ধনকীর্ত্তি। কৃষ্ণ-কীর্ত্তন জয় প্লাবন মূর্ত্তি॥ পদে পদে পীযুষস্বাদপ্রদাতা। কৃষ্ণকীর্ত্তন জয় প্রেমবিধাতা॥ ভক্তিবিনোদ স্বাত্মস্নপনবিধান। কৃষ্ণকীর্ত্তন জয় প্রেমনিদান॥

২। উঠিল বিষাদ, দৈন্য, পড়ে আপন-শ্লোক। যাহার অর্থ শুনি' সব যায় দুঃখ-শোক॥ ( চৈঃ চঃ অঃ ২০।১৫ )॥ নাম্নামকারি বহুধা নিজসর্ব্বশক্তিস্তত্রার্পিতা নিয়মিতঃ স্মরণে ন কালঃ। এতাদৃশী তব কৃপা ভগবন্মমাপি দুর্দ্দৈবমীদৃশমিহাজনি নানুরাগঃ। অর্থাৎ—হে ভগবন্ তোমার নামই জীবের সর্ব্বমঙ্গল বিধান করেন, এই জন্য তোমার 'কৃষ্ণ', 'গোবিন্দাদি' বহুবিধ নাম তুমি বিস্তার করিয়াছ। সেই নামে তুমি স্বীয় সর্ব্বশক্তি অর্পণ করিয়াছ এবং সেই নাম-স্মরণের কালাদি নিয়ম ( বিধি বা বিচার ) কর নাই। প্রভো, জীবের পক্ষে এরূপ কৃপা করিয়া তুমি তোমার নামকে সুলভ করিয়াছ, তথাপি আমার নামাপরাধরূপ দুর্দ্দৈব এরূপ করিয়াছে যে, তোমার সুলভ নামেও আমার অনুরাগ জন্মিতে দেয় না। চরিতামৃতে ব্যাখ্যা—অনেক-লোকের বাঞ্ছা—অনেক-প্রকার। কৃপাতে করিল অনেক-নামের প্রচার॥ খাইতে শুইতে যথা তথা নাম লয়। কাল, দেশ, নিয়ম নাহি, সর্ব্বসিদ্ধি হয়॥ "সর্ব্বশক্তি নামে দিলা করিয়া বিভাগ। আমার দুর্দ্দৈব,—নামে নাহি অনুরাগ॥ ঠাকুর ভক্তিবিনোদের ব্যাখ্যা :—তুঁহু দয়ার সাগর তারয়িতে প্রাণী। নাম অনেক তুয়া শিখাওলি আনি'॥ সকল শকতি দেই নামে তোহারা। গ্রহণে রাখলি নাহি কাল-বিচারা।। শ্রীনামচিন্তামণি তোহারি সমানা। বিশ্বে বিলাওলি করুণা-নিদানা। তুয়া দয়া ঐছন পরম উদারা। অতিশয় মন্দ, নাথ, ভাগ হামারা॥ নাহি জনমল নামে অনুরাগ মোর। ভকতিবিনোদ-চিত্ত দুঃখে বিভোর॥

৩। যেরূপে লইলে নাম প্রেম উপজয়। তার লক্ষণ-শ্লোক শুন, স্বরূপ-রামরায়॥ ( চরিতামৃত অঃ ২০।২০ )।

তৃণাদপি সুনীচেন তরোরপি সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ॥ ৩॥ অর্থাৎ—যিনি তৃণাপেক্ষা অপনাকে ক্ষুদ্র জ্ঞান করেন, যিনি তরুর ন্যায় সহিষ্ণু হন, নিজে মানশূন্য ও অপরলোককে সম্মান প্রদান করেন, তিনিই সদা হরিকীর্ত্তনের অধিকারী॥ চরিতামৃত :—উত্তম হঞা আপনাকে মানে তৃণাধম। দুই প্রকারে সহিষ্ণুতা করে বৃক্ষ সম॥ বৃক্ষ যেন কাটিলেহ কিছু না বোলয়। শুকাঞা মৈলেহ কারে পানী না মাগয়॥

যেই যে মাগয়ে, তারে দেয় আপন-ধন। ঘর্ম্ম-বৃষ্টি সহে, আনের করয়ে রক্ষণ ॥ উত্তম হঞা বৈষ্ণব হবে নিরভিমান। জীবে সম্মান দিবে জানি' 'কৃষ্ণ'-অধিষ্ঠান ॥ এইমত হঞা যেই কৃষ্ণনাম লয়। শ্রীকৃষ্ণচরণে তাঁর প্রেম উপজয় ॥ ৩ ॥ ঠাকুর ভক্তিবিনোদের ব্যাখ্যা—শ্রীকৃষ্ণকীর্ত্তনে যদি মানস তোহার। পরম যতনে তঁহি লভ অধিকার ॥ তৃণাধিক হীন, দীন, অকিঞ্চন ছার। আপনে মানবি সদা ছাড়ি' অহঙ্কার ॥ বৃক্ষসম ক্ষমাগুণ করবি সাধন। প্রতিহিংসা ত্যজি' অন্যে করবি পালন ॥ জীবন-নির্ব্বাহে আনে উদ্বেগ না দিবে। পর-উপকারে নিজ-সুখ পাসরিবে ॥ হইলেও সর্ব্বগুণে গুণী মহাশয়। প্রতিষ্ঠাশা ছাড়ি' কর অমানী হৃদয় ॥ কৃষ্ণ-অধিষ্ঠান সর্ব্বজীবে জানি' সদা। করবি সম্মান সবে আদরে সর্ব্বদা ॥ দৈন্য, দয়া, অন্যে মান, প্রতিষ্ঠা-বর্জ্জন। চারিগুণে গুণী হই' করহ কীর্ত্তন ॥ ভকতিবিনোদ কাঁদি' বলে প্রভু-পায়। হেন অধিকার কবে দিবে হে আমায় ॥ ৩ ॥

৪। কহিতে কহিতে প্রভুর দৈন্য বাড়িলা। 'শুদ্ধভক্তি' কৃষ্ণ-ঠাঞি মাগিতে লাগিলা ॥ প্রেমের স্বভাব, যাঁহা প্রেমের সম্বন্ধ। সেই মানে,—'কৃষ্ণে মোর নাহি ভক্তিগন্ধ'। ( চরিতামৃত অঃ ২০।২৭-২৮ )

ন ধনং ন জনং ন সুন্দরীং কবিতাং বা জগদীশ কাময়ে। মম জন্মনি জন্মনীশ্বরে ভবতাদ্ভক্তিরহৈতুকী ত্বয়ি ॥ ৪ ॥ অর্থাৎ—হে জগদীশ ; আমি ধন, জন বা সুন্দরী কবিতা কামনা করি না ; আমি মনে এই কামনা করি যে, জন্মে জন্মে আপনাতেই আমার অহৈতুকী ভক্তি হউক ॥ ৪ ॥ চরিতামৃত—"ধন, জন নাহি মাগোঁ কবিতা সুন্দরী। 'শুদ্ধ ভক্তি' দেহ' মোরে, কৃষ্ণ কৃপা করি' ॥" ৪ ॥ ভক্তিবিনোদ ঠাকুরের ব্যাখ্যা—প্রভু! তব পদযুগে মোর নিবেদন। নাহি মাগি দেহ-সুখ, বিদ্যা, ধন, জন ॥ নাহি মাগি স্বর্গ, আর মোক্ষ নাহি মাগি। না করি প্রার্থনা কোন বিভূতির লাগি' ॥ নিজকর্ম্মগুণ-দোষে যে যে জন্ম পাই। জন্মে জন্মে যেন তব নাম-গুণ গাই ॥ এই মাত্র আশা মম তোমার চরণে। অহৈতুকী ভক্তি হৃদে জাগে অনুক্ষণে ॥ বিষয়ে যে প্রীতি এবে আছয়ে আমার। সেই মত প্রীতি হউক চরণে তোমার ॥ বিপদে সম্পদে থাকুক তাহা সমভাবে ॥ দিনে দিনে বৃদ্ধি হউক নামের প্রভাবে ॥ পশুপক্ষী হ'য়ে থাকি স্বর্গে বা নিরয়ে। তব ভক্তি রহু ভক্তিবিনোদ-হৃদয়ে ॥ ৩৪ ॥

৫। অতি দৈন্যে পুনঃ মাগে দাস্যভক্তি-দান। আপনারে করে সংসারী জীব-অভিমান। (চরিতামৃত অঃ ২০।৩১।) "অয়ি নন্দতনুজ কিঙ্করং পতিতং মাং বিষমে ভবাম্বুধৌ। কৃপয়া তব পাদপঙ্কজস্থিতধূলীসদৃশং বিচিন্তয় ॥ ৫ ॥" অর্থাৎ—ওহে নন্দনন্দন, আমি তোমার নিত্য-কিঙ্কর হইয়াও স্বকর্ম্ম-বিপাকে বিষম ভবসমুদ্রে পড়িয়াছি, তুমি কৃপা করিয়া তোমার পাদপদ্মস্থিত ধূলীসদৃশ করিয়া আমাকে চিন্তা কর ॥ চরিতামৃত—'তোমার নিত্য দাস মুঁই, তোমা পাসরিয়া। পড়িয়াছোঁ ভবার্ণবে মায়া বদ্ধ হঞা ॥ কৃপা করি' কর মোরে পদধূলী-সম। তোমার সেবক, করোঁ তোমার সেবন ॥ ৫ ॥ শ্রীল ভক্তিবিনোদঠাকুরের ব্যাখ্যা—অনাদি করম-ফলে, পড়ি'-ভবার্ণব-জলে, তরিবারে না দেখি উপায়। এ বিষয়-হলাহলে, দিবানিশি হিয়া-জ্বলে, মন কভু সুখ নাহি পায় ॥ আশা-পাশ শত-শত, ক্লেশ দেয় অবিরত, প্রবৃত্তি-উর্ম্মির তাহে খেলা। কাম-ক্রোধ-আদি ছয়, বাটপাড়ে দেয় ভয়, অবসান হৈল আসি' বেলা ॥ জ্ঞান-কর্ম্ম—ঠগ দুই, মোরে প্রতারিয়া লই,' অবশেষে ফেলে সিন্ধুজলে। এ হেন সময়ে বন্ধু, তুমি কৃষ্ণ কৃপাসিন্ধু, কৃপা করি' তোল মোরে বলে ॥ পতিত কিঙ্করে ধরি', পাদপদ্ম-ধূলি করি', দেহ' ভক্তিবিনোদে আশ্রয়। আমি তব নিত্যদাস, ভুলিয়া মায়ার পাশ, বদ্ধ হ'য়ে আছি, দয়াময় ॥ ৫ ॥

৬। পুনঃ অতি-উৎকণ্ঠা, দৈন্য হইল উদ্গম। কৃষ্ণ-ঠাঞি মাগে প্রেম-নামসঙ্কীর্ত্তন ॥ (চরিতামৃত অঃ ২০।৩৫)। "নয়নং গলদশ্রুধারয়া বদনং গদ্গদ-রুদ্ধয়া গিরা। পুলকৈর্নিচিতং বপুঃ কদা তব নাম-গ্রহণে ভবিষ্যতি ॥ ৬ ॥ অর্থাৎ—হে নাথ, তোমার নামগ্রহণে কবে আমার নয়নযুগল গলদশ্রুধারায় শোভিত হইবে? বাক্য নিঃসরণ-সময়ে বদনে গদ্গদ্ স্বর বাহির হইবে এবং আমার সমস্ত শরীর পুলকিত হইবে?" চরিতামৃত—"প্রেমধন বিনা ব্যর্থ দরিদ্র জীবন! 'দাস' করি' বেতন মোরে দেহ প্রেমধন!" শ্রীভক্তিবিনোদঠাকুরের ব্যাখ্যা—অপরাধ-ফলে

মম, চিত্ত ভেল বজ্রসম, তুয়া নামে না লভে বিকার। হতাশ হইয়ে, হরি, তব নাম উচ্চ করি', বড় দুঃখে ডাকি বারবার ॥ দীন দয়াময় করুণা-নিদান। ভাববিন্দু দেই' রাখহ পরাণ ॥ কবে তব নাম-উচ্চারণে মোর। নয়নে ঝরব দর দর লোর ॥ গদ্‌গদ্-স্বর কণ্ঠে উপজব। মুখে বোল আধ আধ বাহিরাব ॥ পুলকে ভরব শরীর হামার। স্বেদ-কম্প-স্তম্ভ হবে বার বার ॥ বিবর্ণ শরীরে হারাওব জ্ঞান। নাম সমাশ্রয়ে ধরবু পরাণ ॥ মিলব হামার কিএ ঐছে দিন। রোয়ে ভক্তিবিনোদ মতিহীন ॥ ৬ ॥

৭। রসান্তরাবেশে হইল বিয়োগ-স্ফুরণ। উদ্বেগ, বিষাদ, দৈন্যে করে প্রলাপন ॥ (চরিতামৃত অঃ ২০।৩৮)। "যুগায়িতং নিমেষেণ চক্ষুষা প্রাবৃষায়িতম্। শূন্যায়িতং জগৎ সর্ব্বং গোবিন্দ-বিরহেণ মে ॥ ৭ ॥" অর্থাৎ—হে গোবিন্দ, তোমার অদর্শনে আমার 'নিমেষ'-সকল 'যুগ'বৎ বোধ হইতেছে; চক্ষু হইতে বর্ষার ন্যায় জল পড়িতেছে; সমস্ত জগৎ শূন্যপ্রায় বোধ হইতেছে! চরিতামৃত—উদ্বেগে দিবস না যায়, 'ক্ষণ', হৈল 'যুগ'সম! বর্ষার মেঘপ্রায় অশ্রু বর্ষে নয়ন! গোবিন্দ-বিরহে শূন্য হইল ত্রিভুবন! তুষানলে পোড়ে,—যেন না যায় জীবন ॥ কৃষ্ণ উদাসীন হইলা করিতে পরীক্ষণ। সখী সব কহে,—'কৃষ্ণে কর উপেক্ষণ'! এতেক চিন্তিতে রাধার নির্ম্মল হৃদয়। স্বাভাবিক প্রেমার স্বভাব করিল উদয় ॥ ৭ ॥ শ্রীল ভক্তিবিনোদ ঠাকুরের শ্লোক ব্যাখ্যা—গাইতে গাইতে নাম কি দশা হইল। কৃষ্ণ নিত্যদাস মুক্তি হৃদয়ে স্ফুরিল ॥ জানিলাম মায়াপাশে এ জড়-জগতে। গোবিন্দ-বিরহে দুঃখ পাই নানামতে ॥ আর যে সংসার মোর নাহি লাগে ভাল। কাঁহা যাই, কৃষ্ণ হেরি—এ চিন্তা বিশাল ॥ কাঁদিতে কাঁদিতে মোর আঁখি বরিষয়। বর্ষাধারা হেন চক্ষে হইল উদয় ॥ নিমেষ হইল মোর শতযুগ-সম। গোবিন্দ-বিরহ আর সহিতে অক্ষম ॥ শূন্য ধরাতল, চৌদিকে দেখিয়ে, পরাণ উদাস হয়। কি করি, কি করি, স্থির নাহি হয়, জীবন নাহিক রয় ॥ ব্রজবাসিগণ, মোর প্রাণ রাখ, দেখাও শ্রীরাধানাথে। ভকতিবিনোদ-মিনতি মানিয়া, লওহে তাহারে সাথে ॥ (অধিকারভেদে সপ্তম গীত)—শ্রীকৃষ্ণ-বিরহ আর সহিতে না পারি। পরাণ ছাড়িতে আর দিন দুই চারি ॥ গাইতে 'গোবিন্দ'-নাম, উপজিল ভাবগ্রাম, দেখিলাম যমুনার কুলে। বৃষভানুসুতা-সঙ্গে শ্যাম নটবর রঙ্গে, বাঁশরী বাজায় নীপমূলে ॥ দেখিয়া যুগলধন, অস্থির হইল মন, জ্ঞানহারা হইলু তখন। কতক্ষণ নাহি জানি, জ্ঞানলাভ হইল মানি, আর নাহি ভেল দরশন ॥ সখি গো, কেমনে ধরিব পরাণ। নিমেষ হইল যুগের সমান ॥ শ্রাবণের ধারা, আঁখি বরিষয়, শূন্য ভেল ধরা তল। গোবিন্দ-বিরহে প্রাণ নাহি রহে, কেমনে বাঁচিব বল ॥ ভকতিবিনোদ, অস্থির হইয়া, পুনঃ নামাশ্রয় করি'। ডাকে রাধানাথ, দিয়া দরশন, প্রাণ রাখ, নহে মরি ॥ ৭ ॥

৮। হর্ষ, উৎকণ্ঠা, দৈন্য, প্রৌঢ়ি, বিনয়। এতভাব এক-ঠাঞি করিল উদয় ॥ এতভাবে রাধার মন অস্থির হৈল। সখীগণ-আগে প্রৌঢ়ি-শ্লোক যে পড়িলা ॥ সেই ভাবে প্রভু সেই শ্লোক উচ্চারিলা। শ্লোক উচ্চারিতে তদ্রূপ আপনে হইলা ॥ "আশ্লিষ্য বা পাদরতাং পিনষ্টু মামদর্শনান্মর্ম্মহতাং করোতু বা। যথা তথা বা বা বিদধাতু লম্পটো মৎপ্রাণনাথস্তু স এব নাপরঃ ॥ ৮ ॥" অর্থাৎ—এই পাদরতা দাসীকে কৃষ্ণ আলিঙ্গনপূর্ব্বক পেষণ করুন, অথবা অদর্শন দ্বারা মর্ম্মাহতাই করুন, তিনি—লম্পট পুরুষ, আমার প্রতি যেরূপেই বিধান করুন না কেন, তিনি অপর কেহ নন, আমারই প্রাণনাথ ॥ ৮ ॥ চরিতামৃত—"আমি—কৃষ্ণপদ-দাসী, তেঁহো—রসসুখ-রাশি, আলিঙ্গিয়া করে আত্মসাথ। কিবা না দেয় দরশন, না জানে মোর তনুমন, তবু তেঁহো—মোর প্রাণনাথ ॥ সখি হে, শুন মোর মনের নিশ্চয়। কিবা অনুরাগ করে, কিবা দুঃখ দিয়া মারে, মোর প্রাণেশ্বর—কৃষ্ণ, অন্য নয় ॥ ছাড়ি' অন্য নারীগণ, মোর বশ তনুমন, মোর সৌভাগ্য প্রকট করিয়া। তা-সবারে দেয় পীড়া, আমা সনে করে ক্রীড়া, সেই নারীগণে দেখাঞা ॥ কিবা তেঁহো লম্পট, শঠ, ধৃষ্ট, সকপট, অন্য নারীগণ করি' সাথ। মোরে দিতে মনঃপীড়া, মোর আগে করে ক্রীড়া, তবু তেঁহো—মোর প্রাণনাথ ॥ না গণি আপন-দুঃখ, সবে বাঞ্ছি তাঁর সুখ, তাঁর

সুখ—আমার তাৎপর্য্য। মোরে যদি দিয়া দুঃখ, তাঁর হৈল মহাসুখ, সেই দুঃখ—মোর সুখবর্য্য॥ যে নারীরে বাঞ্ছে কৃষ্ণ, তা'র রূপে সতৃষ্ণ, তারে না পাঞা হয় দুঃখী। মুই তার পায়ে পড়ি', লঞা যাঙ হাতে ধরি', ক্রীড়া করাঞা তাঁরে করোঁ সুখী॥ কান্তা কৃষ্ণে করে রোষ, কৃষ্ণ পায় সন্তোষ, সুখ পায় তাড়ন-ভর্ৎসনে। যথাযোগ্য করে মান, কৃষ্ণ তাতে সুখ পান, ছাড়ে মান অল্প-সাধনে॥ সেই নারী জীয়ে কেনে, কৃষ্ণ-মর্ম্ম নাহি জানে, তবু কৃষ্ণে করে গাঢ় রোষ। নিজ-সুখে মানে লাভ, পড়ুক তার শিরে বাজ, কৃষ্ণের মাত্র চাহিয়ে সন্তোষ॥ যে গোপী মোর করে দ্বেষে, কৃষ্ণের করে সন্তোষে, কৃষ্ণ যা'রে করে অভিলাষ। মুই তার ঘরে যাঞা, তারে সেবোঁ দাসী হঞা, তবে মোর সুখের উল্লাস॥ কুষ্ঠী-বিপ্রের রমণী, পতিব্রতা শিরোমণি, পতি লাগি' কৈল বেশ্যার সেবা। স্তম্ভিল সূর্য্যের গতি, জীয়াইল মৃত পতি, তুষ্ট কৈল মুখ্য তিন-দেবা॥ "কৃষ্ণ—মোর জীবন, কৃষ্ণ—মোর প্রাণধন, কৃষ্ণ—মোর প্রাণের পরাণ। হৃদয় উপরে ধরোঁ, সেবা করি' সুখী করোঁ, এই মোর সদা-রহে ধ্যান॥ মোর সুখ-সেবনে, কৃষ্ণের সুখ—সঙ্গমে, অতএব দেহ দেও দান॥ কৃষ্ণ মোরে 'কান্তা' করি,' কহে মোরে 'প্রাণেশ্বরি', মোর হয় 'দাসী'-অভিমান॥ কান্ত-সেবা-সুখপূর, সঙ্গম হৈতে সুমধুর, তাতে সাক্ষী—লক্ষ্মী ঠাকুরাণী। নারায়ণ-হৃদি স্থিতি, তবু পাদসেবায় মতি, সেবা করে 'দাসী-'অভিমানী॥ এই রাধার বচন, শুদ্ধ প্রেম-লক্ষণ, আস্বাদয়ে শ্রীগৌর-রায়। ভাবে মন নহে স্থির, সাত্ত্বিকে ব্যাপে শরীর, মন-দেহ ধারণ না যায়॥ ব্রজেশ্বর-শুদ্ধপ্রেম,—যেন জাম্বূনদ হেম, আত্ম-সুখের যাঁহা নাহি গন্ধ। স্ব-প্রেম জানা'তে লোকে, প্রভু কৈলা এই শ্লোকে, পদ কৈলা অর্থের নির্ব্বন্ধ॥ এইমত মহাপ্রভু ভাবাবিষ্ট হঞা। প্রলাপ করিলা কিছু শ্লোক পড়িয়া॥ পূর্ব্বে অষ্ট-শ্লোক করি' লোকে-শিক্ষা দিলা। সেই অষ্ট-শ্লোক আপনে আস্বাদিলা॥ প্রভুর 'শিক্ষাষ্টক'-শ্লোক যেই পড়ে, শুনে। কৃষ্ণে প্রেমভক্তি তার বাড়ে দিনে-দিনে॥" ৮ম শ্লোকের শ্রীল ভক্তিবিনোদ ঠাকুরের ব্যাখ্যা:—"বন্ধুগণ! শুনহ বচন মোর। ভাবেতে বিভোর, থাকিয়ে যখন, দেখা দেয় চিত্ত-চোর॥ বিচক্ষণ করি' দেখিতে চাহিলে, হয় আঁখি-অগোচর। পুনঃ নাহি দেখি' কাঁদয়ে পরাণ, দুঃখের না থাকে ওর॥ জগতের বন্ধু সেই কভু মোরে লয় সাথ। যথা তথা রাখু মোরে আমার সে প্রাণনাথ॥ দর্শন-আনন্দ-দানে, সুখ দেয় মোর প্রাণে, বলে মোরে প্রণয়-বচন। পুনঃ অদর্শন দিয়া, দগ্ধ করে মোর হিয়া, প্রাণে মোরে মারে প্রাণধন॥ যাহে তাঁ'র সুখ হয়, সেই সুখ মম। নিজ-সুখে-দুঃখে মোর সর্ব্বদাই সম॥ ভকতিবিনোদ, সংযোগে, বিয়োগে, তাহে জানে প্রাণেশ্বর। তাঁ'র সুখে সুখী, সেই প্রাণনাথ, সে কভু না হয় পর॥ "অধিকারি ভেদে"—যোগপীঠোপরিস্থিত, অষ্টসখী-সুবেষ্টিত, বৃন্দারণ্যে কদম্ব-কাননে। রাধা-সহ বংশীধারী, বিশ্বজন-চিত্তহারী, প্রাণ মোর তাঁহার চরণে॥ সখী-আজ্ঞামত করি দোঁহার সেবন। পাল্যদাসী সদা ভাবি দোঁহার চরণ॥ কভু কৃপা করি', মম হস্ত ধরি,' মধুর বচন বলে। তাম্বুল লইয়া, খায় দুই জনে, মালা লয় কুতুহলে॥ অদর্শন হয় কখন কি ছলে। না দেখিয়া দোঁহে হিয়া মোর জ্বলে॥ যেখানে সেখানে, থাকুক দু'জনে, আমি ত চরণ-দাসী। মিলনে আনন্দ, বিরহে যাতনা, সকল সমান বাসি॥ রাধাকৃষ্ণ প্রাণ মোর জীবনে মরণে। মোরে রাখি' মারি' সুখে থাকুক দু'জনে॥ ভকতিবিনোদ, আর নাহি জানে, পড়ি' নিজ সখী-পায়। রাধিকার গণে, থাকিয়া সতত, যুগলচরণ চায়॥

**নামভজনপ্রণালী**—বহু ভাগ্যক্রমে জীবের শ্রীকৃষ্ণবিষয়িণী শ্রদ্ধার উদয় হইলেও প্রথমে বিষয় চেষ্টা-রূপ প্রতিবন্ধক থাকে। তাহা অতিক্রম করিয়া নামবল লাভ করিবার জন্য একটী সাধনক্রম শ্রীগুরুদেব দিয়া থাকেন। সংখ্যা করিয়া তুলসীর মালায় নামস্মরণ বা কীর্ত্তনই সেই উপাসনা-ক্রমই সকল লাভের মূল। সুতরাং প্রথমে অত্যল্প কাল নির্জ্জনে একাগ্র হইয়া নাম করিবে। ক্রমে নামসংখ্যা বৃদ্ধি করিতে করিতে নামানুশীলনের নৈরন্তর্য্য এবং বিষয় প্রতিবন্ধকের ক্ষয় অবশ্য হইবে। ভক্তিসাধনে দুই প্রকার প্রবৃত্তি আছে। একটী অর্চ্চন-প্রবৃত্তি একটি স্মরণ-কীর্ত্তন-প্রবৃত্তি। উভয়ই সমীচীন হইলেও স্মরণ কীর্ত্তন প্রবৃত্তিই ঐকান্তিক ভক্তদিগের মধ্যে প্রবলা। অনেক মহাজনগণ নাম-মালাতেই কিয়ৎ পরিমাণে স্মরণ ও কিয়ৎ পরিমাণ কীর্ত্তন করিয়া থাকেন। কীর্ত্তনের বিশেষ লাভ এই যে তাহাতে

শ্রবণ স্মরণ ও কীর্ত্তন এই তিন অঙ্গেরই অনুশীলন হইতে থাকে। নামে নবধা ভক্তি আশ্রয় করিয়া থাকিলেও কীর্ত্তন-স্মৃতিই সর্ব্বশ্রেষ্ঠ।

সাধনক্রম যথা—অন্তর্ম্মুখ ভক্তমহাশয় প্রথমে দশ অপরাধ ত্যাগ পূর্ব্বক কেবল নামস্মরণ ও কীর্ত্তনের নৈরন্তর্য্য সাধন করিবেন। স্পষ্ট স্পষ্ট নাম উচ্চারণ পূর্ব্বক স্মরণকীর্ত্তন করিবেন। নাম স্পষ্ট স্থির ও সুখকর হইলে শ্রীশ্যামসুন্দরের রূপ ধ্যান করিবেন। হস্তে মালা সংখ্যা মনে বা মুখে কৃষ্ণনামানুসন্ধান করিতে করিতে নামার্থ যেরূপ তাহা চিন্ময়নে দর্শন করিতে থাকিবেন। অথবা শ্রীমূর্ত্তির সম্মুখে বসিয়া রূপ দর্শন ও নাম স্মরণাদি করিবেন। নামের সহিত রূপ একত্ব প্রাপ্ত হইলেও কৃষ্ণগুণ সকল স্মরণে আনিতে অভ্যাস করিবেন। নামরূপ ও গুণ একত্র অভ্যস্ত হইলে প্রথমে মন্ত্রধ্যানময়ী লীলার স্মরণ করিয়া তাহার নামরূপগুণের সহিত ঐক্য করিয়া লইবেন। স্মৃতিকালে যোগপীঠে কল্পতরুতলে গোপ-গোপীবৃত শ্রীকৃষ্ণকে কুতুহলে স্মরণ করিতে হইবে। এই সময়েই নাম-রসের উদয় হয়। মন্ত্রধ্যানময়ী ভাবনা দৃঢ়া হইলে স্বারসিকী অষ্টকাল লীলা ধ্যান করিতে করিতে সম্পূর্ণ রসোদয় হইবে। এই সাধনের আরম্ভকালে সাধক প্রায় কনিষ্ঠভাব প্রাপ্ত। অনতিবিলম্বেই সাধক উত্তম সাধুসঙ্গে মধ্যম ভক্ত হইয়া অবশেষে উত্তম ভক্ত মধ্যে পরিগণিত হন। কনিষ্ঠাবস্থায় কিছুদিন নামাভ্যাস হয়। নামাভ্যাসে অনর্থ দূর হইলেই শুদ্ধ নামাধিকার ও বৈষ্ণব সেবাধিকার হয়।

শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও শৃঙ্গার রসপঞ্চকের মধ্যে শৃঙ্গাররসই চরম রস। এই রসের অধিকারীগণই শ্রীকৃষ্ণচৈতন্যের পরমানুগৃহীত। এই রসে কৃষ্ণের অনেক যূথেশ্বরী থাকিলেও শ্রীমতী বৃষভানুনন্দিনী সকলের প্রার্থনীয়া। তিনি সাক্ষাৎ স্বরূপশক্তি এবং অন্য সমস্ত ব্রজাঙ্গনাই তাঁহার রসকায়ব্যূহ। শ্রীমতীর যূথের মধ্যে গণিত হওয়াই রসিকমাত্রের প্রয়োজন। গোপী আনুগত্য বিনা ব্রজে কৃষ্ণ সেবা লাভ হয় না। সুতরাং শ্রীমতীর যূথে ললিতাদির গণে প্রবিষ্ট হওয়াই প্রয়োজন। এই প্রণালীতে রসসাধনে প্রবৃত্ত হইলে সাধন ও ভজন সিদ্ধি পরস্পর অতি সন্নিকট হইয়া পড়ে। অত্যল্পদিনের মধ্যেই স্বরূপসিদ্ধি উদয় হয়। যূথেশ্বরীর কৃপায় কৃষ্ণেচ্ছা সহজে হয়। তাহা হইলেই কৃষ্ণবহির্ম্মুখতা নিবন্ধন যে মায়িক লিঙ্গ দেহ তাহা অনায়াসেই নষ্ট হয় এবং জীব বিশুদ্ধ বস্তু স্বরূপে ব্রজে বাস করেন। ব্রজের উজ্জ্বলরস সাধিতে যাঁহার স্বাভাবিক প্রবৃত্তি তিনি ব্রজের গোপীর আনুগত্য স্বীকার অবশ্য করিবেন। জীব পুরুষভাবে শৃঙ্গাররসের অধিকারী হন না। ব্রজগোপী স্বরূপ লাভ করিলে কৃষ্ণ ভজন হয়। একাদশপ্রকার ভাবগ্রহণ করিলে ব্রজগোপীত্ব লাভ হয়। ১ সম্বন্ধ, ২ বয়স, ৩ নাম, ৪ রূপ, ৫ যূথ-প্রবেশ, ৬ বেশ, ৭ আজ্ঞা, ৮ বাসস্থান, ৯ সেবা, ১০ পরাকাষ্ঠা, ১১ পাল্যদাসীভাব। সাধক, জগতে যে আকারে থাকুন না কেন, হৃদয়ে এই একাদশটি ভাবগ্রহণ পূর্ব্বক ভজন করিবেন।

এই প্রকার সিদ্ধি কিরূপ সহজ হইল তাহা বলিতেছেন। জীব শুদ্ধ চিৎকণ, জীবের চিৎস্বরূপগত একটী সিদ্ধ চিদ্দেহ আছে। সেই নিজ সিদ্ধসত্ত্ব ভুলিয়া মায়াবদ্ধ কৃষ্ণাপরাধী জীব জড়াভিমানে ঔপাধিক জড়দেহে মত্ত হইয়া আছেন। শুদ্ধগুরুকৃপায় জানিতে পারিলে স্বীয় সিদ্ধ পরিচয় লাভই পরম সহজ বস্তু। এইস্থল হইতে স্বীয় সিদ্ধ স্বরূপ লাভের ক্রম লিখিত হইতেছে। বদ্ধজীবের ভক্তিসাধনেই সেই ক্রম আছে। তন্মধ্যে একটী বৈধক্রম, একটী রাগানুগ সাধ্যক্রম। উক্ত ক্রমদ্বয় প্রথমে পৃথক্ রূপে প্রতীত হয় কিন্তু ভাবাপন্নে সেই পার্থক্য আর থাকে না। শাস্ত্র-বিধিশাসনে বৈধ ক্রমের উদয় হয়। ব্রজজনের ক্রিয়ায় লোভ হইতে রাগানুগক্রমের উদয়; সুতরাং প্রথম ক্রমটি সাধারণ এবং শেষোক্ত ক্রমটি বিরল। (ঠাকুর ভক্তিবিনোদ)

**মহামন্ত্র গ্রহণ বিধি:**—বদ্ধজীবসমূহ কৃষ্ণভক্তিহীন হইয়া নিজেন্দ্রিয়তোষণ করিতে উদ্‌গ্রীব থাকে। তাহাদের বাক্যাবলী ইন্দ্রিয়-তোষণোপযোগি-জড়বস্তুর নাম, রূপ, গুণ ও ক্রিয়ায় আবদ্ধ। সুতরাং নাম-রূপ-গুণ-লীলাত্মক কৃষ্ণকথা শুনিবার সুযোগ না হওয়ায় তাহারা ইতর-বিষয় তৎপর বাগ্‌বৈখরীতে আবদ্ধ হইয়া পড়ে।

জীবের নিত্যমঙ্গলাকাঙ্ক্ষা করিয়া শ্রীগৌরসুন্দর 'জীবমাত্রেরই কৃষ্ণসেবা প্রবৃত্তি উন্মেষিত করিবার জন্য কৃষ্ণেতর নাম, রূপ, গুণ ও ক্রিয়া প্রভৃতি প্রজল্প করিতে নিষেধ করিয়া সর্ব্বদা হরি-সঙ্কীর্ত্তনেরই উপদেশ দিলেন। হরিকথার কীর্ত্তন খর্ব্ব হইলে জীবের বিষয়কথা-কীর্ত্তনই প্রবল হয়। উহাতে অমঙ্গলই ঘটে। শ্রীগৌরসুন্দর তাহাদের মঙ্গলের জন্য কৃষ্ণনাম-মহামন্ত্র কীর্ত্তন করিয়া সহর্ষে শ্রবণ করিবার উপদেশ দিলেন। যাঁহারা বাধ্য হইয়া শ্রীনাম শ্রবণ করেন, তাঁহাদের তত উৎসাহ লক্ষিত হয় না। তজ্জন্য উৎসাহবিশিষ্ট হইয়া প্রসন্নচিত্তে কীর্ত্তিত কৃষ্ণনাম-মহামন্ত্র গ্রহণ বা শ্রবণোপদেশ। সেবাবিমুখ জীব সর্ব্বদা অসৎপরামর্শক্রমে অসৎসঙ্গদোষে জর্জ্জরিত থাকায় ভগবৎকথা-শ্রবণে স্বভাবতঃ বিরত থাকে।

জড়ভোগচিন্তা হইতে বিরত হইবার প্রক্রিয়াকে 'মন্ত্র' বলে। শব্দমুখে উপদেশই ভোগ বা ত্যাগের চিন্তা হইতে রক্ষা পাইবার একমাত্র উপায়। উচ্চারিত শব্দ হৃদয়ে ধারণ করিয়া বিষয়াসক্ত মনকে নিয়ন্ত্রিত করিলেই মন্ত্র-সিদ্ধি হয়। ব্যক্তিবিশেষের মন অপরের মন হইতে পৃথক; সেজন্য মনন-ক্রিয়া এক ব্যক্তি দ্বারাই সম্পাদ্য। সুতরাং ব্যক্তিবিশেষ যে 'হরি' শব্দ কীর্ত্তন করেন, তাহাকে 'মন্ত্র' বলে।

মহামন্ত্র-সাধনে বহুব্যক্তি একযোগে সাধন করিতে পারেন। সাধনোপযোগী অনুকূল পরামর্শ-সমূহ অনেকেই দিতে পারেন; এজন্য শিক্ষা-গুরুর বহুত্ব স্বীকৃত ও মন্ত্রদীক্ষাগুরুর একত্ব সিদ্ধ। মহামন্ত্র ও মন্ত্রের দ্বারা চিত্ত শুদ্ধ হয়। চিত্ত-শুদ্ধি-ফলে সকল ইন্দ্রিয় নশ্বর-বিষয়-প্রবৃত্তি হইতে বিমুক্ত হইয়া অজস্র ভাবে নিত্যত্বের উপলব্ধি করে। তখন আর তাহার হেয় অনুপাদেয় বিচার প্রবল হইতে পারে না। যিনি এই সকল কথা সানন্দে গ্রহণ করিতে অসমর্থ, তাঁহার পক্ষে নিরানন্দে অবস্থান করাই যোগ্যতা।

'মন্ত্র' নামাত্মক হইলেও তাহাতে চতুর্থ্যন্ত পদ প্রযুক্ত থাকায় সম্প্রদান-সম্বন্ধে আত্মসমর্পণেরই কথা ব্যক্ত হয়। মহামন্ত্রে সকল পদই সম্বোধনের পদ; তাহাতে মন্ত্রের ন্যায় চতুর্থ্যন্ত পদ নাই। স্মার্ত্তগণ মহামন্ত্রকে 'তারক-ব্রহ্মনামে' অভিহিত করেন। স্মার্ত্তগণ সকলেই ন্যূনাধিক নির্ব্বিশেষবাদী; সুতরাং ভোগাবসানে নির্ব্বিশিষ্ট ত্যাগেরই পক্ষপাত-যুক্ত ধর্ম্মে অবস্থিত। কর্ম্মী ও জ্ঞানীর কবল হইতে মুক্ত পুরুষগণ কামনা-বর্জ্জিত। অপস্বার্থ কামের বশবর্ত্তী হইয়া কতিপয় ব্যক্তি ভোগী এবং কতিপয় ব্যক্তি ভোগপরিহারেচ্ছাযুক্ত মুমুক্ষু হইয়া স্বীয় অবস্থা মোচনের জন্য মুক্তির প্রয়াসী। এইরূপ বাসনার বশবর্ত্তী হইয়া মহামন্ত্র গ্রহণ করিলে তুচ্ছ ফলাকাঙ্ক্ষা প্রবল হইয়া পড়ে। 'হরি' শব্দের সম্বোধনে 'হরে' এবং 'হরা' শব্দের সম্বোধনেও ঐ 'হরে' পদই নিষ্পন্ন হয়। স্বয়ংরূপ 'কৃষ্ণ' ও সর্ব্বশক্তিমান স্বয়ং-প্রকাশ 'রাম' এবং 'হরি' শব্দ কামনারহিত জিহ্বায় উচ্চারিত হইলে চতুর্দ্দশভুবন, বিরজা-নদী, ব্রহ্মলোক প্রভৃতিতে অবস্থান করিয়া সেবা করা সম্ভব হয় না। পরব্যোমেই সেবার আরম্ভ সম্ভাবনা আছে। কৃষ্ণের স্বয়ং-প্রকাশতত্ত্বে বা তাঁহার আনুষঙ্গিক অন্যান্য প্রকাশ-বিলাস-বিশেষে রসের উৎকর্ষ বিচার করিতে গেলে অখিলরসামৃত-মূর্ত্তি কৃষ্ণেই সর্ব্বরসের পূর্ণাভিব্যক্তি লক্ষিত হয়। সুতরাং রসের উৎকর্ষ-বিচার করিয়া আংশিক রসবিগ্রহের অধিষ্ঠান প্রকাশ-বিলাস-সমূহে সর্ব্বরসাপ্তির সম্ভাবনা নাই। তজ্জন্য তাঁহারা ন্যূনাধিক স্বয়ংরূপেরই নিজ-নিজ অংশ প্রকাশ-দ্বারা সেবা করিয়া থাকেন। কৃষ্ণভক্তির উপলব্ধি ঘটিলে সম্বোধনের পদে 'আত্মারাম'-মাত্র উপলব্ধি করিবার পরিবর্ত্তে "রাধারমণের" সেবা-প্রবৃত্তি স্ফূর্ত্তি-প্রাপ্ত হয়।

মহামন্ত্র উচ্চৈঃস্বরেই সর্ব্বক্ষণ কীর্ত্তনীয়; উহা আদৌ জপ্য নহেন,--এরূপ বিচার কাহারও চিত্তে উদিত না হয়, তজ্জন্য মহামন্ত্র 'জপ' করিবারও উপদেশ লিখিত হইয়াছে। 'নির্ব্বন্ধ'-শব্দে বিধিমতে সংখ্যা-নাম-গ্রহণকেই লক্ষ্য করে। মহামন্ত্র কেবলমাত্র জপ্য নহেন, আবার অজপ্যও নহেন। মহামন্ত্র উচ্চৈঃস্বরে কীর্ত্তন করিবার উপদেশ থাকায় কেবল অনির্ব্বন্ধ কীর্ত্তনীয় নহেন; আবার নামমন্ত্রে সম্বোধনের সহিত চতুর্থ্যন্ত পদ প্রয়োগ করিয়া কীর্ত্তন করিবার বিধিও উপেক্ষিত হয় নাই। 'সর্ব্বক্ষণ বল'—এই পদের দ্বারা কেবল মাত্র জপ্যতার বিচার নিরাশ করা হইয়াছে।

মন্ত্রাধিকার-নির্ণয়ে অনেকগুলি বিধি পালন করিতে হয়; কিন্তু মহামন্ত্রের সর্ব্বক্ষণ উচ্চারণ বা 'উপাংশু'-জপে সেই সকল বিধি পালন না করিয়াও সকলেরই সর্ব্বসিদ্ধি ঘটে; অর্থাৎ ধর্ম্ম, অর্থ ও কামের লাভ রূপ ভুক্তি-সিদ্ধি, নির্ভেদ ব্রহ্মানুসন্ধানরূপা মুক্তি-সিদ্ধি এবং উভয়ের ধিক্কারী; ভগবৎপ্রেম-সিদ্ধি—সর্ব্বসিদ্ধি লাভ করিবারই যোগ্যতা হয়। মন্ত্রে কালাকালের বিচার আছে কিন্তু মহামন্ত্রে কালাকালের, যোগ্যাযোগ্যের অথবা স্থানাস্থানের বিচার নাই। তাই বলিয়া কাল্পনিক মন্ত্র-নামাদির জপে কোন প্রকার সিদ্ধির সম্ভাবনা নাই। যেহেতু তাদৃশ শব্দগুলি অজ্ঞরূঢ়িবৃত্তিজাত। বীজ-পুটিত চতুর্থ্যন্ত-পদ-প্রযুক্তমন্ত্র বা প্রণব পুটিত চতুর্থ্যন্ত মন্ত্র কীর্ত্তনীয় নহে; পরন্তু 'নাম' বা সম্বোধন-পদযুক্ত নাম বা বীজ প্রণব-রহিত চতুর্থ্যন্ত পদ-প্রযুক্ত 'নমঃ'-শব্দযুক্ত মন্ত্রও সঙ্কীর্ত্তনীয় যথা—"হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ'—এই পদ সঙ্কীর্ত্তনীয়। সঙ্কীর্ত্তনের মধ্যে ষোলনাম বত্রিশ অক্ষর মহামন্ত্র ও চতুর্থ্যন্ত পদযুক্ত 'নমঃ'-শব্দযুক্ত সম্বোধনের সহিত মন্ত্রের প্রাপ্তিতে সকলের উল্লাস হইল। বহির্ম্মুখ স্মার্ত্তগণের বিচারে—স্বাহা-প্রণব-সংযুক্ত মন্ত্রের আদান-প্রদানে অমঙ্গলের কথা বিহিত আছে, কিন্তু মহামন্ত্র-যোগে বা সম্বোধন-পদ-যোগে মন্ত্রের কীর্ত্তন সর্ব্ববাদি-সম্মত; তিনি প্রণব ও বীজপুটিত নহেন।

যাঁহাদের মন নিগৃহীত হইয়াছে, তাঁহারা প্রভুর নাম-মন্ত্রোপদেশ লাভ করিয়া ব্যক্ত-অব্যক্তভাবে কৃষ্ণের ধ্যান করিতে করিতে উপাংশু জপাদি করিতে থাকেন। (ভাঃ ২।৮।৪) "শৃণ্বতঃ শ্রদ্ধয়া নিতং গৃণতশ্চ স্বচেষ্টিতম্ নাতি-দীর্ঘেণ কালেন ভগবান্ বিশতে হৃদি॥" শতশত জন্ম মন্ত্রের-দ্বারা অর্চ্চন করিবার ফলে মহামন্ত্র-কীর্ত্তনের যোগ্যতার উদয় হয়। সেরূপ যোগ্যতা লাভ করিলেই ধ্যানাদির সম্ভাবনা; নতুবা কৃত্রিম-ধ্যানাদির নিষেধের জন্যই কথিত শ্লোকের উপদেশ বিহিত হইয়াছে। (চৈঃ ভাঃ গৌড়ীয়-ভাষ্য মধ্য ১৩।)

মহাপ্রভুর আদেশে "কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ"—এস্থলে "কীর্ত্তন"—শব্দে শ্রীরূপপ্রভু (ভঃ রঃ সিঃ) বলিয়াছেন—"উচ্চৈর্ভাষা তু কীর্ত্তনম্"—উচ্চৈঃস্বরে কথন বা উচ্চারণের নামই "কীর্ত্তন"। 'সদা' শব্দ দ্বারা স্থান পাত্র বা কালভেদ রহিত হইয়াছে। সুতরাং সকল সময়েই সর্ব্বভাবে 'হরিনাম' মহামন্ত্র কীর্ত্তনীয়। কোন কোন ভক্তবিটল অজ্ঞব্যক্তি বলেন যে, স্বীকার করিলাম না হয় মহামন্ত্র কীর্ত্তনীয়, কিন্তু উহা কেবল সংখ্যা রাখিয়া কীর্ত্তনযোগ্য। খোল করতালের সহিত কীর্ত্তনীয় নহে। ঐ সকল ব্যক্তির এরূপ কুতর্ক উঠাইবার কারণ আর কিছুই নহে, কোন ছলে ভুবনমঙ্গল তারকব্রহ্ম নামের কীর্ত্তনে বাধা প্রদান করা। ঐরূপ বুদ্ধি 'নামে' ভেদবুদ্ধি হইতেই উত্থিত। গোস্বামী শাস্ত্রের বহুস্থানে অগ্নিপুরাণোক্ত এই বাক্যটি আমরা দেখিতে পাই,—"হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। রটন্তি হেলয়া বাপি তে কৃতার্থা ন সংশয়ঃ॥—এই মহামন্ত্র যাঁহারা অবহেলাপূর্ব্বকও উচ্চারণ করেন, তাহারা কৃতার্থ হ'ন—ইহাতে কোন সংশয় নাই। 'রটনা'—শব্দের অর্থ ঘোষণা অর্থাৎ সর্ব্বত্র প্রচার। 'হেলয়া'—শব্দের দ্বারা সংখ্যাদি নির্ব্বন্ধ না থাকিলেও—ইহা বুঝিতে হইবে। সুতরাং হরিনাম মহামন্ত্র খোল করতালের সহিত কীর্ত্তন, সংখ্যা বা নির্ব্বন্ধের সহিত কীর্ত্তন, মানসিক জপ বা উপাংশু জপ—সর্ব্বতোভাবেই নিরন্তর সেবিত।* * * অতএব সকল সময় সর্ব্বতোভাবে উচ্চৈঃস্বরে তারকব্রহ্ম নামকীর্ত্তন ব্যতীত আর মঙ্গলের দ্বিতীয় পন্থা নাই। সকলে সদ্গুরুর আনুগত্যে সর্ব্বক্ষণ উচ্চৈঃস্বরে কীর্ত্তন করিতে করিতে বলুন অথবা মৃদঙ্গ করতাল সহযোগে সঙ্কীর্ত্তন করিয়া মহামন্ত্র বলুন।

ভক্তগণ নাম সাধকালে রুচি লক্ষ্য করিয়া বৃদ্ধি হইতেছে কি না জানিবার জন্য সংখ্যা রাখিয়া কীর্ত্তন করেন। যখন নাম প্রভু ভক্তে উদিত হন, তখন সর্ব্বশক্তিমান স্বরাট লীলাপুরুষোত্তম অভিন্ন নামী তাঁহার অহৈতুক ও অপ্রতিহতা শক্তি প্রকট করেন। তাহাতে বিধি বাধ্যতাদি কোন প্রকারের অধীনতার মধ্যে আবদ্ধ করিবার চেষ্টা শ্রীনাম প্রভুর অসমোর্দ্ধ সর্ব্বশক্তিমত্তাকে খর্ব্ব করিবার জন্য অপরাধ ও পতন ব্যতীত আর কিছু নহে। কৃষ্ণ-নাম ইচ্ছাময়, যাহে যাহে সুখী হয়, সেই মোর সুখের সম্বল বিচার অবলম্বনীয়।

# মহামন্ত্রের অর্থ

'হরি', 'কৃষ্ণ' ; 'রাম' এই নামত্রয়যুক্ত মহামন্ত্রে সম্বোধনময় তিনটী নাম আছে। তাহার 'মাধুর্য্যময়ী' ব্যাখ্যা যথা—সচ্চিদানন্দবিগ্রহ ভগবানের তত্ত্বজ্ঞান প্রদান করিয়া অবিদ্যা হরণ করতঃ অজ্ঞানের কার্য্যগুলি বিনাশ করেন, এইজন্য তিনি 'হরি' নামে খ্যাত। একমাত্র আনন্দস্বরূপ, গোকুলের আনন্দপ্রদ কমললোচন নন্দনন্দন শ্রীশ্যামসুন্দরই' 'কৃষ্ণ'-নামে কথিত। লীলার মূর্ত্তবিগ্রহ বা অধিদেব রসিকচূড়ামণি শ্রীকৃষ্ণ সতত শ্রীরাধিকাকে রমণ করাইতেছেন অর্থাৎ শ্রীরাধাকে আনন্দিত করিতেছেন বলিয়া তিনি 'রাম' নামে অভিহিত।

ঐশ্বর্য্যময়ী ব্যাখ্যা,—স্মরণকারী ভক্তগণের শতজন্মকৃত যাবতীয় তাপ ও পাপ হরণ করেন বলিয়া তিনি 'হরি'। 'কৃষ্' ধাতুর আকর্ষক সত্তাবাচক ও 'ণ' শব্দ নির্বৃত্তি অর্থাৎ সুখবাচক ; এই উভয়ের ঐক্যে আনন্দস্বরূপ আকর্ষক পরব্রহ্মই 'কৃষ্ণ' নামে অভিহিত। যোগিগণ চিন্ময়, অনন্ত, সত্যানন্দস্বরূপ পরতত্ত্বে রমণ অর্থাৎ আনন্দলাভ করেন বলিয়া সেই পরব্রহ্ম 'রাম' নামে কথিত। "যুগলস্মরণময়ী ব্যাখ্যা" যথা—কৃষ্ণের হ্লাদিনী শক্তি শ্রীরাধা কৃষ্ণের চিত্ত হরণ করেন, এইজন্য শ্রীরাধা 'হরা' নামে কথিত হন। হরার সম্বোধনে 'হরে' পদ হয়। ব্রজ-রমণীগণের লজ্জা, ধর্ম্ম, ধৈর্য্য ও মান দূরীভূত করিয়া বেণুরবে তাঁহাদিগকে গৃহ হইতে আকর্ষণ করেন বলিয়া সেই শ্রীব্রজেন্দ্রনন্দন হরি 'কৃষ্ণ'-নামে অভিহিত হন। তিনি স্বীয় রূপলাবণ্যে ব্রজরমণীগণের মন এবং পঞ্চ ইন্দ্রিয়কে সর্ব্বদা আনন্দিত করেন, সেই হেতু 'রাম'-নামে কীর্ত্তিত হইয়া থাকেন।

## শ্রীল শ্রীজীবগোস্বামিপ্রভুকৃত মহামন্ত্রের ব্যাখ্যা

১। হরেঃ—শ্রীরাধা নিজ অসমোর্দ্ধ প্রেমের দ্বারা সর্ব্বচিত্তহারী শ্রীকৃষ্ণের চিত্ত হরণ করেন বলিয়া তাঁহার একটী নাম 'হরা'। হরার সম্বোধনে 'হরে, পদ হয়।

২। কৃষ্ণঃ—নিজ রূপলাবণ্য ও বংশীধ্বনি দ্বারা ভুবনমোহনমোহিনী শ্রীরাধাকে আকর্ষণ করেন, এইজন্য তিনি 'কৃষ্ণ'-নামে অভিহিত।

৩। হরেঃ—রাসলীলাকালে মৃগনয়না শ্রীরাধা কেলিকুঞ্জে শ্রীকৃষ্ণকর্ত্তৃক হৃতা হইয়াছিলেন বলিয়া শ্রীরাধাকে 'হরা' বলা হয়। হরার সম্বোধনে 'হরে'।

৪। কৃষ্ণঃ—যিনি নিজ শ্যামাঙ্গ-শোভায় সুবর্ণকেও শ্যামময় করিয়া থাকেন, সেই শ্রীরাধারমণ শ্যামসুন্দরই 'কৃষ্ণ'-নামে কথিত।

৫। কৃষ্ণঃ—ব্রজবনে নিজকান্তা শ্রীরাধার ইচ্ছানুসারে শ্রেষ্ঠ সরোবর প্রকাশ করিয়া তন্মধ্যে সমস্ত তীর্থকে আকর্ষণ করিয়াছিলেন, এইজন্য তাঁহার নাম 'কৃষ্ণ'।

৬। কৃষ্ণঃ—লীলার দ্বারা ভুবনমোহন হইয়াও শ্রীহরি শ্রীরাধার প্রেমে মুগ্ধ হইয়া তৎকর্ত্তৃক যমুনাতট-কাননে আকর্ষিত হইয়া থাকেন, এই জন্য তাঁহাকে 'কৃষ্ণ' বলা হয়।

৭। হরেঃ—শ্রীকৃষ্ণ ব্রজে বৃষরূপধারী বলিষ্ঠ অরিষ্টাসুরের প্রাণ হরণ করায় শ্রীরাধা তাঁহাকে হরি হরি বলিয়া সানন্দে আহ্বান করিয়াছিলেন, এজন্য শ্রীরাধা 'হরা' নামে কথিত হন। হরার সম্বোধনে 'হরে'।

৮। হরেঃ—শ্রীরাধা কখনও অস্ফুটস্বরে হরিলীলা উচ্চারণ করেন এবং কখনও প্রেমভরে তাহা কীর্ত্তন করেন বলিয়া রসিক-ভক্তগণ তাঁহাকে 'হরা' বলিয়া থাকেন। হরার সম্বোধনে 'হরে'।

৯। হরেঃ—কেলিপরায়ণা শ্রীরাধা রসাবেশোন্মত্ত শ্রীকৃষ্ণের মুরলী হরণ করিয়াছিলেন বলিয়া তিনি 'হরা' নামে প্রসিদ্ধা। হরার সম্বোধনে 'হরে'।

১০। রাম :—শ্রীকৃষ্ণ গোবর্দ্ধনগিরিকুঞ্জে আলিঙ্গনাদি-দ্বারা শ্রীরাধাকে আনন্দ প্রদান করিয়াছিলেন বলিয়া তিনি 'রাম'-নামে খ্যাত ॥

১১। হরে :—পরমকরুণাময়ী শ্রীরাধা ভক্তগণের যাবতীয় দুঃখ হরণ করিয়া তাঁহাদিগকে পরম সুখদান করেন বলিয়া তাঁহার নাম 'হরা'। হরার সম্বোধনে 'হরে'।

১২। রাম :—ভজনকারিগণের চিত্ত পরমানন্দ-বারিধি শ্রীকৃষ্ণে রমণ অর্থাৎ আনন্দ লাভ করে বলিয়া সেই শ্যামসুন্দর শ্রীহরি 'রাম'-নামে অভিহিত হন।

১৩। রাম :—শ্রীরাধা নিকুঞ্জবনে প্রেমভরে শ্রীহরিকে আনন্দ দান করেন (রময়তি আনন্দয়তি) বলিয়া তাঁহার নাম রামা। রামা শ্রীরাধার সহিত মিলিত কৃষ্ণই পুনঃ 'রাম' নামে অভিহিত ॥

১৪। রাম :—দাবাগ্নি দেখিয়া ব্রজবাসিগণ রোদন করিতে থাকিলে সেই দাবানল পান করিয়া ভক্তগণকে আনন্দিত করিয়াছিলেন বলিয়া সেই ভক্তসুখাবহ নন্দনন্দন কৃষ্ণ 'রাম'-নামে কীর্ত্তিত হন।

১৫। হরে :—শ্রীহরি অসুর-সংহারের জন্য মথুরাপুরীতে গমন করিয়াছিলেন। পরে শ্রীরাধার সহিত মিলন-কামনায় ব্রজে আগমন করেন। এইজন্যও শ্রীকৃষ্ণচিত্তহারিণী সেই শ্রীরাধার নামে 'হরা' হইয়াছে। হরার সম্বোধনে 'হরে'।

১৬। হরে :—যিনি মথুরা হইতে আসিয়া ব্রজবাসিগণের দুঃখ হরণ করিয়াছিলেন, শ্রীরাধার মনোহারিণী লীলাবিশিষ্ট সেই শ্রীনন্দনন্দন কৃষ্ণই 'হরি' নামে কথিত। হরির সম্বোধনে শেষোক্ত 'হরে' পদ হইয়াছে।

**শ্রীল গোপালগুরুগোস্বামি-কৃত ব্যাখ্যা**—১। অজ্ঞানজনিত-সংসারবিনাশকারী অনন্দস্বরূপ শ্যামকিশোর-মূর্ত্তি শ্রীরাধারমণকে মহাভাগবতগণ নিত্য স্মরণ করেন। (২) রসিক কৃতজ্ঞ, জিতেন্দ্রিয়, শান্ত, অনন্যচিত্ত শিষ্যকে সাধুগণ কৃপাপূর্ব্বক মহামন্ত্র হরেকৃষ্ণ নাম প্রদান করিয়া কৃতার্থ করিয়া থাকেন। ৩। অগ্নি যেরূপ অনিচ্ছায় স্পৃষ্ট হইলেও দহন করে, তদ্রূপ দুষ্টচিত্ত মানবগণের দ্বারাও কোনরূপে স্মৃত বা কীর্ত্তিত হইলে যিনি তাহাদের যাবতীয় পাপ হরণ করেন, সেই মঙ্গলময় ভগবানের নামই 'হরি'। ৪। অথবা—সচ্চিদানন্দ-বিগ্রহ ভগবানের তত্ত্বজ্ঞান প্রদান করিয়া অবিদ্যা বা অজ্ঞান হরণ করতঃ তাহার কার্য্যগুলি বিনাশ করেন, এইজন্য তিনি 'হরি' নামে খ্যাত। অথবা স্থাবর (অস্থাবর) জঙ্গম সকলের তাপত্রয় হরণ করেন বলিয়া তাঁহার নাম 'হরি'। ৬। অথবা অপ্রাকৃত সদ্‌গুণাবলী শ্রবণকীর্ত্তন দ্বারা বিশ্ববাসী সকলের মন হরণ করেন বলিয়া তাঁহার নাম 'হরি'। ৭। অথবা স্বীয় কোটিকন্দর্প লাবণ্য-মাধুর্য্য দ্বারা সমস্ত অবতারগণেরও মন হরণ করেন বলিয়া সেই ব্রজেন্দ্র-নন্দন কৃষ্ণের নাম 'হরি'। হরির সম্বোধনে 'হরে' পদ হয়। ৮। অথবা রাসাদি প্রেমসুখ দান করিবার জন্য যিনি নিজ প্রেমবাৎসল্য ও রূপগুণাদি দ্বারা কৃষ্ণের মন হরণ করেন, সেই কৃষ্ণের আহ্লাদ-স্বরূপিণী শ্রীরাধা 'হরা' নামে অভিহিত হন। এই রাধাবাচক 'হরা' নামের সম্বোধনে 'হরে' হয়। (৯) 'কৃষ্' ধাতু আকর্ষক-সত্তা-বাচক ও 'ণ' শব্দ নিবৃত্তি অর্থাৎ সুখবাচক; এই উভয়ের ঐক্যে আনন্দস্বরূপ আকর্ষক পরব্রহ্মই 'কৃষ্ণ' নামে অভিহিত। (১০) কৃষ্ণই পরমেশ্বর; তিনি সচ্চিদানন্দ বিগ্রহ, স্বয়ং অনাদি ও সকলের আদি এবং সর্ব্বকারণের কারণ। কৃষ্ণের অপর নাম গোবিন্দ। (১১) একমাত্র আনন্দ-স্বরূপ; গোকুলের আনন্দপ্রদ কমললোচন নন্দনন্দন শ্রীশ্যাম-সুন্দরই 'কৃষ্ণ' নামে কথিত। (১২) রাম-নামের 'রা'-শব্দোচ্চারণে পাপ সকল দূরীভূত হয় এবং 'ম'-শব্দোচ্চারণ কপাটতুল্য হওয়ায় পুনঃ পাপ আর হৃদয়ে প্রবেশ করিতে পারে না। (১৩) যোগিগণ চিন্ময় অনন্ত সত্যানন্দ-স্বরূপ পরতত্ত্বে রমণ অর্থাৎ আনন্দ লাভ করেন বলিয়া সেই পরব্রহ্ম 'রাম' নামে কথিত। (১৪) লীলার মূর্ত্তবিগ্রহ বা অধিদেব রসিক-চূড়ামনি শ্রীকৃষ্ণ সতত শ্রীরাধাকে রমণ করাইতেছেন অর্থাৎ শ্রীরাধাকে আনন্দিত করিতেছেন

বলিয়া তিনি 'রাম' নামে অভিহিত। অথবা শ্রীরাধার চিত্ত হরণ করিয়া তাঁহার সহিত রমণ অর্থাৎ ক্রীড়া করেন বলিয়া কৃষ্ণের একটী নাম 'রাম'।

ক্রমদীপিকা গ্রন্থে চন্দ্রের প্রতি শ্রীকৃষ্ণের উক্তি যথা—আমার শতনাম অপেক্ষা রাধার নাম শ্রেষ্ঠ। যিনি সর্ব্বদা শ্রীরাধার স্মরণ কীর্ত্তন করেন, তাঁহার যে কি ফল লাভ হয় তাহা আমি জানি না অর্থাৎ তাহা আমারও অজ্ঞেয়॥

১। হরেঃ—যিনি কৃষ্ণের মন হরণ করেন, তিনি হরা অর্থাৎ রাধা; তাঁহার সম্বোধনে হে 'হরে'।

২। কৃষ্ণ:—যিনি শ্রীরাধার মন আকর্ষণ করেন, তিনি কৃষ্ণ; তাঁহার সম্বোধনে হে 'কৃষ্ণ'।

৩। হরে:—শ্রীরাধা কৃষ্ণের লোকলজ্জা ও ধৈর্য্য প্রভৃতি সকলই হরণ করেন, এইজন্য তিনি 'হরা' তাঁহার সম্বোধনে হে 'হরে'।

৪। কৃষ্ণ:—শ্রীরাধার লোকলজ্জা, ধৈর্য্য প্রভৃতি সকলই আকর্ষণ অর্থাৎ দূরীভূত করেন, এইজন্য তিনি কৃষ্ণ; তাঁহার সম্বোধনে হে 'কৃষ্ণ'।

৫। কৃষ্ণ:—শ্রীরাধা যেখানে যেখানে থাকেন বা যান, তিনি সেই সেই স্থানে দেখেন যে "কৃষ্ণ" আমাকে স্পর্শ করিতেছেন, বল পুর্ব্বক জামা প্রভৃতি সমস্ত কর্ষণ অর্থাৎ হরণ করিতেছেন' এইজন্য তিনি কৃষ্ণ; তৎসম্বোধনে হে 'কৃষ্ণ'।

৬। কৃষ্ণ:—তিনি শ্রীরাধাকে আনন্দ দান করিবার জন্য বনে আকর্ষণ করেন, এইজন্য 'কৃষ্ণ'; সেই পদের সম্বোধনে হে 'কৃষ্ণ'।

৭। হরে:—কৃষ্ণ যে স্থানে যান বা থাকেন, তিনি তথায় শ্রীরাধাকে সম্মুখে ও পার্শ্বদেশে দেখেন, অতএব 'হরা' শব্দে রাধা; 'হরা'র সম্বোধনে হে 'হরে'।

৮। হরে:—সেই কৃষ্ণকে হরণ করেন, স্বস্থানে অভিসার করান, তাই শ্রীরাধা 'হরা'; সম্বোধনে হে 'হরে'।

৯। হরে:—কৃষ্ণকে হরণ করিয়া বনে আনয়ন করেন বলিয়া শ্রীরাধা 'হরা'; তৎসম্বোধনে হে 'হরে।'

১০। রাম:—শ্রীরাধাকে দর্শন ও পরিহাসাদি দ্বারা রমণ (আনন্দিত) করেন বলিয়া 'রাম'। তৎসম্বোধনে হে 'রাম'।

১১। হরে:—শ্রীকৃষ্ণের তাৎকালিক ধৈর্য্যাবলম্বনাদি হরণ করেন বলিয়া শ্রীরাধা 'হরা'; তৎসম্বোধনে হে 'হরে'।

১২। রাম:—চুম্বন, স্তনাকর্ষণও আলিঙ্গনাদি দ্বারা রমণ বা ক্রীড়া করেন বলিয়া শ্রীকৃষ্ণ 'রাম'। তৎসম্বোধনে হে 'রাম'।

১৩। রাম:—পুনরায় শ্রীরাধাকে পুরুষের ন্যায় করিয়া রমন (আনন্দ দান) করেন, অতএব শ্রীকৃষ্ণ 'রাম' তাঁহার সম্বোধনে হে 'রাম'।

১৪। রাম:—পুনঃ তথায় রমণ করেন; এজন্য শ্রীকৃষ্ণ 'রাম'; তাঁহার সম্বোধনে হে 'রাম'।

১৫। হরে:—পুনরায় রাসান্তে শ্রীকৃষ্ণের মন হরণ করিয়া গমন করেন বলিয়া শ্রীরাধা 'হরা'। তাঁহার সম্বোধনে 'হে হরে'।

১৬। হরে:—শ্রীরাধার মন হরণ করিয়া গমন করেন বলিয়া শ্রীকৃষ্ণ 'হরি'। তাঁহার সম্বোধনে 'হে হরে'।

**নিষ্কিঞ্চন রসিক ভক্ত হরেকৃষ্ণ নাম নিম্নলিখিত ভাবের সহিত আস্বাদন করেন যথা পদকল্পতরু ১৮৩ পর্ব্বে অর্দ্ধবাহ্যদশায় প্রলাপ।**

১। "হে হরে মাধুর্য্যগুণে, হরিলে যে নেত্র মনে, মোহন মূরতি দরশাই।

২। হে কৃষ্ণ আনন্দধাম, মহা আকর্ষক ঠাম, তুয়া বিনে দেখিতে না পাই॥

৩। হে হরে ধরম হরি, গুরুভয় আদি করি, কুলের ধরম কৈলে দূর।

৪। হে কৃষ্ণ বংশীর স্বরে, আকর্ষিয়া আনি' বলে, দেহ-গেহ-স্মৃতি কৈলা দূর ॥
৫। হে কৃষ্ণ কর্ষিতা আমি, কঞ্চুলি কর্ষহ তুমি, তা দেখি চমক মোহে লাগে।
৬। হে কৃষ্ণ বিবিধ ছলে, উরজ কর্ষহ বলে, স্থির নহ অতি অনুরাগে ॥
৭। হে হরে আমারে হরি, লৈয়া পুষ্পতল্পোপরি, বিলাসের লালসে কাকুতি।
৮। হে হরে গোপত-বস্ত্র, হরিয়া যে ক্ষণমাত্র, ব্যক্তকর মনের আকুতি ॥
৯। হে হরে বসন হর, তাহাতে যেমন কর, অন্তরের হর যত বাধা।
১০। হে রাম রমন অঙ্গ, নানা বৈদগধি রঙ্গ, প্রকাশি পুরহ নিজ সাধা ॥
১১। হে হরে হরিতে বলী, নাহি হেন কুতুহলী, সবার সে বাস্য না রখিলা।
১২। হে রাম রমণরত, তাহে প্রকটিয়া কত, কি রস আবেশে ভাসাইলা ॥
১৩। হে রাম রমণ শ্রেষ্ঠ, মন রমণীয় শ্রেষ্ঠ, তুয়া সুখে আপনা না জানি।
১৪। হে রাম রমণ ভাগে, ভাবিতে মরমে জাগে, সে রস-মূরতি তনুখানি ॥
১৫। হে হরে হরণ তোর, তাহার নাহিক ওর, চেতন হরিয়া কর ভোর।
১৬। হে হরে আমার বক্ষ, হর সিংহ প্রায় দক্ষ, তোমা বিনা কেহ নাহি মোর ॥
তুমি সে আমার প্রাণ, তোমা বিনা নাহি জান, ক্ষণেকে কলপ-শত যায়।
সে তুমি অন্যত্র গিয়া, রহ উদাসীন হৈয়া, কহ দেখি কি করি উপায় ॥
ওহে নবঘনশ্যাম, কেবল রসের ধাম, কৈছে রহ সদা মন ঝুরে।
চৈতন্য বিলায় যায়, হেন অনুরাগ পায়, তবে বন্ধু মিলয় অদূরে ॥ (রত্নদীপিকার ব্যাখ্যা)

অন্যত্র:—১। সচ্চিদানন্দমূর্তি ভগবত্তত্ত্বকে জানাইয়া অবিদ্যা ও তাহার কার্য্য সংসার হরণ করেন বলিয়া তাঁহাকে 'হরি' বলিয়া স্মরণ করা হয়। ২। একমাত্র আনন্দ বিনোদী পরমশোভাশালী পদ্মনেত্র গোকুলের আনন্দ-প্রদ নন্দতনয় শ্যামসুন্দরকে শ্রীকৃষ্ণ বলিয়া কথিত হয়। ৩। যিনি সর্বোত্তম রসিকচূড়মণি, লীলার মূর্তিমান অধিষ্ঠাতা দেব এবং নিত্য শ্রীরাধাকে আনন্দ প্রদান করেন, এই হেতু তাঁহাকে 'রাম' বলা হয়। ৪। ভগবত্তত্ত্ব বিষয়ে অজ্ঞান ও তাহার কার্য্য জন্ম-মরণমালা বিনাশার্থ সুখাত্মা শ্যামসুন্দর মূর্তি শ্রীরাধারমন মহাপুরুষকে মহাত্মাগণ নিত্য স্মরণ করেন। ৫। ব্রহ্মা, ঈশান, মহেন্দ্র, যম ও বরুণকে বলপুর্ব্বক হরণ করেন বলিয়া ত্রিভুবনে 'হরি' নামে প্রসিদ্ধ। ৬। শ্রীকৃষ্ণের হ্লাদিনীশক্তি শ্রীরাধা কৃষ্ণের চিত্ত হরণ করিয়া থাকেন বলিয়া 'হরা'-শব্দ দ্বারা শ্রীরাধাই কীর্ত্তিত হ'ন, হরা শব্দের সম্বোধনে 'হরে' হইয়াছে।

এক সময়ে শ্রীকৃষ্ণের বিরহে প্রিয়ের মিলন ধ্যান করিতে করিতে শ্রীরাধা মনের ক্লেশ দূর করণার্থ পুনঃ পুনঃ যাহা উচ্চারণ করিতেছিলেন। তাহাই মহামন্ত্র। শ্রীবৃষভানুনন্দিনী বিরহে যে নামগুলি জপ করিয়াছিলেন, শ্রীগৌর-সুন্দর শ্রীমতীর ভাবে বিভাবিত হইয়া সেই মহামন্ত্রই জপ করিয়াছিলেন। শ্রীচৈতন্যদেবের মুখ নির্গত "হরে কৃষ্ণ" এই বর্ণময় তাঁহার নামসমূহ বিশ্বকে প্রেমে মগ্ন করিয়া বিজয় লাভ করুন। তন্মধ্যে রাগময়ী ব্যাখ্যা। ১। হরে নাম শ্রবণ মাত্রেন মম মনো হরসি অর্থাৎ হে হরে, কেবল নাম শ্রবণেই তুমি আমার মন হরণ করিতেছ।

২। কৃষ্ণ—বংশীবাদনেন মামাকর্ষসি; অর্থাৎ হে কৃষ্ণ, বংশীবাদ্যে আমাকে আকর্ষণ করিতেছ।

৩। হরে—লজ্জা ধৈর্য্যাদিকং মম হরসি, অর্থাৎ হে হরে আমার লজ্জা ও ধৈর্য্যাদি হরণ করিতেছ।

৪। কৃষ্ণ—স্বাঙ্গসৌরভেণ মমাকর্ষসি, অর্থাৎ হে কৃষ্ণ, তুমি নিজাঙ্গ সৌরভ দ্বারা আমাকে আকর্ষণ করিতেছ।

৫। কৃষ্ণ—স্বাঙ্গলাবণ্যেন প্রলোভ্য মামাকর্ষসি; অর্থাৎ হে কৃষ্ণ তোমার নিজাঙ্গ সৌরভে লুব্ধ করিয়া আমাকে আকর্ষণ করিতেছ।

৬। কৃষ্ণ—সর্ব্বাধিকানন্দেন প্রলোভ্য মামাকর্ষসি ; অর্থাৎ হে কৃষ্ণ, সর্ব্বাপেক্ষা অধিকতম আনন্দে আমাকে লুব্ধ করিয়া আকর্ষণ করিতেছ।

৭। হরে—স্ববাহুনিবদ্ধাং মা পুষ্পশয্যাং প্রতি হরসি ; অর্থাৎ হে হরে, তুমি আমাকে নিজবাহুযুগলে আবদ্ধ করিয়া পুষ্পশয্যার দিকে অপহরণ করিতেছ।

৮। হরে—তত্র নিবেশিতায়া মে অন্তরীয়মপি বলাদ্ধরসি, অর্থাৎ হে হরে সেই পুষ্পশয্যায় শায়িত আমার অধোবস্ত্র বলপূর্ব্বক হরণ করিতেছ।

৯। হরে—অন্তরীয় হরণেন সর্ব্বং বিরহপীড়াং হরসি ; অর্থাৎ হে হরে তুমি আমার অধোবাস হরণ করিয়া সমগ্র বিরহ জনিত ক্লেশ বিনাশ করিতেছ।

১০। রাম—স্বচ্ছন্দং ময়ি রমসে, অর্থাৎ হে রাম তুমি নিজের ইচ্ছাক্রমে আমাকে আনন্দ ক্রীড়া করিতেছ।

১১। হরে—অবশিষ্টং মে বাক্যমপি হরসি ; অর্থাৎ হে হরে, আমার বাক্য মাত্র অবশিষ্ট ছিল, তুমি তাহাও হরণ করিতেছ।

১২। রাম—মাং রময়সি স্বস্মিন্ পুরুষায়িতামপি করোসি ; অর্থাৎ হে রাম, আমাকে আনন্দকেলি করাইতেছ এবং তোমার প্রতি পুরুষবৎ আচরণ কারিণী করিতেছ।

১৩। রাম—তদাত্মনস্তদ্রমনীয়কং ময়ৈবাস্বাদ্যতে ; অর্থাৎ হে রাম, অতএব তোমাকে ও তোমার মনোরহরত্বকে (আনন্দ পরাকাষ্ঠা) আমিই আস্বাদন করিতেছি।

১৪। রাম—রমণং রমঃ, রমস্য ভাবঃ রামঃ ; হে রাম, তদা ত্বং সাক্ষাৎ রমণাধিদেবভাবরূপোঽপ্রাকৃত কন্দর্প এব ভবসি ; আর্থাৎ হে রাম, রমণ অর্থাৎ আনন্দই রস, রসের (রমণের ভাব রাম) হে রাম, অতএব তুমি প্রত্যক্ষ আনন্দের অধিষ্ঠাতার ভাব-রূপ অপ্রাকৃত কামদেবই হইতেছ।

১৫। হরে—মচ্চেতনা মৃগীমপি হরসি, মমানন্দ মূর্চ্ছিতাং করোষি ; অর্থাৎ হে হরে, আমার চেতনারূপা মৃগীকে হরণ করিতেছ এবং আমাকে আনন্দযোগে মূর্চ্ছিতা করিতেছ।

১৬। হরে—সিংহ বিক্রমঃ সিংহ ইব ত্বং রতৌ মহাপ্রাচণ্ড্যং প্রকটয়সি ; অর্থাৎ হে হরে, সিংহের ন্যায় প্রচণ্ড বিক্রমশালী তুমি রতিক্রীড়ায় মহাবলশালিত্ব প্রকট করিতেছ।

'হ'-কারে ললিতাখ্যাতা, 'রে' কারেচ শ্রীদামকঃ। বিশাখা চ 'কৃ'-কারেতু, সুদামা চ 'ষ্ণ'-কারকে ॥ ১ ॥
সুচিত্রাপি 'হ'-কারেচ, 'রে'-কারেপি সুদামক। 'কৃ' কারে চম্পকলতা, 'ষ্ণ'-কারে কিঙ্কিণী তথা ॥ ২ ॥
তুঙ্গবিদ্যা 'কৃ'-কারে চ, সুবলশ্চ 'ষ্ণ'-কারকে। ইন্দুলেখা 'কৃ'-কারে চ, স্তোককৃষ্ণ 'ষ্ণ'-কারকে ॥ ৩ ॥
'হ'-কারে রঙ্গদেবী চ, 'রে'-কারে গোপ অর্জ্জুনঃ। 'হ'-কারে শশীরেখা চ, 'রে'-কারে চ বরুথপ ॥ ৪ ॥
'হ'-কারে সুদেবী চ, 'রে'-কারে উজ্জ্বল স্তথা। হরিপ্রিয়া চ 'রা'-কারে 'ম'-কারে চ সুভানকঃ ॥ ৫ ॥
'হ'-কারে বিমলা দেবী, 'রে'-কারে বৃষভাতক। 'রা'-কারে পালিকা চৈব, বিমলশ্চ 'ম'-কারকে ॥ ৬ ॥
'রা'-কারে মঞ্জুরী নাম্নী, দেবব্রতো 'ম'-কারকে। 'রা'-কার মধুমতী চ, 'ম'-কারেতু মহাবল ॥ ৭ ॥
'হ'-কারে শ্যামলা খ্যাতা, 'রে' মহাবাহুরেব চ। 'হ'-কারে মঙ্গলা দেবী, 'রে' কারে চ সুমেধ স ॥ ৮ ॥
ইত্যাদি হরি নামাখ্যা গোপাশ্চ গোপনায়িকা। হরিনামানুসেবিনাং কুঞ্জকুট্যান্তঃ সংস্থিতি ॥ ৯ ॥
ইতি শ্রীল দাস গোস্বামিপ্রভু বিরচিত নাম ব্যাখ্যা।

অতঃপর শ্রীশ্রীল বাবাজী মহারাজ নিম্নলিখিত গানটী তাঁহার সুললিত কণ্ঠে তীব্র ব্যাকুলতার সহিত গাহিলেন। যথা—"কৃষ্ণনাম ধরে কত বল। বিষয়বাসনানলে, মোর চিত্ত সদা জ্বলে, রবিতপ্ত মরুভূমি-সম। কর্ণরন্ধ্র পথ দিয়া,

হৃদি মাঝে প্রবেশিয়া, বরিষয় সুধা অনুপম ॥ হৃদয় হইতে বলে, জিহ্বার অগ্রেতে চলে, শব্দরূপে নাচে অনুক্ষণ। কণ্ঠে মোর ভাঙ্গে স্বর, অঙ্গ কাঁপে থর থর, স্থির হইতে না পারে চরণ ॥ চক্ষে ধারা, দেহে ঘর্ম, পুলকিত সব চর্ম্ম, বিবর্ণ হইল কলেবর। মূর্চ্ছিত হইল মন, প্রলয়ের আগমন, ভাবে সর্ব্ব দেহ জর জর ॥ করি' এত উপদ্রব, চিত্তে বর্ষে সুধাদ্রব, মোরে ডারে প্রেমের সাগরে। কিছু না বুঝিতে দিল, মোরে ত বাতুল কৈল, মোর চিত্ত-বিত্ত সব হরে ॥ লইনু আশ্রয় যাঁ'র, হেন ব্যবহার তাঁ'র, বর্ণিতে না পারি এ সকল। কৃষ্ণনাম ইচ্ছাময়, যাহে যাহে সুখী হয়, সেই মোর সুখের সম্বল ॥ প্রেমের কলিকা নাম, অদ্ভুত রসের ধাম, হেন বল করয়ে প্রকাশ। ঈষৎ বিকশি' পুন, দেখায় নিজ রূপ-গুণ, চিত্ত হরি' লয় কৃষ্ণপাশ ॥ পূর্ণ বিকশিত হঞা, ব্রজে মোরে যায় লঞা, দেখায় মোরে স্বরূপ-বিলাস। মোরে সিদ্ধ দেহ দিয়', কৃষ্ণপাশে রাখে নিয়', এ দেহের করে সর্ব্বনাশ ॥ কৃষ্ণনাম,-চিন্তামণি, অখিল-রসের খনি, নিত্যমুক্ত শুদ্ধরসময়। নামের বালাই যত, সব ল'য়ে হই হত, তবে মোর সুখের উদয় ॥"

শ্রীল বাবাজী মহারাজের যেমন মধুর কণ্ঠস্বর তেমনি ভাব। ভক্ত চতুষ্টয় ও অন্যান্য শ্রোতাগণ দোহার করিতে লাগিলেন। গীতটী যেন মূর্ত্তি ধারণ করিয়া শ্রীল বাবাজী মহারাজের উপর প্রভাব বিস্তার করিল। কখনও চক্ষে দর দর ধারা, পুলকিত শ্রীঅঙ্গ, কখনও বা কণ্ঠ রুদ্ধ হইয়া আসিতে লাগিল, তাঁর শব্দ উচ্চারণ স্পষ্ট করিতে পারিতেছেন না, ইত্যাদি সাত্ত্বিক ভাব সকল শ্রীল বাবাজী মহারাজে প্রকাশিত হইল। বহুক্ষণ গানটী গাইলেন, তখন যেন তথাকার বৃক্ষ ও গৃহাদিও অনুকীর্ত্তন করিতে লাগিল। সকলই এক অনির্ব্বচণীয় আনন্দে বিভোর হইলেন।

ভক্ত চতুষ্টয় শ্রীল বাবাজী মহারাজকে সাষ্টাঙ্গে দণ্ডবৎ প্রণাম করিয়া বাসায় চলিলেন। আর কোন কৃত্যই তাঁহাদের নাই এবং ভালও লাগে না। অসৎসঙ্গ তাঁহারা অন্তরের সহিত ত্যাগ করিয়াছেন। চারিজনে সর্ব্বক্ষণ ভগবৎপ্রসঙ্গে দিন যাপন করেন। তাহারা চলিয়া গেলে শ্রীল বাবাজী মহারাজ একজন নিষ্কিঞ্চন বৈষ্ণবের সহিত কৃষ্ণ কথা আলোচনা করিতে লাগিলেন। নিষ্কিঞ্চন বৈষ্ণব মহোদয় ভক্তচতুষ্টয়ের ভাব দেখিয়া আনন্দিত হইয়া উল্লাসভরে তাঁহাদের পরিচয় জিজ্ঞাসা করিলে, শ্রীল বাবাজী মহারাজ বলিলেন,—উক্ত ভক্ত চতুষ্টয় আমার গুরু! তাঁহারা কৃপাপূর্ব্বক আমাকে প্রত্যহই শ্রীহরিকীর্ত্তনে প্রেরণা ও সুযোগ-সৌভাগ্য প্রদান করেন। আহা! তাঁহাদের দৈন্য ও আর্ত্তিপূর্ণ বাক্য, বিনয় ব্যবহার ও হরিভজনের প্রবল উৎসাহ আমাকে কতই না উল্লসিত করিতেছে। তাঁহারা আমার শ্রীশচীনন্দনের ধামবাসী। শ্রীমন্মহাপ্রভুর কৃপার বৈশিষ্ট্য এবং সুপাত্রত্ব তাঁহাদের চরিত্রে বিকসিত। তাঁহারা জাগতিক সুখভোগ বা বাধাবিপত্তিতে অক্ষুব্ধ অর্থাৎ 'ক্ষান্তি'-গুণযুক্ত, সর্ব্বক্ষণ কৃষ্ণানুশীলন ব্যতীত কাল বৃথা ব্যয় করেন না অর্থাৎ অব্যর্থকালত্ব-গুণ ভূষিত; শ্রীগুরুগৌরাঙ্গে আত্যাসক্তি এবং তদিতর বিষয় বস্তুতে অনাসক্ত, অর্থাৎ বিরক্ত; এবং নিজেরা অভিমানশূন্য এবং সকলকে যথাযোগ্য সম্মান প্রদান করিয়া অমানি-মানদ গুণে ভূষিত, সর্ব্বক্ষণ কি প্রকারে ভক্তির উন্নতস্তরে আরূঢ় হইবেন এবং তজ্জন্য ব্যাকুল হইয়া দৃঢ় নিষ্ঠার সহিত ভক্তির অঙ্গসমূহ সযত্নে পালন তৎপর হইয়া প্রবল আশাবন্ধ হইয়াছেন, কবে প্রভুর পূর্ণ কৃপালাভ হইবে বলিয়া সমুৎকণ্ঠিত; সর্ব্বদা প্রভুর নামগানে রুচিবিশিষ্ট ও প্রভুর নামগুণাদিতে অত্যাসক্ত ও তদ্ধামে প্রীতি বিশিষ্ট। উক্ত লক্ষণ সমূহে দেখা যায় তাঁহাদের ভাবাঙ্কুর লাভ হইয়াছে। এত অল্প সময়ের মধ্যে এত উন্নতাবস্থা প্রাপ্তি, একমাত্র শ্রীগুরুগৌরাঙ্গের পূর্ণ কৃপারই নিদর্শন। শ্রীগৌরসুন্দর আমার প্রতি অত্যন্ত কৃপা করিয়া উক্ত রত্ন চতুষ্টয়কে আমাকে তাঁর পাদপদ্মে আকর্ষণ করিতেই বুঝি পাঠাইয়াছেন। তাঁহাদিগের সঙ্গপ্রভাবে যেন আমি কত বহুমূল্য রত্ন লাভ করিয়া কৃতার্থ হইয়াছি। তাঁহাদিগকে দেখিলেই আমার শ্রীশচীনন্দন গৌরহরির স্মৃতি হয় ও শ্রীহরিকথা আমাকে ব্যাকুল করিয়া কীর্ত্তন সেবায় নিযুক্ত করেন। তাঁহাদের সঙ্গ আমাকে পরম সৌভাগ্যবান্ করিয়াছে। এই বলিয়া শ্রীল বাবাজী মহারাজ উচ্চৈঃস্বরে হরিনাম করিতে লাগিলেন।

রথযাত্রা শেষ হইয়াছে, শ্রীল বাবাজীমহারাজের সুমধুর ও দুর্ল্লভ সঙ্গ ত্যাগ করিতে হইবে এবং নবদ্বীপে যাইতে হইবে এই চিন্তা তাঁহাদিগকে ব্যাকুল করিয়াছে। সংসার আর তাঁহাদের ভাল লাগে না। কি প্রকারে তাহারা জীবন যাপন করিলে সত্বর ভগবৎ-কৃপা লাভ করিতে পারিবেন এই প্রশ্ন লইয়া আজ ভক্তচতুষ্টয় শ্রীল বাবাজী মহারাজের শ্রীচরণে সাষ্টাঙ্গে পতিত হইয়া ব্যাকুলভাবে ক্রন্দন করিতে লাগিলেন। শ্রীল বাবাজী মহারাজ সত্বর উঠিয়া তাঁহাদিগকে দৃঢ় আলিঙ্গন করিয়া বসাইয়া গদ্‌গদ্ কণ্ঠে বলিতে লাগিলেন।—

তোমরা সদ্‌গুরুর শ্রীচরণাশ্রয় করিয়া শ্রীগুরুগৌরাঙ্গের কৃপায় অতি অল্প সময়ের মধ্যে ভাব রাজ্যে প্রবেশ করিয়াছ। আহা! এই প্রকার কৃপার নিদর্শন অতি অল্পই দেখা যায়। যাহা হউক, শ্রীজগন্নাথদেবের রথযাত্রা দর্শন করিয়াছ, সত্বর শ্রীনবদ্বীপধামে গমন করিয়া তোমাদের পরবর্ত্তী অবস্থার জন্য তোমাদের শ্রীগুরুপাদপদ্মের নিকট প্রার্থনা জানাইয়া সেই মত ভজন করিতে করিতে অতি সত্বরই তোমরা প্রেমলাভ করিতে পারিবে। মন্ত্রের অর্থ অবশ্যই তোমরা তোমাদের শ্রীগুরুপাদপদ্ম হইতে জ্ঞাত হইয়াছ। সে কারণ ও মন্ত্রের অর্থ শ্রীগুরুপাদপদ্মেই স্নিগ্ধ শিষ্য পাইবার অধিকারী, সাধারণ্যে অপ্রকাশ্য। তোমাদের জীবন-যাপন ও ভজনানুকুল ব্যবহারাদি শ্রীগুরুপাদপদ্মের কৃপায় অবশ্যই জানিতে পারিবে।

বৈষ্ণবগণ গৃহী ও ত্যাগী হইয়া নিজ ভজনের অনুকুল বিচারে জীবন যাত্রাদি নির্ব্বাহ করেন। কৃষ্ণানুশীলনকারী আত্মা গৃহী ও ত্যাগীর যে কোন পোষাকেই থাকিতে পারেন। আত্মার চেতনতার বিকাশের তারতম্য লইয়াই অধিকারের উচ্চাবচ বিচার শাস্ত্রকারগণ নির্ণয় করিয়াছেন। পোষাকের তারতম্যে স্বরূপের ছোট বড় নির্ণীত হয় না। এজন্য শ্রীচৈতন্যদেব জানাইয়াছেন, গৃহী ও ত্যাগীর কোন পোষাকই কৃষ্ণভজনকারীর স্বরূপ নহে। যথা—"নাহং বিপ্রো ন চ নরপতির্নাপি বৈশ্যো ন শূদ্রো নাহং বর্ণী ন চ গৃহপতির্নো বনস্থো যতির্বা। কিন্তু প্রোদ্যন্নিখিলপরমানন্দ-পূর্ণামৃতাব্ধের্গোপীভর্ত্তুঃ পদকমলয়োর্দাস-দাসানুদাসঃ॥

ভগবদ্বহির্ম্মুখতার চিন্তাস্রোত যেন পরমার্থ মন্দিরের দ্বারের সম্মুখীন হইতে না পারে, কনক-কামিনী ও প্রতিষ্ঠাকামনা হইতে অসৎসম্প্রদায়ে গৃহী ও ত্যাগীর দল সৃষ্ট হয়, তাহা পরমার্থ বিরোধী। গৃহিগণ নিজদিগকে ত্যাগীগণের পালক বলিয়া বৃথা অভিমান করেন। এবং ত্যাগীগণও গৃহীগণকে ঘৃণা করেন। আবার একশ্রেণী দুই দলের বিবাদকে ঘণীভূত করিতে উভয়েরই নিন্দা করিয়া উভয়কেই স্তব্ধীভূত করেন। তদ্দ্বারা পরস্পরে মধ্যে বিদ্বেষাগ্নি অন্তরে বৃদ্ধিই পাইতে থাকে। অকৈতব পরমার্থিগণ ঐ সকল বিবাদ বিতর্ক ও যুক্তির কোনটিরই অনুমোদন করেন না। তাঁহারা বলেন,—"মহাপ্রভুর ভক্তগণের বৈরাগ্য প্রধান। যাহা দেখি তুষ্ট হ'ন গৌর-ভগবান॥"

গৃহস্থ গৌরভক্তগণ ঐকান্তিক ভক্তগণের বিচার অনুশীলন করিলেই মঙ্গল লাভ করিতে পারেন। গৃহস্থগণের উহাতে অসন্তুষ্ট হইবার কোন কারণ নাই। প্রতিষ্ঠাকামনা বা নিজ মঙ্গলের প্রতি বিমুখতা থাকিলেই অসন্তোষের ধূমান্বিত বহ্নি হৃদয়কে দগ্ধ করে। গৃহব্রতগণের মঙ্গল সাধন কিছু ঐকান্তিক ভক্তগণের অকর্ত্তব্য নহে। কৃষ্ণসেবা ও গৃহপতিত্ব—এই দুইটি বৃত্তি বিপরীত দিকে অবস্থিত। প্রাকৃত-সহজিয়াগণের সহিত শ্রীচৈতন্যের পদাঙ্কানু-সরণকারী মঙ্গলকামী ব্যক্তিগণের পার্থক্য এই যে, তাঁহারা গৃহব্রতগণকে তাহাদের গৃহাসক্তিতে উৎসাহিত করেন না। যে-সকল ত্যাগী নামধারী ব্যক্তি গৃহব্রতগণকে গৃহাসক্তিতে উৎসাহিত করিতে পারেন, সেই সকল ছদ্মবেশী ত্যাগীর সাধুত্বের কোন প্রতিবাদ হয় না।

'গৃহাসক্তি' বলিতে মহাজনগণ কৃষ্ণ ও কৃষ্ণ সেবকের সেবায় বঞ্চিতাবস্থাকেই লক্ষ্য করিয়া থাকেন। শ্রীল ভক্তিবিনোদ ঠাকুর বলিয়াছেন,—"কলিকালে জীবের পক্ষে গৃহস্থ বৈষ্ণব হওয়াই উচিত। পতনের আশঙ্কা নাই। ভক্তির সমৃদ্ধিও সম্পূর্ণরূপে হইতে পারে। গৃহস্থবৈষ্ণবের মধ্যে অনেক তত্ত্বজ্ঞ গুরু আছেন। গৃহস্থ ভক্তগণের

মধ্যেই কেহ কেহ গৃহত্যাগী বৈষ্ণব হইবার অধিকারী হ'ন। জগতে তাঁহাদের সংখ্যা অল্প এবং তাঁহাদের সঙ্গ বিরল।" আবার অন্যত্র বলিয়াছেন—"শুদ্ধ কৃষ্ণভক্তই বৈষ্ণব, গৃহস্থই হউন বা গৃহত্যাগীই হউন, ব্রাহ্মণ, চণ্ডাল, ধনী, মানী বা দরিদ্রই হউন, তাঁহার যে পরিমানে কৃষ্ণভক্তি আছে, সেই পরিমাণে তিনি কৃষ্ণভক্ত। যে পর্য্যন্ত গৃহত্যাগের অধিকার না হয়, সে পর্য্যন্ত মানবগণ গৃহস্থ হইয়া কৃষ্ণসেবা করিবে। মহাপ্রভু প্রথম চব্বিশ বৎসর যে লীলা করিয়াছেন, তাহাই গৃহস্থ-বৈষ্ণবের আদর্শ এবং শেষ চব্বিশ বৎসর যে লীলা করিয়াছেন, তাঁহাই গৃহত্যাগি-বৈষ্ণবের আদর্শ। গৃহস্থাশ্রম অবস্থায়ও কৃষ্ণপ্রেমের পরাকাষ্ঠা লাভ হইতে পারে। মহাপ্রভুর অধিকাংশ কৃপাপাত্রই গৃহস্থ, সেই গৃহস্থদিগের চরণধূলি গৃহত্যাগী বৈষ্ণবগণও প্রার্থনা করেন।"

এই সকল বিপরীত ভাব সকলের সামঞ্জস্য করিবার জন্য 'গৃহব্রত' ও 'গৃহস্থ' বাক্যদ্বয় সমর্থ। যাঁহারা প্রকৃত গৃহস্থ; তাঁহারা গৃহব্রত নহেন—তাঁহারা কৃষ্ণব্রত। আর যাঁহারা প্রকৃত সন্ন্যাসী; তাঁহারা কৃষ্ণ ও কার্ষ্ণসেবা-ত্যাগী নহেন—তাঁহারা কৃষ্ণসংসারের সংসারী বা কৃষ্ণ ও কার্ষ্ণগৃহব্রত। বৈষ্ণব-গৃহস্থ ও বৈষ্ণব-সন্ন্যাসীতে স্বরূপতঃ কোন ভেদ নাই।

গৃহব্রত সর্ব্বদাই পতিত এবং অনুক্ষণ পতনের পিচ্ছিল প্রপাতের মুখে বর্ত্তমান, সুতরাং সেইরূপ অবস্থায় 'পতনের আশঙ্কা নাই,' ইহা শ্রীল ভক্তিবিনোদ ঠাকুরের উপদেশ নহে। ইহা পরের বাক্যের দ্বারাই সমর্থিত হইতেছে—'গৃহস্থভক্তগণই গৃহত্যাগী বৈষ্ণব হইবার অধিকারী হন'। শ্রীমন্মহাপ্রভুর শিক্ষায় 'কৌপীন বরণ ও মাধুকরী ব্রতে অন্তরকে দীক্ষিত করাই ভজনের আকাঙ্ক্ষা।' একদিন না একদিন সকলকেই এই ভজন বরণ করিতেই হইবে।' এই কৌপীন ফল্গুত্যাগী মায়াবাদীর "কৌপীন বন্তঃ খলু ভাগ্যবন্তঃ"—বাক্যে উদ্দিষ্ট কৌপীন নহে, বা মাধুকরী ভিক্ষা 'পেটভিখারী'র উদরবেগোত্থ অভাব-বোধের তাড়নাও নহে। গৌড়ীয়ের কৌপীন-গ্রহণ—"শ্রীস্বরূপরূপের কৈঙ্কর্য্য; তাহা গোপীর আনুগত্য বা স্বরূপানুভূতি অর্থাৎ ভোক্তা বা পুরুষাভিমান পরিত্যাগ-পূর্ব্বক গোপীর কিঙ্করী অভিমান আর মাধুকরী—বিপ্রলম্ভ বা ভজনের সর্ব্বোত্তম অবস্থায় অবস্থিত হইয়া কৃষ্ণানুসন্ধান," তাহা উদরবেগের ভোগের সামগ্রীর অনুসন্ধান নহে।

শ্রীল ঠাকুর ভক্তিবিনোদ গৃহস্থ ও গৃহত্যাগী উভয়কেই শ্রীমন্মহাপ্রভুর আদর্শ অনুসরণ করিবার উপদেশ দিয়াছেন। অনুকরণ নহে। সাময়িক গার্হস্থ্য জীবন যাপন করিলেও সর্ব্বতোভাবে নিষ্কিঞ্চন হইবার জন্য মহাপ্রভুর অন্ত্যলীলারই অনুসরণ করিবেন। মহাপ্রভু চিরকাল গৃহে থাকিবার জন্যই উপদেশ দেন নাই; বা স্বয়ং আদর্শও প্রদর্শন করেন নাই। শ্রীল রায় রামানন্দ প্রভু মহাপ্রভুর নিত্যসিদ্ধ পার্ষদ হইলেও তিনি শ্রীমন্মহাপ্রভুর সহিত অনুক্ষণ অবস্থানের জন্য বিষয়ত্যাগ-লীলার আদর্শ প্রদর্শন করিয়াছিলেন। যাঁহারা সমাবর্ত্তন করেন নাই, মহাপ্রভু তাঁহাদিগকে বিবাহ করিবার জন্য প্ররোচিত করেন নাই। এজন্য তিনি শ্রীল রঘুনাথ ভট্ট গোস্বামী প্রভুকে দার পরিগ্রহ করিতে নিষেধ করিয়াছিলেন। আবার পারমার্থিক জীবনের নবীন প্রভাতে যে বহির্ম্মুখ মানবের প্রতিষ্ঠাশা-জনিত ফল্গুত্যাগের পিপাসা জাগ্রত হয়, তাহা প্রতিরোধ করিবার আদর্শ স্থাপনার্থে নিজ নিত্যসিদ্ধ পার্ষদ শ্রীল রঘুনাথ দাস গোস্বামী প্রভুকে "ফল্গুবৈরাগ্য না কর লোক দেখাইয়া। যথাযোগ্য বিষয় ভুঞ্জ অনাসক্ত হইয়া।।"—প্রভৃতি উপদেশ-প্রদানের কিছুদিন পরেই শ্রীল রঘুনাথকে সর্ব্বতোভাবে গৃহত্যাগ-লীলার অভিনয়কারী ও অপ্রাকৃত বৈরাগ্যের চরম আদর্শরূপে প্রকট করিয়াছিলেন।

'গৃহস্থাশ্রমে পতনের আশঙ্কা নাই' মনে করিয়া গৃহমেধ-যজ্ঞের পূর্ণাহুতি হইয়া যাওয়া পারমার্থিকের আদর্শ নহে বা গৃহে থাকিয়া কৃষ্ণের সংসার করিতেছি, কৃষ্ণের দাসদাসী সৃষ্টি (?) করিতেছি, এরূপ ছলনা করিয়া প্রাকৃত-সহজিয়ার ন্যায় ভাবের ঘরে চুরি করিলেও কোন দিনই আত্মমঙ্গল হইবে না। শ্রীল ভক্তিবিনোদ ঠাকুর নিত্যসিদ্ধ গৌরজন হইয়াও তাঁহার অন্ত্যলীলায় তিনি কৌপীন-গ্রহণের আদর্শ প্রদর্শন করিয়া অন্তর্নিহিত অভিপ্রায় ও বাণীর তাৎপর্য্যের ইঙ্গিত প্রকাশ করিয়াছেন।

প্রাকৃত-সহজিয়া-সম্প্রদায় গৃহব্রত থাকিয়া ত্যাগীসম্প্রদায়ের দ্বারা আপনাদিগের পূজা বন্দনা, চরণার্চ্চন করাইয়া তাঁহাদের গৃহব্রত ধর্ম্মকে আরও উচ্চতার শিখরে স্থাপন করিবার চেষ্টা করেন এবং পরমহংসবেশধারীর দ্বারা নিজের চাকরের কার্য্য করাইয়া লয়েন। ইহা অত্যন্ত অপরাধময়ী ভক্তিপ্রতিকূল বিচার। আবার ত্যাগীর অভিমান করিয়া গৃহব্রতী সম্প্রদায়ের প্রতিযোগীতাও ভক্তিবিরোধী। শুদ্ধ কৃষ্ণভক্তি নাই অথচ গৃহী বা ত্যাগীর দল বাঁধিয়া বৈষ্ণবের অযাচিত প্রাপ্য সম্মান আদায় করিবার পিপাসা সম্পূর্ণ অবৈষ্ণবতারই লক্ষণ, যথা— আমি ত' বৈষ্ণব এ বুদ্ধি হইলে 'অমানী' না হ'ব আমি। প্রতিষ্ঠাশা আসি, হৃদয় দূষিবে, হইব নিরয়গামী।" বৈষ্ণবকে 'গৃহী' ও 'ত্যাগী' জাতির (?) মধ্যে ফেলিয়া বিচার করিলে তাহা কর্ম্মজড়স্মার্ত্তের বৈষ্ণবে জাতিবুদ্ধি-রূপ অপরাধ আসিয়া পড়ে। এজন্য শ্রীল ঠাকুরমহাশয় স্বয়ং নিষ্কিঞ্চন ও আকুমার ব্রহ্মচারীর লীলাভিনয় করিয়াও গাহিয়াছেন্—"গৃহে বা বনেতে থাকে, হা গৌরাঙ্গ ব'লে ডাকে, নরোত্তম মাগে তাঁর সঙ্গ ৷৷" যিনি 'হা গৌরাঙ্গ' বলিয়া ডাকেন অর্থাৎ অকপটে সর্ব্বতোভাবে নির্ম্মল অনাবৃত আত্মার দ্বারা ভগবন্নামানুশীলন করেন, সেইরূপ গৃহস্থ ও বনস্থ ব্যক্তিতে কোন ভেদ নাই। সেইরূপ গৃহস্থকে 'স্ত্রীসঙ্গী' বিচার করিলে ঠাকুর মহাশয় স্ত্রীসঙ্গীর সঙ্গ-স্পৃহা করিতেন না। আবার 'গৃহ' ও 'বন উভয়ই হরিভজনকারীর পক্ষে সমান—এইরূপ বিচারের ছলনা লইয়া গৃহের প্রতি অধিকতর পক্ষপাতী অর্থাৎ কার্য্যতঃ গৃহাসক্তির প্রতিই পক্ষপাতী হইয়া উহাকে বৈষ্ণবতার ছদ্মবেশে সাজাইবার জন্য যে চেষ্টা, তাহাও ভাবের ঘরে চুরি মাত্র।

কতকগুলি লোক সন্ন্যাসীর ছিদ্রানুসন্ধান ও কোন কোন স্বকর্ম্মফলভুক্ ব্যক্তির সন্ন্যাসাশ্রম হইতে ভ্রষ্ট হইবার নজীর সমূহ সংগ্রহ করিয়া 'বনিয়াদী গৃহব্রত' থাকাই নিরাপদ মনে করেন। ইহা অত্যন্ত বহির্ম্মুখতা ও জড়াসক্তির লক্ষণ মাত্র। ভাঃ ৫।১১।৩ শ্লোকে বলিয়াছেন—স্বপ্নদৃষ্ট ভোগ্যবস্তুর মিথ্যাত্ব যেমন স্বতঃই অনুভূত হয়, সেইরূপ গৃহমেধিসুখকে যাহার আপনা হইতেই তুচ্ছ বলিয়া বোধ না হয়, তাহার পক্ষে যথাযথ তত্ত্ব-জ্ঞানোদয়ের জন্য সর্ব্বশ্রেষ্ঠ বেদবাক্য-সকলও যথেষ্ট নহে। অর্থাৎ—যে ব্যক্তি গৃহমেধী থাকিবেই স্থির করিয়া রাখিয়াছে, তাহার কর্ণে কখনও নিষ্কিঞ্চন ভগবদ্ভজনের কথা প্রবেশ করিবে না। সেই ব্যক্তি প্রকৃত সন্ন্যাস-ধর্ম্মের চরণে অপরাধ করিয়া অধিকতর গৃহব্রত ধর্ম্মেই আসক্ত হইবে এবং ইহা তাহার উপযুক্ত পুরস্কারও বটে।

ভাগবতধর্ম্মে গৃহে থাকিয়া হরিভজন করিবার উপদেশ কিরূপ ভাবে আছে, তাহা ভাঃ ৫।১।১৮ শ্লোকে যথা— "যিনি শত্রুতুল্য মন ও পঞ্চেন্দ্রিয়—এই ছয় রিপুকে জয় করিতে ইচ্ছা করেন, প্রথমতঃ তাঁহার গৃহাশ্রমে থাকিয়াই তদ্বিষয়ে যত্ন করা কর্ত্তব্য। শত্রুবর্গ নির্জ্জিত হইলে যেরূপ তৎপশ্চাৎ দুর্গে বা তদ্ব্যতীত অন্য যে কোন স্থানে ইচ্ছামত বিচরণ করা যায়, সেইরূপ বুদ্ধিমান ব্যক্তি ষড়্‌রিপু জয় করিয়া তৎপশ্চাৎ গৃহে বা বনে যে কোন স্থানে ইচ্ছানুসারে বিচরণ করিতে পারেন। কারণ পুরুষ প্রথমে দুর্গ আশ্রয় করিয়াই প্রবল বিপক্ষ-সমূহকে জয় করিয়া থাকেন।" গৃহ ষড়্‌রিপুর সহিত যুদ্ধ করিবার দুর্গস্বরূপ বটে, কিন্তু গৃহকে যদি দুর্গ করিতে না পারিয়া গৃহ-শত্রুর আগার করিয়া ফেলি, তাহা হইলে উহা বহিঃশত্রুর সহিত যুদ্ধ করিবার স্থান হওয়া দূরে থাকুক, যুদ্ধে অগ্রসর হইবার পূর্ব্বেই ঐ স্থানে গৃহশত্রুর দ্বারা আমরাই বিজিত হইব। গৃহকে শতকরা প্রায় শত স্থানেই আমরা ভোগের আগার করিয়া ফেলিয়াছি। একান্ত অকপট কৃষ্ণ-সেবাব্রত উদ্‌যাপনের জন্য, ষড়্‌রিপুর সহিত সংগ্রামে জয়ী হইয়া ভাগবৎ-সেবায় উহাদিগকে নিযুক্ত করিবার বুদ্ধি লইয়া কয়জন গৃহস্থ হইয়াছেন? প্রথম মুখে মৌখিকতায় কিম্বা কল্পনায় ঐরূপ চিত্র বা বুদ্ধি কাহারও কাহারও হৃদয়ে থাকিলেও সংসারের চক্রে পড়িয়া কয়জন সেই উদ্দেশ্যকে অটুট রাখিতে পারেন? এই জন্য পরশ্লোকেই (ভাঃ ৫।১।১৯) বলিয়াছেন—"হে প্রিয়ব্রত! তুমি শ্রীনারায়ণের পাদপদ্ম-কোশদুর্গ আশ্রয় করিয়া ষড়্‌রিপুকে বিশেষভাবে জয় করিয়াছ, অতএব এখন গৃহাশ্রমে অবস্থান করিয়া ভগবৎপ্রদত্ত প্রচুর ভগবদ্‌ভোগাবশেষের সেবা কর। পশ্চাৎ পুত্র-কন্যাদির সঙ্গ পরিত্যাগ করিয়া

বনে গমনপূর্ব্বক শ্রীহরির আরাধনা করিও।" যাঁহারা গৃহকে শ্রীনারায়ণের পাদপদ্ম-কোশদুর্গ অর্থাৎ হরিনিকেতন করিতে পারিয়াছেন, তাঁহারাই ষড়্‌রিপুকে জয় করিতে পারেন। তখন গৃহাশ্রমে অবস্থানপূর্ব্বক 'যথাযোগ্য বিষয়-ভুঞ্জ' বাক্য পালনের অধিকার লাভ করিয়া যুক্তবৈরাগ্য যাজনের অধিকারী হন। প্রিয়ব্রতের ন্যায় বিজিতেন্দ্রিয় পরম ভাগবতকেও পশ্চাৎ পুত্র-কলত্রাদির সঙ্গ পরিত্যাগ পূর্ব্বক বনে গমন করিয়া শ্রীহরির আরাধনার উপদেশ প্রদত্ত হইয়াছে। দেহ-গেহ-স্ত্রী-পুত্রাদিতে আসক্তি পরিত্যাগ করিয়া হরিভজনময়ী নিষ্কিঞ্চনতা লাভের শিক্ষায় উত্তরোত্তর অনুপ্রাণিত হইবার জন্যই গৃহবাসের ব্যবস্থা। যেমন স্ত্রীসঙ্গস্পৃহা সঙ্কুচিত ও ক্রমে নির্ম্মূল করিবার জন্যই বিবাহিত জীবনে বৈধ-স্ত্রীসঙ্গের ব্যবস্থা, স্ত্রীসঙ্গে আসক্তি বর্দ্ধনের জন্য নহে, তদ্রূপ গৃহাদিতে আসক্তি পরিত্যাগ করাইবার জন্যই হরিভজনের অনুকূল গৃহবাসের ব্যবস্থা—চিরকাল গৃহবাসের জন্য নহে।

শ্রীমদ্ভাগবতে ৭ম স্কন্ধে ১৪ অধ্যায়ের উপদেশ যথা—গৃহস্থব্যক্তি কালে কালে প্রত্যহ ভগবদ্ভক্তগণে বেষ্টিত হইয়া সৎসঙ্গে শ্রদ্ধায় অমৃতস্বরূপ ভগবানের অবতার-কথা শ্রবণ করিতে করিতে জাগরিত পুরুষের স্বপ্নবৎ স্বয়ং মুচ্যমান দেহ-স্ত্রী-পুত্রাদিতে ধীরে ধীরে সঙ্গ পরিত্যাগ করিবে। (৭।১৪।৩-৪)। যে পরিমাণ অর্থাদির দ্বারা মাত্র ক্ষুধা-নিবৃত্তি হয়, গৃহস্থ ব্যক্তির তদুপযোগী অর্থাদিতেই অধিকার। ইহা অপেক্ষা অধিক আকাঙ্ক্ষাকারী ব্যক্তি চোর অতএব দণ্ডার্হ। (৭।১৪।৮)। গৃহস্থব্যক্তি মমতাস্পদ একমাত্র ভার্য্যাকে আত্মসেবায় উপেক্ষা করিয়াও অতিথি সেবায় নিযুক্ত করিবেন। (৭।১৪।১১)॥ যাহার জন্য পুরুষ আপন প্রাণ পরিত্যাগ করে, পিতা ও গুরুকে হত্যা করে—যিনি সেই স্ত্রীর স্বত্ব পরিত্যাগ করেন, তাঁহার দ্বারা অজিত ঈশ্বর ও বিজিত হইয়া থাকেন (৭।১৪।১২)। কৃমি, বিষ্ঠা ও ভস্মই যাহার শেষ পরিণতি, সেই তুচ্ছ শরীর কোথায়? দেহের সহিত রতিমতী ভার্য্যাই বা কোথায়? আর স্বীয় মহিমা দ্বারা সর্ব্বব্যাপী আত্মাই বা কোথায়? (৭।১৪।১৩) ইত্যাদি বাক্যদ্বারা শ্রীনারদ গৃহধর্ম্মে আসক্তি পরিত্যাগ করিবার জন্যই গৃহবাসের যোগ্যতা জানাইয়াছেন।

অনেক সময় অন্তরে অভিমানগর্ভ বাহ্য দৈন্যের ছলে নিজেকে 'গৃহমেধী' 'গৃহব্রতা'দি বলিয়া বস্তুতঃ ও কার্য্যতঃ গৃহাশক্তিকেই অন্তরের অন্তস্থলে পূজাদেবতারূপে স্থাপন করা হয়। ঐ প্রকার বাহ্য দৈন্য ত্যাগিসম্প্রদায়ের প্রতি ক্রোধ বা হিংসা চরিতার্থ করিবার একটি প্রচ্ছন্ন অস্ত্র মাত্র। তদ্দ্বারা গৃহব্রত-ধর্ম্মে আসক্তিই বর্দ্ধিত হয়। ভাগবদ্ধর্ম্মে প্রবিষ্ট হওয়া যায় না। আবার যদি নিজেকে ত্যাগী অভিমান করিয়া হরিভজন পরায়ণ গৃহস্থকে গৃহব্রত মনে করা যায় বা তদপেক্ষা ত্যাগী অভিমানে তুলনামূলক শ্রেষ্ঠতা কল্পনা করা যায় সেই মুহূর্ত্তেই প্রকৃত সন্ন্যাসধর্ম্ম হইতে ভ্রষ্ট হইতে হয়। যে মুহূর্ত্তে নিজের শ্রেষ্ঠতা-জ্ঞানরূপ মাৎসর্য্য-ধর্ম্মের উদয় হয়, সেই মুহূর্ত্তে ভাগবদ্ধর্ম্মের ত্রিসীমানা হইতে দূরে সরিয়া পড়িতে হয়। ত্যাগিসম্প্রদায় (?) গৃহিসম্প্রদায়কে হীনচক্ষে (?) দেখিতেছেন বলিয়া গৃহিসম্প্রদায়ের গৃহস্থ-জাত্যাভিমানে (?) যে বিদ্বেষ পোষণের প্রতিধ্বনি ও তৎপ্রতিযোগিতা, তাহা কেবল জড়ে আসক্ত হইবার পিচ্ছিল পথ মাত্র। পরমার্থে ঔপাধিক দলাদলির স্থান নাই। অবৈষ্ণব-সুলভ বিচার ভগবদ্ভক্তের হৃদয়ে স্থান পায় না। তাই প্রেমবিবর্ত্তে—'গৃহী হউক, ত্যাগী হউক, ভক্তে ভেদ ভেদ নাই। ভক্তে ভেদ হইলে কুম্ভীপাক নরকেতে যাই॥** গৃহস্থ বৈষ্ণব সদা নামাপরাধ রাখি দূরে। আনুকূল্য লয়, প্রাতিকূল্য ত্যাগ করে॥ সংসারের গোত্র ত্যজি কৃষ্ণ-গোত্র ভজে। সেই নিত্য গোত্র তার, সেই বৈসে ব্রজে॥ শিখা-সূত্র ঘুচাইলেই সে কৃষ্ণ পাই। চৈতন্য-ভাগবতে—"গৃহস্থ তোমার মতে বৈষ্ণব কি নাই?" "গৃহস্থ হইয়া ঘরে রহুক নিমঞি"।—প্রভৃতিবাক্য দেখিয়া অনেকে গৃহস্থের নামানুকরণে গৃহব্রত বা গৃহমেধী হইতে রুচিসম্পন্ন হন। গৃহব্রত বা ত্যাগব্রত দুইটাই কৃষ্ণব্রত ভ্রষ্ট জীবের স্বভাববোধ নৈসর্গিক ধর্ম্ম। কিন্তু যাঁহার চিত্ত কৃষ্ণগৃহের সেবার প্রতি উন্মুখ তাহার চরিত্র এইরূপ—"গৃহে আইলেও গৃহ-ব্যভার না করে। নিরবধি থাকে বিষ্ণু-গৃহের ভিতরে॥ (চৈঃ ভাঃ আঃ ৭।৬৯)॥

ওঁ বিষ্ণুপাদ শ্রীল গৌরকিশোরদাস বাবাজী মহারাজের উপদেশ—"অমুক বিবাহ করিয়াছেন, তিনি প্রত্যহ

নিজহস্তে বিষ্ণুনৈবেদ্য রন্ধন করিয়া বিষ্ণুকে নিবেদন করিয়া সেই প্রসাদ সহধর্ম্মিনীকে সেবন করাইয়া বৈষ্ণব বুদ্ধিতে সহধর্ম্মিনীর অবশেষ গ্রহণ করিবেন। তাঁহার প্রতি ভোগবুদ্ধির পরিবর্ত্তে ন্যূনাধিক সেব্য গুরুবুদ্ধি করিবেন, তাহা হইলেই তাঁহার মঙ্গল হইবে। সমস্ত জগৎ—পৃথিবীর সমস্ত ধন, রত্ন, স্ত্রী, পুরুষ একমাত্র কৃষ্ণেরই ভোগের বস্তু কৃষ্ণের বস্তু কৃষ্ণের সেবায় লাগাইয়া দিন, স্ত্রীকে নিজ-সেবিকা না করিয়া কৃষ্ণের সেবিকা বুদ্ধিতে সম্মান করুন।

অতএব আদর্শ-'গৃহস্থ' হওয়া সোজা নহে, বরং উহা সন্ন্যাস অপেক্ষাও অধিকতর দায়িত্বপূর্ণ ও বিঘ্নবহুল। আদর্শ গার্হস্থ্য ও আদর্শ সন্ন্যাসে কোন ভেদ নাই। আদর্শ গার্হস্থ্য ধর্ম্মই পারমহংস্য। জনকাদি, পৃথু, পরীক্ষিৎ আদি পরম ভাগবতগণ সেই আদর্শ গার্হস্থ্য বা পারমহংস্য ধর্ম্ম যাজনের উপমান-স্বরূপ। যদিও আদর্শের উচ্চতম পদবীতে সাধারণ জীব প্রথম হইতেই প্রতিষ্ঠিত থাকিতে পারে না, তথাপি আদর্শকে খর্ব্ব করিয়া যে হিংসামূলক উচ্চাবচ বিচারের বিতর্ক, তাহা ভগবদ্ ভজনের পরিপন্থী।

শ্রীমন্মহাপ্রভু জগতে দুইপ্রকার পার্ষদভক্ত প্রকটিত করিয়া কৃষ্ণতোষণরূপা সেবা শিক্ষা দিয়াছেন। এক প্রকার বৈষ্ণব গৃহস্থ আর এক প্রকার ত্যাগী পুরুষ। বৈষ্ণবগৃহস্থগণের জীবন নিরন্তর হরিসেবাময়, সুতরাং 'বৈষ্ণবগৃহস্থ' বলিতে 'গৃহস্থ সাধনভক্ত' হইতে পৃথক্। 'বৈষ্ণবগৃহস্থগণ'—পরমহংস; তাঁহাদিগের গৃহে বা বনে থাকায় কোন পার্থক্য নাই। তাহারা যে গার্হস্থ্যধর্ম্ম-পালনরূপ লীলাভিনয় করেন, তাহা আসুরবর্ণাশ্রমী গৃহস্থের কথা দূরে থাকুক, দৈববর্ণাশ্রমী গৃহস্থের তুল্যও নহে। ঐ প্রকার পরমহংস-বৈষ্ণবের জীবন বাহ্যদৃষ্টিতে বর্ণাশ্রমস্থিত 'গৃহস্থ-সাধকের তুল্য প্রতিভাত হইলেও উভয়ের মধ্যে অনেক পার্থক্য বর্ত্তমান। 'বৈষ্ণব-গৃহস্থ'কে বর্ণাশ্রমী গৃহস্থের সহিত সাম্যজ্ঞান করিল 'বৈষ্ণবে জাতিবুদ্ধি' নামক মহদপরাধ হইয়া থাকে। শ্রীমন্মহাপ্রভুর ভক্ত এবং পার্ষদভক্ত মধ্যে শ্রীবাসাদি 'বৈষ্ণবগৃহস্থ"।

'গৃহস্থসাধক' কখনও জগদ্গুরু বলিয়া বৃত হইতে পারেন না। 'হরিভক্তিবিলাস' প্রভৃতি গ্রন্থে যে কোনও স্থলে গৌণভাবে 'গৃহস্থব্যক্তিকে' গুরুপদে বরণ করিবার কথা লিপিবদ্ধ হইয়াছে, তাহা অপেক্ষাকৃত নিম্নাধিকারীকে কথঞ্চিৎ পরিমাণে উন্নত করিবার জন্য। বস্তুতঃ উহা ঐকান্তিক ভজনাভিলাষিগণের পক্ষে প্রযোজ্য নহে, কারণ আচার্য্যগণের আচরণ এবং শ্রুতিস্মৃতিগণের প্রচার তাহা সমর্থন করে না। ভগবৎসেবাপরায়ণ ত্যাগিকুলই চিরকাল জগদ্গুরুপদে বৃত হইয়াছেন। বৈষ্ণবাচার্য্য চতুষ্টয়ের মধ্যে চারিজনই কৃষ্ণসেবাপরায়ণ ত্যাগী। মাধবেন্দ্রপুরী-প্রমুখ বৈষ্ণবনবনিধিগণের মধ্যে সকলেই ত্যাগী। কারণ ত্যাগিকুল গৃহস্থ, ব্রহ্মচারী, বানপ্রস্থ ও সন্ন্যাসী—এই চারি আশ্রমেরই গুরুর কার্য্য করিতে পারেন ; কিন্তু গৃহস্থ কখনও বানপ্রস্থ ও সন্ন্যাসীকে শিষ্যত্বে বরণ করিতে পারেন না।

শ্রীমন্মহাপ্রভুর পার্ষদভক্তগণের মধ্যে তিন প্রকার ত্যাগিকুল দেখিতে পাওয়া যায়, তাঁহারা সকলেই জগদ্গুরু। বৈষ্ণবগৃহস্থগণ যে প্রকার কায়, মন এবং বাক্যকে দণ্ডিত করিয়া সর্ব্বদা হরিসেবাতৎপর, তদ্রূপ বৈষ্ণবত্যাগিকুলও কায়-মনোবাক্যের দ্বারা নিরন্তর কৃষ্ণতোষণে নিযুক্ত। সুতরাং শ্রীবাসাদি বৈষ্ণবগৃহস্থকুল এবং শ্রীরূপাদি ত্যাগী গোস্বামি-কুল সকলেই ত্রিদণ্ডী। তাঁহারা সকলেই ভাগবতীয় একাদশস্কন্ধের অর্থাৎ উদ্ধব-গীতোক্ত অবন্তীনগরের 'ত্রিদণ্ডিভিক্ষু-গীতি'-কীর্ত্তনকারী। ত্যাগি গোস্বামিকুলের মধ্যে রূপানুগীয়পন্থার মূলপুরুষ শ্রীল রূপপাদ উপদেশামৃতের প্রথম শ্লোকে—"যিনি বাক্যবেগ, মনের বেগ, ক্রোধের বেগ, জিহ্বার বেগ, উদর বেগও, উপস্থ বেগ—এই ষড়্‌বেগ দমন করিতে পারেন অর্থাৎ যিনি কায়মনোবাক্যকে দণ্ডিত করিয়া নিরন্তর হরিসেবা তৎপর তিনি "জগদ্গুরু"—ইহা প্রতিপাদন করিয়া ত্রিদণ্ডেরই মর্য্যাদা স্থাপন করিয়াছেন। 'জিহ্বা, উদর ও উপস্থ বেগ' কায়িক চাঞ্চল্যের অভিব্যক্তি 'মনের ও ক্রোধের বেগ' মানসিক চাঞ্চল্যের অভিব্যক্তি ; 'বাগ্‌বেগ' বাক্‌চাঞ্চল্যের অভিব্যক্তি। সুতরাং যাঁহারা এই ত্রিবিধ বেগকে দমন করিয়া হরিসেবায় নিযুক্ত করেন, তাঁহারাই ত্রিদণ্ডী অর্থাৎ যাঁহারা এই দেহকে ইতর বিষয়ে নিযুক্ত না করিয়া কৃষ্ণসেবায় নিয়োগ করেন, যাঁহারা শুদ্ধমনের দ্বারা কৃষ্ণচিন্তা করেন, যাঁহারা কৃষ্ণভক্ত-দ্বেষিজনে ক্রোধ প্রদর্শন করেন, যাঁহারা বাক্যের দ্বারা সর্ব্বদা হরিকথা কীর্ত্তন করেন, তাঁহারাই 'ত্রিদণ্ডী'।

শ্রীমন্মহাপ্রভুর ত্যাগিগোস্বামিকুলের মধ্যে প্রবোধানন্দী পন্থার মূলপুরুষ ত্রিদণ্ডিপাদ শ্রীল প্রবোধানন্দ সরস্বতী। ইনি বৈষ্ণবস্মৃত্যাচার্য্যবর্য্য শ্রীল গোপালভট্ট গোস্বামী প্রভুর শ্রীগুরুদেব। শ্রীচৈতন্যচন্দ্রামৃতে ইনি "সকলমেব বিহায় দূরাৎ চৈতন্যচন্দ্রচরণে কুরুতানুরাগম্"—এই বাক্যে সকল জীবকেই ত্রিদণ্ড গ্রহণ করিবার জন্য অর্থাৎ চৈতন্যবিমুখগৃহব্রত বা একদণ্ড গ্রহণকারী চৈতন্য-বিগ্রহ হইবার দুরাশারূপ আসক্তি পরিত্যাগপূর্ব্বক কায়মনোবাক্যে চৈতন্যচন্দ্রচরণে প্রণত হইবার জন্য আদেশ করিতেছেন। শ্রীমন্মহাপ্রভুর ত্যাগিগোস্বামিকুলের মধ্যে গদাধরী শাখার মূলপুরুষ শ্রীল গদাধর পণ্ডিত গোস্বামী প্রভু। ইনি ক্ষেত্রসন্ন্যাস বা ত্রিদণ্ড গ্রহণ করিয়া কৃষ্ণসেবার আদর্শ জগতে প্রচার করিয়াছিলেন। ইঁহার ত্রিহুতবাসী শ্রীমাধব উপাধ্যায় নামে একজন শিষ্য ছিলেন, ইনিই পরে পণ্ডিত গোস্বামী প্রভুর নিকট ত্রিদণ্ড গ্রহণ করিয়া 'মাধবাচার্য্য' নামে খ্যাত হন। এই মাধবাচার্য্যই বেদের পুরুষসূক্তের 'মঙ্গলভাষ্য' রচনা করিয়াছেন। শ্রীল যদুনন্দনদাস প্রভু মাধবাচার্য্য রচিত 'কৃষ্ণমঙ্গল' নামে যে গ্রন্থের উল্লেখ করিয়াছেন, তাহা ঐ পুরুষ-সূক্তের 'মঙ্গলভাষ্য' সম্বন্ধেই কথিত হইয়াছে। শ্রীবল্লভভট্ট শ্রীল গদাধর পণ্ডিত গোস্বামী প্রভুর অনুগত হইয়াছিলেন। তিনি তাঁহার অপ্রকটের ৩৯ দিবস পূর্ব্বে তাঁহার গুরুভ্রাতা মাধবাচার্য্যের নিকট হইতে ত্রিদণ্ডসন্ন্যাস গ্রহণ করেন। ত্রিদণ্ডিগণই গৌড়ীয় সম্প্রদায়ের আচার্য্য 'গোস্বামী' নামে অভিহিত হইয়াছেন। আচার্য্যগণ সকলেই ত্রিদণ্ডী, কেহ বাহ্যে ত্রিদণ্ড গ্রহণ করিয়াছেন, কেহ বা অন্তরে ত্রিদণ্ড গ্রহণ করিয়া কায়মনোবাক্যের দ্বারা হরিসেবা করিয়াছেন। শ্রীমদ্ভাগবত ১১ স্কন্ধ ২৩ অধ্যায়ে যে ত্রিদণ্ডের উল্লেখ রহিয়াছে তাহা ব্যতীত অন্য কোনও প্রকার বৈষ্ণব-সন্ন্যাস-বিধি শাস্ত্রে লিপিবদ্ধ হয় নাই। শ্রীল সনাতন ও শ্রীল দাসগোস্বামী প্রভুর পরমহংস-বেষ দৈববর্ণাশ্রমী বৈষ্ণবসন্ন্যাসীর পক্ষে নহে। বর্ত্তমানে ঐ পরমহংস-বেষ গ্রহণ করিয়া মর্কট-বৈরাগিকুল যে ব্যভিচার, লাম্পট্য, দণ্ডোদরপূর্ত্তি, কনক-কামিনী লাভ, পূজা, প্রতিষ্ঠার জন্য বেষোপজীবী শূদ্রের ন্যায় আচরণ করিতেছে তাহা ভাগবতে কলির ভবিষ্যআচার বর্ণনপ্রসঙ্গে উক্ত হইয়াছে। পরমহংসবেষের সম্মান রক্ষা করিবার জন্য এবং বর্ণাশ্রমের অন্তর্গত হইয়া বর্ণাশ্রমাতীত পরমহংসের কেবলমাত্র বেষ গ্রহণ পূর্ব্বক যাহারা কায়মনোবাক্যকে মায়িককার্য্যে নিযুক্ত করিয়া লোকবঞ্চনা করিতেছে, তাহার প্রতিষেধার্থ শ্রীমদ্ভাগবতে ১১শ স্কন্ধে ত্রিদণ্ডসন্ন্যাসের কথা বর্ণিত হইয়াছে। সুতরাং শ্রীগৌর-হরিনির্দ্দিষ্ট অমলপ্রমাণ শ্রীমদ্ভাগবত ও তাহার সার উদ্ধবগীতোক্ত ত্রিদণ্ড সন্ন্যাসকে যাহারা অনাদর করে, তাহারা শ্রীগৌরহরি, শ্রীভাগবত অর্থাৎ সাধু, শাস্ত্র ও গুরুবাক্য লঙ্ঘনকারী। তাহারা কখনই শ্রীরূপানুগ বা গৌড়ীয়বৈষ্ণব শব্দ-বাচ্য নহেন। তাহারা বৈষ্ণববিদ্বেষিস্মার্ত্তকুলাধীন বিদ্ধভক্ত বা অবৈষ্ণব নামে আসুর-বর্ণাশ্রমীর পর্য্যায়ভুক্ত।

একবাসা দ্বিবাসাথ শিখী যজ্ঞোপবীতবান্। কমণ্ডলুকরো বিদ্বাংস্ত্রিদণ্ডী যাতি তৎপরম্॥ অর্থাৎ একবস্ত্র বা দ্বিবস্ত্র-পরিধায়ী শিখাযুক্ত, যজ্ঞোপবীতধৃক্ এবং হস্তে কমণ্ডলু-যুক্ত বিদ্বান্ ত্রিদণ্ড-সন্ন্যাসী সেই শ্রেষ্ঠ-পুরুষ ভগবান্‌কে প্রাপ্ত হন॥ (পদ্ম পুরাণে স্বর্গখণ্ড আদি ৩১ অধ্যায়ে)॥

স্কন্দপুরাণ সূতসংহিতায় ও "শিখী যজ্ঞোপবীতী স্যাৎ ত্রিদণ্ডী সকমণ্ডলুঃ। স পবিত্রশ্চ কাষায়ী গায়ত্রীঞ্চ জপেৎ সদা॥ অর্থাৎ—ত্রিদণ্ডী যতি শিখা রাখিবেন ও যজ্ঞোপবীত ধারণ করিবেন এবং কমণ্ডলু গ্রহণ করিবেন। তিনি কাষায়-বস্ত্র পরিধান করিবেন এবং পবিত্র থাকিয়া সর্ব্বদা গায়ত্রী জপ করিবেন॥

## মুক্তিকোপনিষৎ ও সাত্বত-সংহিতায় অষ্টোত্তর-শতনামী বৈদিক ত্রিদণ্ডী-সন্ন্যাসীর তালিকাঃ—

(১) তীর্থ, (২) আশ্রম, (৩) বন, (৪) অরণ্য, (৫) গিরি, (৬) পর্ব্বত, (৭) সাগর, (৮) সরস্বতী, (৯) ভারতী এবং (১০) পুরী এই দশনামী সন্ন্যাসী এবং (১১) গভস্তিনেমি, (১২) বারাহ, (১৩) ক্ষমিতা, (১৪) পরমার্থী, (১৫) তুষ্যাশ্রমী, (১৬) নিরীহ, (১৭) ত্রিদণ্ডী, (১৮) বিষ্ণুদৈবত, (১৯) ভিক্ষু, (২০) যাযাবর, (২১) বিষ্ট, (২২) ন্যাসী, (২৩) রাভসিক, (২৪) মুনি, (২৫) বিষ্টলগ, (২৬) মহাবীর, (২৭) মহত্তর,

(২৮) যথাগত, (২৯) নৈষ্কর্ম্ম, (৩০) পরমাদ্বৈতী, (৩১) শুদ্ধদ্বৈতী, (৩২) জিতেন্দ্রিয়, (৩৩) তপস্বী, (৩৪) যাচক, (৩৫) নগ্ন, (৩৬) রাদ্ধান্তী, (৩৭) ভজনোন্মুখ, (৩৮) সন্ন্যাসী, (৩৯) মস্করী, (৪০) ক্লান্ত, (৪১) নিরগ্নি, (৪২) নারসিংহ, (৪৩) ঔড়ুলোমী, (৪৪) মহাযোগী, (৪৫) শ্রবাক্, (৪৬) ভবপারগ, (৪৭) শ্রমণ, (৪৮) অবধূত, (৪৯) শান্ত, (৫০) যথার্হ, (৫১) দণ্ডী, (৫২) কেশব, (৫৩) ন্যস্তপরিগ্রহ, (৫৪) ভক্তিসার (৫৫) অক্ষরী, (৫৬) জনার্দ্দন, (৫৭) ঊর্দ্ধমন্থী, (৫৮) ত্যক্তগৃহ, (৫৯) ঊর্দ্ধরেতঃ, (৬০) যথেষ্টধৃক্, (৬১) বিরক্ত, (৬২) উদাসীন, (৬৩) ত্যাগী, (৬৪) সিদ্ধান্তী, (৬৫) শ্রীধর, (৬৬) শিখী, (৬৭) বোধায়ন, (৬৮) ত্রিবিক্রম, (৬৯) গোবিন্দ, (৭০) মধুসূদন, (৭১) বৈখানস, (৭২) যথাস্ব, (৭৩) বামন, (৭৪) পরমহংস, (৭৫) নারায়ণ, (৭৬) হৃষীকেশ, (৭৭) পরিব্রাজক, (৭৮) মঙ্গল, (৭৯) মাধব, (৮০) পদ্মনাভ, (৮১) ঔড়ুপিক, (৮২) ভ্রামী, (৮৩) বৈষ্ণব, (৮৪) বিষ্ণু, (৮৫) দামোদর, (৮৬) স্বামী, (৮৭) গোস্বামী, (৮৮) পরমগব, (৮৯) ভাগবত, (৯০) অকিঞ্চন (৯১) সন্ত, (৯২) নিষ্কিঞ্চন, (৯৩) যতি, (৯৪) ক্ষপণক, (৯৫) অবিযক্ত, (৯৬) উর্দ্ধপুণ্ড্র, (৯৭) মুণ্ডী, (৯৮) সজ্জন, (৯৯) নির্ব্বিষয়ী, (১০০) হরিজন, (১০১) শ্রৌতী, (১০২) সাধু, (১০৩) বৃহদ্ব্রতী, (১০৪) স্থবির, (১০৫) তৎপর, (১০৬) পর্য্যটক, (১০৭) আচার্য্য, (১০৮) স্বতন্ত্রধীঃ—সর্ব্বসাকুল্যে এই অষ্টোত্তরশত সংখ্যক সন্ন্যাস-নাম ভূমণ্ডলে প্রসিদ্ধ। শাস্ত্রে এই বৈদিক সন্ন্যাসিনামসমূহ কথিত হয়॥

এই ত্রিদণ্ড সন্ন্যাস বিধিই কলিকালে একমাত্র বৈষ্ণব-সন্ন্যাসবিধি। শ্রীমদ্ভাগবত, উপনিষৎ ও সংহিতাদি গ্রন্থে এই ত্রিদণ্ড-সন্ন্যাসের বহু বহু উল্লেখ দেখিতে পাওয়া যায়। মানব ধর্ম্মশাস্ত্রে (১২।১০) ত্রিদণ্ডের বিষয় এইরূপ উল্লিখিত হইয়াছে,—"বাগদণ্ডোহথ মনোদণ্ডঃ ; কায়দণ্ডস্তথৈব চ। যস্মৈতে নিহিতা বুদ্ধৌ ত্রিদণ্ডীতি স উচ্যতে॥ শ্রীমদ্ভাগবতে ১১।২৩ অবন্তী নগরের বৈষ্ণব-ত্রিদণ্ডি ভিক্ষুর কথা উল্লিখিত হইয়াছে। যাজ্ঞবল্ক যতিপ্রকরণ, হারীত সংহতিা ৬ষ্ঠ অধ্যায়, সংবর্ত্ত সংহিতা ১১০ সংখ্যক শ্লোকে ও দক্ষ সংহিতা ১৩ শ্লোকে এই ত্রিদণ্ড-সন্ন্যাসবিধি বিশেষ-ভাবে বর্ণিত আছে। ইহা ব্যতীত উপনিষদে ত্রিদণ্ডের অনেক প্রমাণ আছে।

বৈষ্ণবগণ পরমহংস। তাঁহারা বর্ণ ও আশ্রমধর্ম্মের অতীত। সুতরাং তাঁহাদিগের বর্ণাশ্রমোচিত কাষায়-বস্ত্রাদি পরিধান করা তাঁহাদের স্বতন্ত্র ইচ্ছার অধীন। বৈষ্ণবগণকে পাছে লোকে বর্ণ এবং আশ্রমের অন্তর্গত মনে করেন, এইরূপ বিচারে বৈষ্ণবকে সর্ব্বশ্রেষ্ঠ আসন প্রদান করিবার জন্য তাঁহাদিগের বর্ণ এবং আশ্রমের চিহ্ন ধারণ করিবার আবশ্যক হয় না। কিন্তু মহাজনগণের এই মহদুদ্দেশ্য না বুঝিয়া বর্ত্তমান যুগে বৈষ্ণবের কোন বর্ণ ও আশ্রমের বাহ্যিক বেশ দেখিতে না পাইয়া অনেকে পরমহংস-বৈষ্ণবকে 'অন্তজ শূদ্র' মনে করিতেছেন। গৃহব্রত-আচার্য্য-ব্রুবগণ কেহ বা পরমহংস-বেষী বৈষ্ণবগণকে দিয়া মোট বহাইয়া, পদসংবাহন করাইয়া, তামাক সাজাইয়া ভৃত্য বিশেষের কার্য্যে নিযুক্ত করিতেছেন। যে পরমহংস বেষের একটী কৌপীনের একগাছা সূত্রে জগতের কোটী কোটী ঐশ্বর্য্য, সার্ব্বভৌমপদ এমন কি মুক্তিপদ ও অতি তুচ্ছ, সেই পরমহংস বেষের মর্য্যাদা নানাভাবে লঙ্ঘিত হইতেছে। শুধু তাহাই নহে, কতকগুলি লোক কপট বৈষ্ণববেশ ধারণ করিয়া, পরমহংসের সজ্জায় লোক ঠকাইয়া স্ত্রীলোক, জড়-প্রতিষ্ঠা ও অর্থ সঞ্চয় করিতেছে। সে কারণ কোন কোন শুদ্ধ বৈষ্ণবাচার্য্য জীবগণকে বৈষ্ণবাপরাধপঙ্ক হইতে উদ্ধার করিবার জন্য এবং প্রকৃত বৈষ্ণব পরমহংসবেষের মর্য্যাদা সংরক্ষণের জন্য স্বয়ং সহজ-পরমহংস হইয়াও বৈষ্ণব-বর্ণাশ্রমোচিত ত্রিদণ্ড-সন্ন্যাস গ্রহণ করেন ও জীবের পক্ষে এইরূপ 'কায়মনোবাক্য দণ্ড গ্রহণ করিয়া নিরন্তর হরিভজন করাই একমাত্র শ্রেয়ঃ পন্থা', ইহা শিক্ষা দেন।

বৈষ্ণবাচার্য্য শ্রীমদ্বিষ্ণুস্বামী, শ্রীমদ্রামানুচার্য্য, শ্রীধরস্বামিপাদ ইহারা সকলেই ত্রিদণ্ডধৃক্। শ্রীমন্মধ্বাচার্য্য একদণ্ড-সন্ন্যাস গ্রহণ করিলেন তিনি ত্রিদণ্ডী। শ্রীনিয়মানন্দের ত্রিদণ্ডিত্ব দ্বৈতাদ্বৈত-বাদ প্রচারক ভাস্করীয়-সূত্র-ভাষ্য প্রমাণ করিতেছে। কারণ তাঁহারা কায়মনোবাক্য দণ্ড করিয়া নিরন্তর কৃষ্ণদাস্যই আচার ও প্রচার করিয়াছেন।

যে নয় জন সন্ন্যাসী প্রেমভক্তিকল্পতরুর মূল পুরুষ সেই মাধবেন্দ্রপুরী প্রমুখ বৈষ্ণবনবনিধিগণ সকলেই কাষায় পরিহিত। শ্রীমাধবেন্দ্রের পূর্ব্বগুরুবর্গ পঞ্চদশজন সকলেই কাষায়ধারী। শ্রীল প্রবোধানন্দ সরস্বতীপাদ ত্রিদণ্ড সন্ন্যাস-বেষধারী। শ্রীগৌরসুন্দর স্বয়ং কাষায়-বসন-ধৃক্। বাজসনেয়িশাখাস্থ কাত্যায়নগৃহ-সূত্রানুসারে উপকুর্ব্বাণ ও পরে নৈষ্ঠিক হওয়ায় অর্থাৎ সমাবর্ত্তন না করায় শ্রীগোপালভট্ট, শ্রীজীবপাদ, শ্রীরঘুনাথ ভট্ট সকলেই কষায় বসন পরিধান করিতেন। তাঁহারা সকলেই আচার্য্য-গোস্বামী।

**শ্রদ্ধা ও শরণাপত্তি**—শরণাগত ভক্তকে শ্রীগুরুপাদপদ্ম ভজনের সকল ব্যবস্থাই করিয়া থাকেন। অতএব তোমরা শ্রীগুরুপাদপদ্ম হইতে সর্ব্বপ্রকার সুব্যবস্থা পাইবে। এক্ষণে শরণাগতির বিষয়ই আলোচনা আবশ্যক। শরণাপত্তি শ্রদ্ধার লক্ষণ, যথা—আম্নায় সূত্রে "শ্রদ্ধান্যোপায়বর্জ্জং ভক্ত্যুন্মুখী চিত্তবৃত্তি বিশেষঃ" (৫৭) সা চ শরণাপত্তি লক্ষণা। অর্থাৎ কর্ম্ম-জ্ঞানাদি অন্যোপায়-পরিত্যাগশীল ভক্ত্যুন্মুখী চিত্তবৃত্তিবিশেষই শ্রদ্ধা। তাহা শরণাপত্তি লক্ষণযুক্ত। এই শ্রদ্ধাই জীবের নিত্যস্বভাব। বর্ণাশ্রমাদি-গত কর্ম্মবুদ্ধি জীবের নৈমিত্তিক স্বভাব হইতে উদিত হইয়াছে। হরিভজনকারীর সর্ব্বপ্রথম যোগ্যতাই—'শ্রদ্ধা'। কোন প্রকারে কোন বিষ্ণুতীর্থে বা কোন ভক্তসঙ্ঘারামে কৃপাপূর্ব্বক আগত বা অবস্থিত মহতের নিরপরাধে তাহার বাণী শ্রবণ, পাদস্পর্শ, সম্ভাষণাদির দ্বারা যদি সঙ্গ হয়, তবে সেই সৌভাগ্য শ্রদ্ধার উদয় করায়। সাধুমুখে শ্রীহরিকথা শ্রবণ করিবার পর শ্রদ্ধা বা মহিমাজ্ঞান লাভ হয়। 'ভক্তিতেই আমার নিত্যমঙ্গল অবশ্যম্ভাবী, ভক্তি ব্যতীত আর কিছুই করি না'—এইরূপ দৃঢ়তার নামই 'শ্রদ্ধা'; তখন আপনা হইতেই কর্ম্মকাণ্ডের প্রতি নির্ব্বেদ বা স্বাভাবিক বা অতৃপ্তি বিতৃষ্ণা আসে। অতএব পরতত্ত্বের মহিমাজ্ঞানই 'শ্রদ্ধা'।

ভক্তির মাহাত্ম্য যাঁহাকে আকৃষ্ট করিয়াছে, তাঁহাকে কর্ম্ম-জ্ঞান, বৈরাগ্য ও অভক্তির মাহাত্ম্য আকৃষ্ট করে না। ভক্তিতে শ্রদ্ধা হইবার সঙ্গে সঙ্গেই অভক্তির প্রতি বিতৃষ্ণা আসে, ইহাই 'বৈরাগ্য'। ভক্তির সঙ্গে সঙ্গে ইহা স্বাভাবিকভাবে উপস্থিত হয়। 'শ্রদ্ধা'-শব্দে 'আদর' বুঝায়। আদরহীন ভক্তিতে তত ফল হয় না; পদে পদে বিঘ্নের সম্ভাবনাও অত্যন্ত বেশী থাকে। সমস্ত অপরাধের মূলই ভগবান্, ভক্ত, ভক্তি ও তৎসম্পর্কিত বস্তুতে অনাদর। অনাদর বা শ্রেষ্ঠতা অস্বীকার ও অপরাধ কার্য্যকারণ-সম্বন্ধ-বিশিষ্ট। অতএব অশ্রদ্ধা ও অপরাধ একই। অপ্রাকৃত ও অসমোর্দ্ধ বস্তুর অপ্রাকৃতত্ব ও শ্রেষ্ঠত্ব অস্বীকারপূর্ব্বক নিজের সমান ভূমিকায় অবস্থিত মনে করিয়া সমালোচনা বা ছিদ্রান্বেষণ করিতে যাওয়াই অশ্রদ্ধার লক্ষণ। শ্রদ্ধা হইতেই ভক্তিতে অনুক্ষণ প্রযত্নশীলতা আসে, কখনও ভক্তির অনুষ্ঠানের প্রতি শৈথিল্যের উদয় হয় না। যদি কোন প্রকার হৃদয়দৌর্ব্বল্য থাকে, পুণ্যকর্ম্মাদিতে আসক্তি থাকে, তৎপ্রতিও তখন গর্হণবৃত্তি উপস্থিত হয়।

শ্রদ্ধা 'লৌকিক' ও 'শাস্ত্রীয়' ভেদে দ্বিবিধ। ভগবান্, ভক্ত ও ভক্তি বা তৎসম্পর্কিত বস্তুতে লোকপরম্পরায় যে আদর বা তাহাদের মহিমাজ্ঞানের প্রতি আকর্ষণ, তাহা 'লৌকিকী শ্রদ্ধা'; আর শাস্ত্র বহির্ম্মুখ মানবজাতির জন্য যে-সকল বিধান করিয়াছেন, তাহা পরমমঙ্গলময় বলিয়া দৃঢ়তার সহিত অবিচলিত বিশ্বাসই 'শাস্ত্রীয়-শ্রদ্ধা'। এই শাস্ত্রীয়-শ্রদ্ধা অনন্যা ভক্তির মূল। এই শ্রদ্ধা অপরাধের জননী অশ্রদ্ধাকে নষ্ট করে। এই শ্রদ্ধার দ্বারা ভগবত্তোষণ হয়। ভগবান্, ভক্ত ও তদ্বস্তুতে জীবের আদর দেখিলে ভগবান্ সন্তুষ্ট হন। 'শাস্ত্রীয়-শ্রদ্ধা' হইলে পাপ থাকে না; যদি বা দৈবাৎ পাপ উপস্থিত হয়, তাহাতে আদর থাকে না। লৌকিকী শ্রদ্ধাতেও পাপ করিতে গেলে মনে কশাঘাত লাগে; তখন সে আর পাপ করে না, শীঘ্রই পাপ ছাড়িয়া দেয়। যাহার মনে কোনরূপ কশাঘাত লাগে না, তাহার শ্রদ্ধা-লেশও হয় নাই। শাস্ত্রীয়-শ্রদ্ধার উদয় হইলে বর্ণাশ্রমধর্ম্ম স্বাভাবিকভাবেই পরিত্যক্ত হয়। কৃত্রিমভাবে বর্ণাশ্রমধর্ম্ম ছাড়িবার প্রবৃত্তি শ্রদ্ধার লক্ষণ নহে। অন্য দেবতাকে স্বতন্ত্র ঈশ্বরবুদ্ধি করিয়া বিষ্ণুর সহিত যে ভেদবুদ্ধি, তাহা পরিত্যাগ ও স্বরূপতঃ বর্ণাশ্রম ত্যাগ শাস্ত্রীয়-শ্রদ্ধার তটস্থ লক্ষণ। শাস্ত্রীয়-শ্রদ্ধাবান্ বর্ণাশ্রম পরিত্যাগ করেন বলিয়া কোন পাপ-প্রবৃত্তি পোষণ বা পাপকার্য্যের অনুষ্ঠান করেন না। যদি বা দৈবাৎ কোনও পাপপ্রবৃত্তির উদয় হয়, তাহা হইলে তিনি

চিন্তা করেন,—'শ্রীবিষ্ণু ত' পাপ করিলে অসন্তুষ্ট হইবেন, ফলে আমার অপরাধ হইবে, ভজনোন্নতি হইবে না।' এই চিন্তা শ্রীভগবান্ই অন্তর্য্যামিসূত্রে শ্রদ্ধালুর হৃদয়ে উদয় করান; তখন আর তাঁহার পাপানুষ্ঠানের ইচ্ছা হয় না।

'শাস্ত্রতাৎপর্য্যে বিশ্বাসের নামই 'শ্রদ্ধা'। 'ভগবান্, ভক্ত ও ভক্তির মাহাত্ম্য-কীর্ত্তনকারী শাস্ত্র যাহা বলিতেছেন, তাহা আমার একান্ত নিশ্চিত মঙ্গলের জন্যই'—এইরূপ সুদৃঢ় বিশ্বাসই 'শ্রদ্ধা'। শাস্ত্র শ্রীভগবানের অনন্যা 'শরণাগতি'র কথাই বলেন। এই পৃথিবীতে কেহই দুঃখ বা বাধাপ্রাপ্ত সুখ চাহে না। এই বাধাটাই আশঙ্কা বা ভয়। এই ভয় তথাকথিত সুখকে দুঃখে রূপান্তরিত করে। এই বিঘ্ন ও আতঙ্ক দূর করিয়া শাস্ত্র অশরণকে শরণ, শোকগ্রস্তকে সান্ত্বনা ও ভীতকে আশ্বাস প্রদান করেন। শরণাগত না হওয়া পর্য্যন্ত নিরবচ্ছিন্ন সুখ পাওয়া যাইতে পারে না; পদে পদে ভয়, বাধা ও বিঘ্ন আসবেই। শাস্ত্র এই পরম সত্যের সন্ধান প্রদান করেন। শাস্ত্রের মাহাত্ম্য ও কার্য্যই এই যে, তাহা 'শরণাগতি'র কথা কীর্ত্তন করেন। অতএব সেই শরণাগতির শিক্ষক শাস্ত্রের বাক্যে যিনি সুদৃঢ় বিশ্বাস স্থাপন করেন, তাঁহারাই শাস্ত্রীয়-শ্রদ্ধার উদয় হইয়াছে জানিতে হইবে। ছয়প্রকার শরণাগতির উদয়ই শাস্ত্রীয়-শ্রদ্ধার লক্ষণ।

শ্রদ্ধা হইলে কর্ম্মকাণ্ডে বা বর্ণাশ্রমধর্ম্ম-পালনে আন্তরিক উৎসাহ বা 'অপালনে দোষ হইবে,' এই ভয়ও থাকে না। বর্ণাশ্রম ত্যাগ করিলে পাপ হইবে না। আবার বর্ণাশ্রমধর্ম্ম-ত্যাগের পর যদি ভক্ত্যনুষ্ঠানটীও ক্রমে না হয়, তাহা হইলে তজ্জন্য প্রায়শ্চিত্তও করিতে হইবে না। ভগবদাদেশরূপ বর্ণাশ্রমধর্ম্ম-ত্যাগের পর পতন হইলে যদি তাহার ফলে নিম্নযোনিতেও জন্ম হয়, তাহা হইলেও পূর্ব্ব জন্মে যে পর্য্যন্ত ভগবদুপাসনারূপ চিদনুশীলন হইয়াছিল, তাহার পর হইতেই ভজনে অগ্রসর হওয়া যাইবে। একেবারে 'কেঁচে গণ্ডুষ' করিতে হইবে না। শ্রীহ্লাদিনী-শক্তির কৃপার সে-স্থানে অভাব হইল না। তথায় ক্ষতির কিছুই নাই। গীতার "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য"-শ্লোকে শ্রীকৃষ্ণ সত্ত্বগুণ-সম্পর্কিত ব্রহ্মজ্ঞান পর্য্যন্ত পরিত্যাগের উপদেশ প্রদান করিয়াছেন। শাস্ত্রীয়-শ্রদ্ধা থাকিলে অনন্যা ভক্তি থাকিবে; অনন্যা ভক্তি থাকিলেই চিত্তকে বিষয় হইতে আকর্ষণ করিয়া অভীষ্টদেবের সুখ হইতেছে কি না—এই চিন্তা করাইবে। শ্রীভরত মহারাজ একমাত্র শ্রীনামাশ্রয় ব্যতীত অন্য কিছু করেন নাই। তিনি যজ্ঞাদি অন্য যাহা কিছু কার্য্য করিতেন, তাহাও শ্রীনামাশ্রয়েই করিতেন। ইহাই শ্রদ্ধা। শ্রদ্ধা ব্যতীত অনন্যা ভক্তি হয় না। অতএব শ্রদ্ধা অনন্যাভক্তির বিশেষণ।

অনন্যা ভক্তি বিধি-সাপেক্ষা নহে; অগ্নির দাহনের ন্যায় তাহা স্বভাবিকভাবেই ফল দেয়। নিরন্তর ভগবৎ-সুখানুসন্ধানমূলে যে নববিধা ভক্তি, তাহার স্বভাব এই যে, তাহা শ্রীভগবান্‌কে ভালবাসিয়া 'সুখী' দেখিতে প্ররোচিত করে, ভগবান্‌কে 'যথাসর্ব্বস্ব' বলিয়া বোধ করায়। নববিধা ভক্তির গঠনেই এইরূপ ফলদায়িনী শক্তি আছে। শাস্ত্রীয়-শ্রদ্ধার সহিত অনন্যা ভক্তিতে শীঘ্র ফল হয়। শাস্ত্রীয়-শ্রদ্ধা ব্যতীত নবধা ভক্তির অনুষ্ঠান করিলে বিলম্বে ফল পাওয়া যায়। শ্রদ্ধা না থাকিলেও যাঁহারা মূর্খ ও অকুটিল, তাঁহারা ভক্তির আকার-মাত্র অনুষ্ঠানের দ্বারা ভগবদন্তর্গত ব্রহ্মসাক্ষাৎকার লাভ করেন। এখানে কিন্তু 'শ্রদ্ধা ও হেলার দ্বারা সমান ফল অর্থাৎ মুক্তি হয়' মনে করিয়া জানিয়া শুনিয়া হেলা করিলে মহাদৌরাত্ম্য হইয়া যাইবে। অজ্ঞাত-ভাবে হেলাপূর্ব্বক হইলেও যদি অপরাধ না থাকে, তাহা হইলেই ফল পাওয়া যাইবে। কিন্তু কোন ব্যক্তি যদি জানিয়া শুনিয়া হেলা করে, তবে তাহাতে ভক্তি বাধা-প্রাপ্ত হইবে; যেমন, কাষ্ঠ আর্দ্র থাকিলে অগ্নির শক্তি বাধাপ্রাপ্ত হয়। বেণরাজের মাৎসর্য্যের অস্তিত্ব-নিবন্ধন ভগবন্নাম-উচ্চারণরূপ ভক্তির বস্তুশক্তি বাধিত হইয়াছিল।

শাস্ত্রীয়-শ্রদ্ধার লক্ষণ—জাগতিক সুখ-দুঃখে বিহ্বলতার অভাব। ভগবৎ-সুখানুসন্ধানে আবিষ্ট হইয়া, সুখ-দুঃখে অবিকৃত থাকিয়া সর্ব্বক্ষণ তাঁহার দয়ার কথা স্মরণ করিতে হইবে। যাহার এইটুকু হয় নাই, তাহার শ্রদ্ধাও হয় নাই। শ্রদ্ধাবানের কখনও ভগবৎসম্বন্ধি দ্রব্য, জাতি, গুণ ও ক্রিয়ায় অনাদর উপস্থিত হয় না। শ্রদ্ধাযুক্ত হইয়া ভজন করিতে করিতে অশ্রদ্ধালু হইয়া পড়িলে অপরাধ-ফলে ভজন স্থগিত হইয়া যায়। শ্রদ্ধাবান্ স্বর্ণ-লাভ বিষয়ে সিদ্ধি-লিপ্সুর ন্যায়

সিদ্ধি লাভ করা পর্য্যন্ত নিরন্তর নিরলস হইয়া অব্যাহত গতিতে মহতের অনুবর্ত্তন করেন। শ্রদ্ধালুর দম্ভ ( কাপট্য ), প্রতিষ্ঠাশা অর্থাৎ ইহকালে ও পরকালে কিছু আখেরের ব্যবস্থা করিয়া লইবার বুদ্ধি বা মহতের প্রতি অপরাধ থাকে না।

প্রশ্ন হইতে পারে, শ্রীচিত্রকেতুর ন্যায় শ্রীসঙ্কর্ষণের ভক্ত ও শাস্ত্রীয়-শ্রদ্ধালুও যখন শ্রীশিবের চরণে অপরাধ হইয়াছিল, তখন জীবের সম্বন্ধে আর কি কথা? বস্তুতঃ চিত্রকেতু নিজ বৈষ্ণব-স্বভাব আচ্ছন্ন রাখিয়া বৈষ্ণবের স্বরূপ না জানিবার বা অনাদর করিবার যে আকার প্রদর্শন করিয়াছিলেন তৎফলে অশ্রদ্ধার আকার প্রকাশিত হইয়াছিল। তিনি উহা সাধকের সতর্কতা-বিধানের জন্যই অভিনয় করিয়াছিলেন। প্রারব্ধ-কর্ম্মফলে বা পাপ-বশে যদি শ্রদ্ধালু সাধকে বিষয়-সঙ্গ হয়, তাহা হইলে তিনি জানেন যে, নিশ্চয়ই ইষ্টদেব অসন্তুষ্ট হইয়াছেন, না হইলে ঐরূপ বিষয় দিলেন কেন? তখন তিনি মনে মনে কেবল গর্হণ বা আত্মধিক্কার করিতে থাকেন। ইষ্টদেবের স্মৃত্যনুসন্ধান-স্মৃতি ও আত্মধিকার-বৃত্তি থাকিলে বিষয়-সংস্পর্শ ঘটিলেও বিষয় কিছু করিতে পারে না।

শ্রীগীতার "অপি চেৎ সুদুরাচারো"-বাক্যে সগুণা লৌকিকী শ্রদ্ধার কথাই বলা হইয়াছে। শাস্ত্রীয়-শ্রদ্ধায় পাপ-প্রবৃত্তিই থাকে না, কদাচিৎ প্রতীয়মান হইলেও তৎক্ষণাৎ তাহা নষ্ট হইয়া যায়। লৌকিকী শ্রদ্ধায়ও পাপপ্রবৃত্তি বেশীক্ষণ থাকে না, শীঘ্রই সদাচারে চিত্ত আকৃষ্ট হয় এবং শাস্ত্রীয় বা স্মৃতিময়ী শ্রদ্ধা লাভ করিয়া ঐকান্তিকী ভক্তি বা শান্তি বা নিষ্ঠাতে উহা পর্য্যবসিত হয়। অতএ লৌকিকী শ্রদ্ধাও ব্যর্থ নয়, কর্ম্মজ্ঞানাপেক্ষা শ্রেষ্ঠ। লৌকিকী শ্রদ্ধা সত্ত্বগুণের উদয় করায়। লৌকিক শ্রদ্ধালুর আপাত-পাপাচরণ তাঁহার সাধুত্বের ব্যাঘাত করে না। রজস্তমো-গুণের দেবতাকে পূজা করিলে সত্ত্বগুণের উদয় হয় না। সুতরাং লৌকিক-শ্রদ্ধালুর রজস্তমোগুণের দেবতার প্রতি স্বতন্ত্র-বুদ্ধিতে মহিমাজ্ঞানের উদয় হয় না। লৌকিকী শ্রদ্ধা পূর্ণ হইলেই শাস্ত্রীয়-শ্রদ্ধা হয়। লৌকিকী শ্রদ্ধায় ভক্ত্যঙ্গের মাহাত্ম্য সত্য কি মিথ্যা—এইরূপ বিচার উপস্থিত হয়; যেমন, শ্রীবিষ্ণুচরণামৃতের মহাত্ম্য শ্রবণ করিয়া প্রথমে মনে বিচার উপস্থিত হয় যে, ইহা কি সত্য? তখন একটী যুক্তিও হৃদয়ে আসে—যদি ব্যবহারিক মণি মন্ত্র ও ঔষধিরই অচিন্ত্য ক্ষমতা থাকে, তাহা হইলে অপ্রাকৃত ভাগবৎসম্বন্ধি বস্তু শ্রীচরণামৃতে যে অবিচিন্ত্য প্রভাব থাকিবে, ইহাতে আর আশ্চর্য্য কি? এইভাবে শ্রীচরণামৃতের প্রতি অবিশ্বাসের অংশ বিদূরিত হইয়া বিশ্বাসও নিশ্চিত হয় এবং তখনই শ্রদ্ধা পূর্ণতা লাভ করে।

ভক্তিতে যাঁহার লৌকিকী শ্রদ্ধাও হইয়াছে, তাঁহাকেও কর্ম্মের উপদেশ দিতে হইবে না। যাঁহার শ্রদ্ধা হইয়াছে তাঁহার আর কর্ম্মাধিকার নাই। সম্বন্ধজ্ঞানকেই 'শ্রদ্ধা' বলা যায়। কিন্তু যে অজ্ঞ, তাহার ত' সম্বন্ধজ্ঞান নাই, সুতরাং তাহার শ্রদ্ধাও নাই। এজন্য যদি স্পষ্টভাবে কোন স্থানে শ্রদ্ধা না দেখা যায়, তথায় কোন প্রাচীন সংস্কার অনুমান করিয়া হরিকথা-শ্রবণের ফলে তাহার শ্রদ্ধা হইতে পারে,—এইরূপ নির্ণয় করিয়া তাহাকে হরিকথা বলা যাইতে পারে। অনেক সাধারণ সভাসমিতিতে শ্রদ্ধালু ব্যক্তিও থাকিতে পারেন—এইরূপ অনুমান করিয়াই হরি-কথা বলা হয়; নতুবা, অশ্রদ্ধালুকে হরিনামের উপদেশ করিলে অপরাধ হয়। এইরূপ কোন প্রাচীন সংস্কার কাহারও মধ্যে সুপ্ত আছে কি না; তাহা একমাত্র প্রকৃত সাধুই বুঝিয়া ব্যবস্থা করিতে পারেন।

শ্রীভগবৎকথায় শাস্ত্রীয়-শ্রদ্ধা থাকিলে আর কর্ম্মকাণ্ড করিতে হয় না। ভক্তিমাত্র অর্থাৎ ভক্তির আকারমাত্র দেখা গেলে অবশ্য শ্রদ্ধার দরকার নাই। যেমন, অজামিল পুত্রকে লক্ষ্য করিয়া শব্দব্রহ্মের আকারটী উচ্চারণ (অর্থাৎ ভক্তিমাত্র) করিয়াছিলেন; এখানে শ্রদ্ধা নাই, অপরাধ ছিল না বলিয়া ফল পাইয়া গেলেন। শ্রীকপিল দেব বলিয়াছেন,—(ভাঃ, ৩।২৫।২৫) 'সাধুগণের প্রসঙ্গ হইতে আমার মাহাত্ম্য-প্রকাশক শুদ্ধ হৃৎকর্ণের প্রীতি-উৎপাদক যে-সকল কথা শ্রুত হয়, তাহা সেবা করিতে করিতে শীঘ্রই অবিদ্যা-নিবৃত্তির পথস্বরূপ আমাতে শ্রদ্ধা তৎপর ভাবভক্তি ও তৎপরে প্রেমভক্তি যথাক্রমে উদিত হয়। এই শ্লোকে যে সাধুগণের প্রসঙ্গের কথা উক্ত হইয়াছে, তাহা ভজনের পূর্ব্বাঙ্গ, পরাঙ্গরূপ প্রসঙ্গ অর্থাৎ সুখানুসন্ধানময় অভিনিবেশ বা আবেশের সহিত যে প্রকৃষ্ট সঙ্গ, তাহা নহে।

সাধনভক্তিতে শ্রদ্ধা ও রুচির তারতম্য ; আর রতি ও প্রেমে উল্লাসের তারতম্য হয়। 'ভক্তি'-শব্দে এস্থানে 'প্রেম-ভক্তি'। 'রতি' বা ভাবভক্তি, 'ভক্তি' বা প্রেমভক্তি ভজনের পরাঙ্গ। হৃদয় ও কর্ণের যে রসায়ন অর্থাৎ শ্রবণার্থ উৎসাহ, তাহা ভজনের পূর্ব্বাঙ্গ, ইহা ভক্তিমাত্র ; তখনও অনন্যা ভক্তি আরম্ভ হয় নাই। যদি নিরন্তর প্রীতির সহিত শ্রীহরিকথা-শ্রবণের অনুষ্ঠান করা যায়, তাহা হইলে শাস্ত্রীয়-শ্রদ্ধার উদয় হয়। শাস্ত্রীয়-শ্রদ্ধার সহিত ভজন করিবার ফলে সাধ্যভক্তিতে 'রতি' ও 'প্রেমে'র উদয় হয়।

শরণাগতি ব্যতীত ভক্তি সিদ্ধ হয় না। জীবের কৃত্য শরণাগতি, তারপর আর সমস্ত শ্রীভগবানের কৃত্য ; যথা-গীতায় "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ।" ইহা সাধকের ; শরণাগতির পর "অহং ত্বাং সর্ব্ব পাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ।" নিজের সমস্ত অহমিকা, সম্পত্তি, চেষ্টা ও বৃত্তি সমস্তই স্বতন্ত্রতা বা নিজকার্য্যে না লাগাইয়া ভগবদধীন বা তদীয় সুখানুসন্ধানে নিয়োগ। সেই শরণাগতি উপাস্য, উপাসনা ও অধিকার ভেদে বহুবিধ। তাহারা অঙ্গাঙ্গী-ভেদে প্রত্যেকে ছয় প্রকার। অঙ্গী—গোপ্তৃত্বে বরণ, অন্য পাঁচটী অঙ্গ। শ্রীভগবানের প্রকাশ ভেদে—গোপ্তার বৈশিষ্ট্যভেদে শরণাগতিরও বহু বৈশিষ্ট্য। অধিকার-বৈশিষ্ট্য ভেদেও শরণাগতির বৈশিষ্ট্য বহু। কনিষ্ঠ কনিষ্ঠ, কনিষ্ঠ মধ্যম, কনিষ্ঠ উত্তম, কনিষ্ঠ মধ্যম, মধ্যম মধ্যম, উত্তম মধ্যম, কনিষ্ঠ উত্তম, মধ্যম উত্তম ও উত্তম উত্তমাদি স্তর ভেদে এবং শ্রদ্ধার, সাধুসঙ্গীর, ভজনক্রিয়ার, অনর্থ নিবৃত্তির তারতম্য, নিষ্ঠার তারতম্য, রুচির প্রকাশের তারতম্য, আসক্তির তরল ও গাঢ়তা ভেদে, ভাবের উদয়ের তারতম্যে ও প্রেমের তারতম্যে উক্ত ছয় প্রকার শরণাগতি বহুবিধ। আবার শ্রীবলিমহারাজের শরণাগতি, শ্রীপ্রহ্লাদমহারাজের শরণাগতি, শ্রীহনুমানের শরণাগতি, শ্রীপাণ্ডবগণের, যাদবগণের, শ্রীউদ্ধবের ও শ্রীব্রজবাসীগণের শরণাগতির উত্তরোত্তর শ্রেষ্ঠত্ব বৈশিষ্ট্য ও প্রকারভেদে বহুবিধ। আবার ভাবহীন ও ভাবযুক্ত বা সম্বন্ধযুক্ত পঞ্চরসিকভেদে উক্ত ষড়ঙ্গ শরণাগতি অসংখ্য প্রকারের। তৎপরে শ্রীমন্মহাপ্রভুর ভক্তগণের মধ্যে উক্ত শরণাপত্তির বৈচিত্র্য ও বৈশিষ্ট্য অপূর্ব্ব ভাবধারায় বিভাবিত হইয়া মহাবৈচিত্রি দ্বারা সুশোভিত ও রসময়, ঔদার্য্যময় হইয়া গৌরভক্তে দেদীপ্যমান রহিয়াছে। ষড়ঙ্গ শরণাগতির আত্মসমর্পণ ও নবধা ভক্তির আত্মনিবেদন একই। তবে প্রথমদিকে আত্মসমর্পণকারীর নিজের বা সমর্পণকারীর কিছু পৃথক্ সত্ত্বাভিমান থাকে, উহা যখন পূর্ণা ও শুদ্ধা হয় তখনই ভক্ত্যংঙ্গের নিবেদিতাত্মার পৃথক সত্ত্বার আর কোনও অভিমানই থাকে না, তাহা পূর্ণ কৃষ্ণ-সুখেচ্ছাময়ী ভাবে বিভাবিত হইয়া উজ্জ্বলতা ধারণ করে এইমাত্র বৈশিষ্ট্য। সমস্ত ভক্ত্যংঙ্গ ও সাধনক্রমের মধ্যে শরণাপত্তি থাকিবেই।

ভক্ত চতুষ্টয় শ্রীল বাবজী মহারাজের শ্রীচরণে বিদায় লইয়া পরদিন শ্রীনবদ্বীপে পৌঁছিলেন। বাহ্যতঃ বিদায় লইলেন বটে, কিন্তু বিদায় গ্রহণ কালে শ্রীল বাবাজী মহারাজের অপ্রাকৃত নিষ্কপট স্নেহ ও কৃপাকর্ষণ তাঁহাদের হৃদয়ে দৃঢ় ভাবে আবদ্ধ হইয়া রহিল।

ইতি ভজন সন্দর্ভ পঞ্চম বেদ্য অভিধেয় বিলাস অধ্যায় সমাপ্ত।